অবধূত প্রস্তাব করলেন, ওরা এত করে বলল, সকলে মিলে একবার কাঁকুড়ঘাটি যাওয়া যাক—কি বলেন?

আমি বললাম, অবিলম্বে প্রোগ্রাম করে ফেলুন—আমি এক পায়ে দাঁড়িয়ে।...কিন্তু বিহারের মাঝপথের স্টেশনে পোলাও-মাংস-কালিয়া যোগান দেবার মতো আপনার ভক্ত আছে তো?

পেটো কার্তিকের মন্তব্য, ওরা তো নিরামিষ ভক্ত, তিন ঘণ্টার নোটিস পেলেও ও-সবের ব্যবস্থা আমিই করে নিয়ে যেতে পারব।

তারকেশ্বরে পার্বতী আর লাজবন্তীর গ্রুপকে নিরামিষ খেতে দেখেছে পেটো কার্তিক। তাই অরুচি।

একটা থালায় মাংসের বড়া নিয়ে এলেন কল্যাণী দেবী। আমি বলে উঠলাম, বা-বা—ভোজনটাও এক অপূর্ব সাধনার অঙ্গ আগে জানতাম না!

কল্যাণী হাসিমুখে জবাব দিলেন, এটা ওঁর আর পেটো কার্তিকের সাধনার অঙ্গ—সকলের নয়। থালা রেখে চলে যাচ্ছিলেন, বাধা দিলাম—আচ্ছা, এই যে এতবড় একটা ব্যাপার ঘটে গেল—এ-সম্পর্কে আপনি কিছু আলোকপাত করুন।

সহজ জবাব, এ-রকম ঘটনা ঘটবে এ-তো পাঁচ বছর আগেই জানা ছিল।...এতে কার কি বাহাদুরি?

—কারো নয়?

—কেউ কেউ ভাবতে পারেন তাঁর বাহাদুরি আছে। কিন্তু যিনি ঘটালেন আর ঘটনার শেষ করলেন তিনি হাসছেন।

—কে ঘটালেন? ঈশ্বর?

—আর কে? আর কার ক্ষমতা? চলে গেলেন।

আমি বিশ্বাস করি বা না করি, বিশ্বাসের ভারী একটা সুন্দর রূপ অনেক দেখেছি।... কালও পার্বতীর মুখে দেখলাম। লাজবন্তী আর অনন্তরামের মুখে দেখলাম।...পেটো কার্তিকের মুখেও বিশ্বাসের এক কমনীয় রূপ দেখেছি। কিন্তু কল্যাণী দেবীর সংশয়শূন্য এই সহজ বিশ্বাসের বোধ করি তুলনা নেই। তাঁর এই রূপের দিকে তাকালে মনে হবে, এ-বিশ্বাস ভিন্ন জগতে আর কোনো সত্যের অস্তিত্ব নেই।

...যে-কথাগুলো বলে গেলেন তাতে স্বামীর প্রতি ঠেস ছিল। কিন্তু অবধূতের দিকে চেয়েও বিশ্বাসের আর এক রূপ আমি একাধিকবার দেখেছি। এই মুহূর্তে হরিদ্বার থেকে ফেরার পথে ট্রেনে তাঁর সেই গভীর কথাগুলো আমার হুবহু মনে পড়ল। বলেছিলেন, 'আমার চোখে এই জগতের সব-কিছুই বড় আশ্চর্য লাগে। জন্ম মৃত্যু সৃষ্টি ধ্বংস সবই যেন কেউ সাজিয়ে সাজিয়ে যাচ্ছে। মানুষ থেকে শুরু করে সমস্ত প্রাণীর এমন বায়োলজিকাল পারফেকশন কি করে হয়—কে করে? একটা ফুলের বাইরে এক-রকম রঙ ভিতরে এক-রকম, পাপড়ির গোড়ায় এক রঙ মাথার দিকে অন্য-রকম—এমন নিখুঁত বর্ণবিন্যাস কি করে হয়—কে করে?...বলেছিলেন, 'আপনারা লেখেন, কতটা দেখেন আপনারাই জানেন। আমি শুধু ঘটনা

দেখে বেড়াই, যা দেখি তা কোনো বইয়ে পাই না, কোনো চিন্তায় আসে না। যেখানে যাই, দেখি কিছু না কিছু ঘটনার আসর সাজানো—পরে মনে হয়েছে আমি নিজের ইচ্ছেয় আসিনি, কিছু ঘটবে বলেই আসার টান পড়েছে—আমার কিছু ভূমিকা আছে বলেই আমায় সেখানে গিয়ে হাজির হতে হয়েছে—এমন কেন হয়, কি করে হয় বলতে পারেন?'

আমি বিশ্বাস করি বা না করি, বিশ্বাসের এই কথাগুলো আমার মনে খোদাই হয়ে বসে গেছে।

...হঠাৎ মনে হলো, শান্তিই যদি এই জীবনের পরম প্রাপ্তি, আমি তার কতটুকু পেয়েছি? এই শান্তির পথ বিশ্বাসের পথ। এই পথ-যাত্রীদের তো কম দেখলাম না। সকলেই শান্ত, প্রসন্ন, কমনীয়। অন্তত আমার তা-ই মনে হয়।

বলে ফেললাম, আমাকে একটু পথ দেখান—

—তার মানে? কি পথ?

—বিশ্বাসের পথ, শান্তির পথ।

অবধূত চুপচাপ মুখের দিকে চেয়ে রইলেন একটু। বললেন, শান্তি জিনিসটা যার-যার মনের কাঠামোর ওপর নির্ভর করে।...কিন্তু কোন্ বিশ্বাসের কথা বলছেন?

—আপনাদের যা বিশ্বাস, ঈশ্বরে বিশ্বাস।

আবার খানিক চেয়ে রইলেন। তারপর হাসতে লাগলেন। বললেন, শুনুন, আমার স্ত্রীকে দেখে আমার বিচার করবেন না।...আমার মতো টানাপোড়েনের মধ্যে দুনিয়ায় কতজন আছে জানি না।...অনেকে চোখ বুজে বিশ্বাস করে ঈশ্বর আছে। অনেকে চোখ বুজে অবিশ্বাস করে, ঈশ্বর নেই। ঈশ্বর আছে কি নেই—এই সন্ধান কত জনে করে?

অবধূতের দু'চোখ মনে হলো কোথায় কোন্ দূরে উধাও। গলার স্বর গভীর। বললেন, আমি করি। করছি।...ঘটনার সাজ দেখে দেখে প্রশ্ন করি, কে ঘটায়? কেন ঘটে? কে সাজায়? কে করে? জবাব পাই না।... আমি খোঁজ করছি। খুঁজে যাচ্ছি। ঈশ্বর আছে কি নেই আমি আজও জানি না।

আমি নির্বাক বিমূঢ় চোখে চেয়ে আছি।

দুর্যোগেরই রাত সেটা। ভাল করে সন্ধ্যে না হতেই রাত নেমেছে। দিনের চেহারা দেখে বিভূতিবাবু দুপুর থেকেই উতলা। সমস্ত আকাশে ঘন কালো ফরাশ বিছানো একটা। মেঘ যেন আস্ত সূর্যটাকে গিলে খেয়েছে, তারপর পৃথিবীটাকে দেখছে চেয়ে। দেখছে আর অপেক্ষা করছে।

বিভূতিবাবুর মন খারাপ। এই দিনটা এমন হল কেন ভেবে পান না। অন্যান্য বার থেকে এবারে একটু বেশি জাঁকজমকের ব্যবস্থা করেছিলেন তিনি। খরচের দিকে তাকাননি। ছেলের দল মহা উৎসাহে তিন সপ্তাহ আগে থেকেই উদ্যোগে মেতেছে। নিজেরাই কোমর বেঁধে পঞ্চবটী সাজিয়েছে। গোটা আঙিনা জুড়ে এবারে প্যাণ্ডেল করেছে তারা। ক'দিন ধরে আকাশের রকম-সকম সুবিধের নয় দেখে আগে অবশ্য ত্রিপলে ছেয়ে নিয়েছে। তারা দুর্যোগের পরোয়া করে না। তাদের বিশ্বাস ঝড় হোক জল হোক সময় হলেই আশেপাশের গ্রাম শহর গঞ্জ থেকে ছেলে বুড়ো মেয়ে পুরুষ পঞ্চবটীতে ভেঙে পড়বে। প্রত্যেকবার তাই পড়ে। অনেক দূর দূর থেকে লোক আসে এই দিনের উৎসবে। এবারের বিশেষ ঘটার ব্যবস্থার কথা লোকের মুখে মুখে আরো বেশি ছড়িয়েছে। গুণীরা আসছেন বারাণসী থেকে লক্ষ্ণৌ থেকে মাদ্রাজ থেকে গোয়ালিয়র থেকে।

কেমন ধারা গুণী গো তাঁরা, কেমন সাধক?

দেখবে। শুনবে। এসো পঞ্চবটীতে, এমনটি আর আগে হয়নি।

হয়নি ঠিকই। উৎসব নয়, উৎসব তো সন্ধ্যেয় শুরু। উৎসবের প্রচার। কলকাতা এখান থেকে প্রায় পঁয়তিরিশ মাইল দূরে। সেখানকার খবরের কাগজে খবর বেরুনোর পরে সেখান থেকেও অনেক অনুরাগীর অনুসন্ধান এসেছে, চিঠিপত্র এসেছে। চাঁদা অন্যান্য বার থেকে অনেক বেশি উঠেছে। আর বিভূতিবাবুও খরচ করছেন অন্যান্য বারের চার গুণ।

এর নিগূঢ় একটা কারণ আছে। বিভূতিবাবু হিসেবী মানুষ, বাপ দাদার তেজারতী কারবারের টাকা। তার ওপর নিজে একটা শিক্ষা-প্রতিষ্ঠানের সর্বেসর্বা। এ-ধরনের উৎসবে বেপরোয়া টাকা ছড়াবার মানুষ নন। প্রতিবারই উৎসব হয় একটা পরিমিত অঙ্কের টাকার মধ্যে। এবারে সেই টাকার গণ্ডীটা প্রশস্ত হয়েছে পঞ্চব টীর পঁচিশ বছর পূর্ণ হল বলে। সেটা অবশ্যই একটা কারণ। সব থেকে বড় কারণই।

কিন্তু একমাত্র কারণ নয় বোধ হয়...।

অনুশ্রীর সেদিনের কথাটা খট করে কানে বিঁধেছিল বিভূতিবাবুর। অনুশ্রী হেসেই বলেছিলেন আর বিভূতিবাবুও শুনে হেসেছিলেন। ও রকম হাসি মুখেই অনুশ্রী দেবী অনেক অশুভ কথা বলে থাকেন। আর বিভূতিবাবুও হা... । কিন্তু এবারের কথাটা শোনামাত্র তাঁর মনের মধ্যে অশুভ একটা ছায়া পড়েছিল কেমন। সেই ছায়াটা বুকের ভিতরের খানিকটা বাতাস টেনে নিয়েছিল।

*আসন্ন উৎসবের কথা শুনে অনুশ্রী বলেছিলেন, করো, এবারেরটাও দেখব হয়ত। এরপর* আর দেখব কিনা কে জানে।

ছুটির দিনে নিজের ঘরের বারান্দায় ইজিচেয়ারে বসে অনুশ্রী হাসি মুখে বলেছিলেন কথা কটা। তাঁর সামনের তকতকে মেঝেতে বসে গুটি তিনেক উঁচু ক্লাসের মেয়ে অঙ্ক কষছিল। বিভূতিবাবুকে দেখেই মেয়ে কটা উঠতে যাচ্ছিল। তাদের মা-মণির নিষেধে পারেনি। তিনি ভুরু কুঁচকে বলেছেন, অমনি পালাবার ফাঁক পেলি বুঝি তোরা, অঙ্কটা কর দেখি আগে, নইলে ছাড়ান নেই।

একটি মেয়ে উঠে ভিতর থেকে মোড়া এনে বিভূতিবাবুকে বসতে দিয়েছিল। তারপর সকলে আবার মুখ গুঁজে অঙ্ক কষছিল।

কিন্তু উৎসব প্রসঙ্গে মা-মণির কথাটা কানে যাওয়া মাত্র তাদের হাতের পেন্সিল থেমে গিয়েছিল। বিষণ্ণ মুখে আড়চোখে তারা ভরসার আশায় মামাবাবুর দিকে তাকাচ্ছিল। বিভূতিবাবু তক্ষুনি বুঝেছিলেন, ওদের অঙ্ক আর মিলবে না। নিজেই ছুটি দিয়েছেন তাদের, বলেছেন, ছুটির দিনে বেশি অঙ্ক করলে বা করালে বুদ্ধি থেঁতো হয়ে যায়, তোমরা কেটে পড় এখন।

তারা চলে যেতে অনুশ্রী অনুশাসনের সুরে বলেছেন, ছোট মেয়েগুলোর সামনে আমায় সুদ্ধু ওভাবে টানলে কেন? আমার বুদ্ধি থেঁতো হচ্ছে?

মেয়েদের সামনে তুমিই বা ও-রকম বললে কেন?

অনুশ্রী হেসেছিলেন, কেন, মিথ্যে বলেছি? সামনের বছরও আবার দেখব নাকি!

বিভূতিবাবুও হেসেছিলেন। বলেছিলেন, না দেখলে বাঁচা যায়।

লঘু পরিহাসে অনুশ্রীর মুখখানা এই বয়সেও টসটসিয়ে উঠতে পারে। আড়াল থেকে শুনলে কোন্ বয়সের মেয়ে বলছে বোঝা যাবে না। অনুশ্রী ইজি-চেয়ার সুদ্ধ তাঁর দিকে ঘুরে বসেছিলেন আর একটু।

কেন, আর টানতে পারছ না?

না। আধমরা হয়ে গেছি।

কিন্তু আমি গেলেই বা তোমার কি আর আশা— বয়েস কত হল, দাঁড়াও, আটাশ আর পঁচিশে হল গিয়ে তিপ্পান্ন, মেয়ে দেবে কেউ?

বিভূতিবাবু হাসছিলেন আর দেখছিলেন। অনুশ্রীরও বয়স সাতচল্লিশ আটচল্লিশ হবে। কিন্তু বয়সের প্রতিপত্তি সাতাশী আটাশীতেও তাঁর ওপর খাটবে বলে মনে হয় না।

কিন্তু সেই অশুভ কথাটাই ভুলতে পারছিলেন না। অনুশ্রীকে বিশ্বাস নেই তাঁর। ওর হাসির ওপরেও আস্থা নেই। অন্তিম মুহূর্তেও মুখখানা অমনি হাসির রসে ভিজিয়ে তাঁর দ্বারা হয়তো বলা সম্ভব, চললাম ভাই।

অন্তত বিভূতিবাবু সেই রকমই ভাবেন। অনুশ্রীর জীবনে সত্যিই আবার একটা বছর ঘুরে নাও আসতে পারে। গত দশ বছর ধরে চড়া ব্লাড প্রেসারে ভুগছেন তিনি। যত দিন যাচ্ছে ফর্সা মুখখানা তত লালচে দেখাচ্ছে। দু বছর আগে একবার বিছানা নিয়েছিলেন। কিন্তু জীবনসংশয়

*হয়নি তখন। চিকিৎসক খাওয়া-দাওয়া কমানোর নির্দেশ দিতে বিভূতিবাবু রোগিণীর সামনেই* বলে বসেছিলেন, খাওয়ার মধ্যে একমাত্র বেশি খায় তো জল, তাও বন্ধ করে দেব?

তাঁর রাগ দেখে অনুশ্রী খুব হেসেছিলেন।

আর তার পরের বছর, অর্থাৎ গেল বছরেও হেসেছিলেন। অবশ্য সঙ্কটের মুহূর্তে নয়, পরে। গত বছর স্ট্রোক হয়েছিল অনুশ্রীর। তিন দিন অজ্ঞান হয়েছিলেন। হস্টেলের মেয়েরা দিনরাত মুখে আঁচল গুঁজে ফুঁপিয়ে ফুঁপিয়ে কেঁদেছিল। গোটা বাড়িটায় মৃত্যুর অনড় ছায়া পড়েছিল একটা। তিন দিন তিন রাত। বিভূতিবাবু কলকাতা থেকে নামজাদা চিকিৎসক নিয়ে এসেছিলেন। তিন দিন সেই ডাক্তারকে আটকে রেখেছিলেন নিজের বাড়িতে। চিকিৎসা আর চিকিৎসকের পিছনে কত হাজার টাকা তাঁর খরচ হয়েছিল, অনুশ্রী হাজার বার জিজ্ঞাসা করেও সে অঙ্কটা জানতে পারেননি।

চার মাস লেগেছে সেই ধকল কাটিয়ে উঠতে। মা-মণির ওপর মামাবাবুর কড়া অনুশাসন হস্টেলের মেয়েরা সর্বান্তঃকরণে অনুমোদন করেছে। সেই অনুশাসন এখনও খুব শিথিল হয়নি। অনুশ্রীর কাজকর্ম চলা-ফেরা প্রায় ছকে বাঁধা। কোনরকম অনিয়ম হলে ঠিক বিভূতিবাবুর কানে যায়। কি করে যায় অনুশ্রীদেবী ভেবে পান না। তবে অনুমান করতে পারেন। বিরক্ত হয়ে একসময় অনুযোগও করেন, মেয়েগুলোকে বড় বেশি প্রশ্রয় দিচ্ছ।

বিভূতিবাবু হাসেন। কখনো বা বলেন, মা-মণির জন্যে দুর্ভাবনায় এটুকু প্রশ্রয় তারা নিজেরাই আদায় করে নিয়েছে, আমাকে দিতে হয়নি।

দুর্ভাবনা শুধু মেয়েদের নয়, বিভূতিবাবুরও। মেয়েরা তা জানে বলেই মা-মণির সমাচারটা তারা দোতলায় ওঠার মুখে নিচে থেকেই জানিয়ে দেয়। যদিও বিশেষজ্ঞ চিকিৎসকের সতর্কবাণী মেয়েরা জানে না, শুধু তিনিই জানেন। নেহাত আয়ুর জোরে প্রথমবারের ধাক্কা সামলে ওঠা গেছে। পরের ধাক্কায় সে আশা কম। স্ট্রোকের রোগীর পক্ষে সেটাই ভয়ের।

বিভূতিবাবুর মনে এই ভয়টাই থিতিয়ে আছে। একটু অনিয়ম দেখলেই রেগে যান। কোনরকম অস্বস্তি দেখলেই উতলা হন। তাছাড়া ওই ধাক্কার পর থেকে প্রেসারটাও আর এক দফা চড়েই আছে। অনেক কবিরাজী হোমিওপ্যাথি অ্যালোপ্যাথি করিয়েও সেটা আর নামানো সম্ভব হচ্ছে না।

পঞ্চবটীর পঁচিশ বছরের অনুষ্ঠানের জাঁকজমকের পিছনে বিভূতিবাবুর এবারের ব্যক্তিগত উদ্দীপনার এও একটা বড় কারণ। কে জানে সত্যিই এই শেষ অনুষ্ঠান কিনা অনুশ্রীর জীবনে। অনুশ্রীর সামনে সে সম্ভাবনা হেসে উড়িয়ে দিলেও সেই দিন যদি আসেই হেসে ঠেকানো যাবে না। তার থেকে পঁচিশ বছরের উৎসব এবারে উৎসবের মতই হোক। মুখে কিছু না বললেও অনুশ্রী মনে মনে খুশি হবেন জানেন। তাঁকে খুশি করার তাগিদটা এবারেই সব থেকে বেশি অনুভব করেছিলেন বিভূতিবাবু।

কিন্তু সবদিকে কি জানি গোলমেলে ব্যাপার হয়ে দাঁড়াচ্ছে। যা হবার নয় তাই হচ্ছে। গতকাল থেকে আজ দুপুরের মধ্যে তিনখানা টেলিগ্রাম পেলেন। নির্ধারিত সাধকদের একে

একে তিন জন এই শেষ মুহূর্তে যোগদানে অক্ষমতা জানালেন। একটা করে টেলিগ্রাম আসে উদ্যোগীদের মুখ শুকোয়। বিভূতিবাবু মুখে উৎসাহ দেন তাদের, তিন রাতের প্রোগ্রাম না-হয় এক রাতে শেষ হবে। গলা তো বাঁধা নেই কারো কাছে।

কিন্তু মনে মনে নিজেও তিনি ভয়ানক বিরক্ত হয়েছেন। কেউ না এলে শেকলে বেঁধে আনতে পারেন না। পারলে আনতেন। আসা অনিশ্চয় যদি, কথা দেয় কেন! কিন্তু এ ছাড়াও ভিতরে ভিতরে একটা অস্বস্তি কিসের, বিভূতিবাবু বুঝে ওঠেন না। আকাশে ওই অকাল দুর্যোগের ভ্রূকুটি দেখে হয়তো। পৌষের শীতে ওরকম হবার কথা নয় আকাশের অবস্থা। হল কেন?

এবারে নিজের ওপরেই বিরক্ত। বয়সের সঙ্গে সঙ্গে তাঁরও স্নায়ুর জোর কমে আসছে হয়তো। নইলে ভিতরে ভিতরে বোধের অগম্য চাপা অস্বস্তি কেন একটা? যাঁদের আসার কথা তাঁরা সকলে আসছেন না বলে? নিজের ভিতরটা হাতড়ে দেখতে চেষ্টা করলেন বিভূতিবাবু। না, শিল্পী বা শিল্পকলা কারো ওপরই এমন কিছু টান নেই তাঁর। আর, অকালের দুর্যোগ কি এত বয়েস পর্যন্ত দেখেননি নাকি!

তাহলে ওই চাপা-অস্বস্তিটা কিসের?...অস্বস্তিও নয় ঠিক, অনাগত আশঙ্কার মত কিছু। বিভূতিবাবু হঠাৎ ঠিক করলেন, অনুশ্রীকে ঘণ্টা দুইয়ের বেশি থাকতে দেবেন না উৎসবের ভিড়ের মধ্যে। তাঁর শরীর খারাপ হতে পারে।

কিছুটা হালকা বোধ করলেন বিভূতিবাবু।

বিকেলের দিকে গোটা আকাশটা সিংহ-গর্জনে ভেঙে পড়ল একবারে। সন্ধ্যা পর্যন্ত চলল সেই গর্জন আর বর্ষণ। মেঘ-বৃষ্টিতে দশ দিক একাকার। হাড়কাঁপানো শীত। ঝড়ো বাতাসে পঞ্চবটীর গাছগুলো আলুথালু। উৎসব শুরু হবার আগে বাতাস আর বর্ষণ দুইই থামল বটে, কিন্তু সেই থামাটা সাময়িক বিরতিসূচক। আসন্ন নিশীথিনীর স্তব্ধ সভায় একটা তারার চিহ্নও নেই। সব যেন সভয়ে গা-ঢাকা দিয়েছে। দ্বিতীয় তাণ্ডবে উৎসব লণ্ডভণ্ড হওয়ার সম্ভাবনা।

বিভূতিবাবু খানিকক্ষণ আগেই এসেছেন। এসে গাড়ি ছেড়ে দিয়েছেন। দু'তিন দফায় মেয়েরা এসেছে। বাকি মেয়েদের সঙ্গে এবার অনুশ্রী আসবেন আশা করছেন। কিন্তু তাঁর আসতে দেরি হচ্ছে।

বিভূতিবাবুর বাড়ি থেকে পঞ্চবটী মাইল তিনেক পথ। অনুশ্রীর হস্টেল থেকে আড়াই মাইল। এ জায়গাটা জঙ্গল ছিল এককালে। সে প্রায় সাতাশ আটাশ বছর আগে। নামও পঞ্চবটী ছিল না। কোনো নামই ছিল না। আশেপাশের লোকবসতি এখনো ঘন নয় খুব। শহর ছাড়িয়ে এদিকটায় পড়লেই খোয়া-বিছানো রাস্তা। দুধারে বনতুলসী আটিশ্বরী বিষকাটারির ঘন ঝোপ। মাঝে মাঝে অতিকায় এক একটা জংলা বট আর অশ্বত্থ মাথা উঁচিয়ে দাঁড়িয়ে।

দূরে দূরে কয়েক ঘর হেলে কৈবর্ত আর জেলে কৈবর্তদের বাস। তারপর বাগ্‌দীপাড়া। এদিকে কাছাকাছির মধ্যে পঞ্চবটীর ওই তিন ঘরের দালানটা ছাড়া পাকা দালান এখন অবশ্য আরো হয়েছে অনেকগুলো। পঞ্চবটীর এই পাকা দালানের জায়গায় কুঁড়েঘর ছিল একটা। কার ঘর সেটা, কে বাস করত কেউ জানে না। বিভূতিবাবুও না। খুব সম্ভব যে তৈরি করেছিল সেটা,

চারদিকের গাছগাছড়ার তাড়া খেয়ে তাকে ছেড়ে যেতে হয়েছে। এই বিস্তৃত চত্বরটুকু ভারী অদ্ভুত। চারপাশে কতগুলো নিম্ব কাঁঠাল আর বেল গাছ। সেগুলো এমনভাবে দাঁড়িয়ে যে, এর ভিতরে এতবড় একটা আঙিনা পড়ে আছে বাইরে থেকে ঠাওর করা যায় না। পাকা দালানটার অস্তিত্বও না। এঁকেবেঁকে গাছগুলো অদ্ভুত একটা ধাঁধার মত সৃষ্টি করেছে। দুটোর ফাঁকে একটা করে গাছ, তিনটের ফাঁকে দুটো করে গাছ—এমনি।

অবশ্য এই পাকা দালান এমন ছিল না, সামনের এই প্রশস্ত আঙিনাটাও তকতকে ছিল না এমন। যে আঙিনা জুড়ে উৎসবের প্যাণ্ডেল করা হয়েছে, মঞ্চ বাঁধা হয়েছে, চেয়ার পাতা হয়েছে, ঝোপঝাড় জঙ্গলে ভরতি ছিল জায়গাটা। সে অবশ্য বিভূতিবাবু নিজের চোখেই দেখেছেন। শুধু দেখেননি, সেই তরুণ বয়সে জঙ্গল পরিষ্কার করার কাজেও কোমর বেঁধে নামতে হয়েছিল। নিজের আগ্রহ ছিল না একটুও, বরং বাধাই দিয়েছিলেন। কিন্তু আর একজনের আগ্রহের বন্যায় কোনো বাধা টেকেনি।

এই পঞ্চবটীর অধিষ্ঠাতা সেই একজন।

চোখ বুজে ভাবলে বিভূতিবাবুর মনে হয় সেদিনের কথা। বিস্মৃতির অতলে কিছুই হারায়নি, কিছুই খোয়া যায়নি।

এমন কি সেই গাছ কটাও চেষ্টা করলে হয়তো চিনতে পারবেন বিভূতিবাবু। পঞ্চবটী নাম সার্থক করার জন্য এমন ঢালা বৃক্ষসজ্জার মধ্যেও যেসব গাছ নতুন করে এনে বসাতে হয়েছিল। অনেকে হেসেছিল তখন। পঁচিশ-ছাব্বিশ বছর বয়সের সেই পাগলামী দেখলে হাসারই কথা। কিন্তু সে সময় সেই একজনের ইচ্ছের মোহনায় আর সকলের ইচ্ছের ধারা যে আপনা থেকেই এসে মিলতে বাধ্য হত।

...পঞ্চবটী নামটিও সেই অধিষ্ঠাতারই দেওয়া।

নামকরণের মাধুর্য রোমন্থন সম্পূর্ণ না হতেই একটা কৌতুকের আঘাত। কোনো পুরাণ-নবীস ঠাট্টা করে থাকবেন, পুণ্য পঞ্চবৃক্ষের সমাবেশ না হলে পঞ্চবটী নাম হয় কেমন করে? অশ্বত্থ বট বিল্ব আমলকী অশোক— এই পাঁচ গাছ চাই যে!

প্রথম তিনটি ছিল, শেষের দু'টো ছিল না। কি ধকলই না গেছে ওই আমলকী আর অশোক সংগ্রহ করতে। ছোটো—কোথায় আছে অশোক, কোথায় আমলকী। সেও একটা দুটো হলে হবে না, অনেক চাই—যেমন বাকিগুলো আছে, প্রায় তেমনি।

## দুই

পরিচিত হর্ন কানে আসতে বিভূতিবাবুর সংবিৎ ফিরল।

এবারে অনুশ্রী এলেন নিশ্চয়। গাড়িটা লোকের ভিড়ে এগোতে পারছে না।

একটানা হর্ন বাজিয়ে দুই-এক হাত করে এগোচ্ছে।

লোক যত আশা করা গিয়েছিল, আকাশের দুর্যোগের দরুন তত না হলেও খুব কম হয়নি।

প্যাণ্ডেল ছাড়িয়েও অনেকটা দূর পর্যন্ত শুধু চাপ-চাপ মাথা। এদিকের জোরালো আলোয় খানিক দাঁড়ালে বাইরের ওধারটা রীতিমত অন্ধকারই লাগে। বক্তা বা শিল্পী প্যাণ্ডেলের মঞ্চের উপর উঠে না দাঁড়ালে এখান থেকে কিছু দেখা যায় না। বাইরের জনতার মাইক ভরসা।

অনুষ্ঠান শুরু হয়ে গিয়েছিল। উদ্বোধন-সঙ্গীতের পর প্রধান অতিথির ভাষণ চলছে। তারপর সভাপতির ভাষণ হবে। তারপর দ্রষ্টা আর শ্রোতাদের আশার সূচী। পঞ্চবটীর কর্মকর্তারা কলকাতা থেকে একজন নামজাদা শিল্পানুরাগী প্রধান অতিথি আমদানি করেছেন। বিশেষজ্ঞের মতই তিনি সঙ্গীতের মাহাত্ম্য ও তাৎপর্য বিস্তার এবং বিশ্লেষণ করে চলেছেন।

আপাতত মহাদেব ও পার্বতীর সংযোগে রাগের উৎপত্তি থেকে শুরু করে শ্রবণ-মোহন কচ্ছপী বীণাধারী মহর্ষি নারদের পর সঙ্গীতাচার্য মহাতপা ভরতকে ছুঁয়ে সবে বৈদিক যুগের ঋষিদের পবিত্র গম্ভীর সঙ্গীত মন্ত্র-ধ্বনিতে এসে পৌঁছেছেন তিনি। সামবেদের জল-কলধ্বনির মত মন্ত্রের সঙ্গীতরূপায়ণ বিশ্লেষণ করছেন।

মঞ্চে আট-দশটি চেয়ার পাতা। সভাপতির পাশে ভাষণরত প্রধান অতিথি। অন্য চেয়ার কটিতে কয়েকজন প্রধান শিল্পী এবং বিশেষ আমন্ত্রিত দু-তিনজন গণ্যমান্য অভ্যাগত। শেষের দুটি চেয়ার খালি। একটি অনুশ্রী দেবীর, অন্যটি বিভূতিবাবুর। এঁদের পিছনে দুধারে দুটো উঁচু স্ট্যাণ্ডে দুখানা প্রমাণ আয়তনের ফোটো। ফোটোর ফ্রেম মোটা মোটা ফুলের মালায় ঢাকা। মূর্তি দুটি দেখা যাচ্ছে শুধু। একটি রুক্ষ শীর্ণ জটাজূটধারী সন্ন্যাসী মূর্তি— অনাবৃত বক্ষ, গলায় রুদ্রাক্ষের মালা।

বিপরীতমুখী ফোটোটি এক সুশ্রী তরুণের। বছর আটাশ-উনত্রিশ হবে বয়স। ঝকঝকে জীবন্তদুটি চোখ। সেই চোখের গভীরে যেন অতল জলধি। ফোটোর মূর্তি দুটি যেন পরস্পরের দিকে চেয়ে আছেন। দেখছেন। এই দেখার বাইরে আর যেন কিছু নেই।

জনসমাবেশের চাপা গুঞ্জনের মধ্যেই প্রধান অতিথির ভাষণ গমগমিয়ে উঠছিল থেকে থেকে। কিন্তু বিভূতিবাবুর কানে একবর্ণও ঢুকছিল না, বাইরের প্যাণ্ডেলে প্রবেশপথের দিকটায় অপেক্ষা করছিলেন তিনি। নিজের গাড়ির হর্নের শব্দটাই শুধু কানে ঢুকল, ভিড়ে আর আবছা অন্ধকারে গাড়িটা দেখা যাচ্ছে না।

বিভূতিবাবু দু'পা এগিয়ে গেলেন।

জনাকতক ভলান্টিয়ার দুদিকের ভিড়ের চাপ সরিয়ে অনুশ্রীকে গেটের দিকে নিয়ে আসার চেষ্টায় গলদঘর্ম হয়ে উঠেছে।

এদিক থেকে এগোতে গিয়ে বিভূতিবাবুকেও থামতে হল। পিছনে আর আশেপাশে বেশ একটু শোরগোল উঠেছে। এদিক-ওদিক থেকে কটূক্তি আর টিকা-টিপ্পনীও কানে আসছে। ছোট ছেলেরা যেমন দল বেঁধে পাগল ক্ষেপায় তেমনি প্রগল্ভ হেই-হেই শব্দ উঠছে একটা। বিভূতিবাবু দাঁড়িয়ে পড়লেন।

সাধু-সন্তজনের মত আলখাল্লা-পরা একটা লোক সঙ্গীত-রসের টানে বাইরের ভিড়ের মধ্যে ঢুকে পড়েছিল। ভিড়ের চাপে তার মেজাজ বিগড়ে গিয়ে থাকবে। দুই বাহুতে ভিড় ঠেলে পথ করে বেরিয়ে যাচ্ছে সে। সেই ঠেলাঠেলির ফলে সাধুজনের এ জায়গায় পদার্পণ জনতার

সম্মিলিত বিরক্তি এবং রসের খোরাক হয়েছে। ওদিকে ভলান্টিয়াররা অনুশ্রীকে নিয়ে এগিয়ে এসেছে অনেকটা। বুক পর্যন্ত একরাশ কাঁচা-পাকা দাড়ি আর পিঠ পর্যন্ত ঝাঁকড়া চুল গেরুয়া-বসন পরা লোকটা অসহিষ্ণু নিষ্ক্রমণের তাড়নায় অনুশ্রীর গায়ের ওপরেই পড়তে যাচ্ছিল প্রায়।

দাঁড়িয়ে পড়ে সামলে নিল। তারপর পথ ছেড়ে সরে দাঁড়ানো বা পাস কাটানোর বদলে ঈষৎ-আরক্ত চোখ টান করে সরাসরি তার মুখের দিকে চেয়ে রইল। আবছা অন্ধকারে কোন পুরুষের, বিশেষ করে এই মূর্তির পুরুষের একজন সম্ভ্রান্ত ভদ্রমহিলার নিশ্বাস-স্পর্শের ব্যবধানে এভাবে দাঁড়িয়ে পড়া আর এ ভাবে তাঁর দিকে তাকানো যেমন বিসদৃশ তেমনি দৃষ্টিকটু।

মুহূর্তের দৃষ্টি-বিনিময়। লোকটার অভব্যতায় স্পষ্ট বিরক্তিতে পাশ কাটাতে চেষ্টা করলেন অনুশ্রী। ওদিকে ভলান্টিয়ার আর আশপাশের লোকেরা মারমুখী হয়ে উঠল। বিরক্তিতে বিভূতিবাবুরও ভুরু কুঁচকে গিয়েছিল। তিনি সামনাসামনি দেখেন নি লোকটাকে, পাশ থেকে দেখেছিলেন। বয়স কম হলে ও পঞ্চাশের নীচে নয়— অস্পষ্ট আলো আর চুলদাড়িতে বয়স ঠাওর করা শক্ত।

অনুশ্রীকে সঙ্গে করে দু-পা এগিয়ে প্যাণ্ডেলের প্রবেশমুখের কাছাকাছি এসে আবারও ফিরে তাকালেন তিনি। পিছনে হট্টগোল বেড়েছে। কারো তর্জন, ধরে দাও দুটো ঝাঁকুনি— ভণ্ডামী বার করে দাও। কেউ বলছে, আচ্ছা করে ধোলাই দিয়ে দাও। কেউ চেঁচাচ্ছে, দাড়ি ছিঁড়ে নাও।

বিভূতিবাবু দেখলেন, দীর্ঘাঙ্গ সবল লোকটা নির্বিবাদে ভিড় কাটিয়ে অন্ধকারে মিশে যাচ্ছে। যারা বলছে মুখেই বলছে—সত্যিকারের মারধোরের চেষ্টা করছে না।

প্যাণ্ডেলের ভিতরে আলোর ফোয়ারা। ফলে বাইরেটা আরো বেশি অন্ধকার দেখায়। জনা দুই ভলান্টিয়ারের সঙ্গে মঞ্চের দিকে এগোলেন তাঁরা। ভিতরে যে যার চেয়ারে বসে, ভিড় ঠেলার ব্যাপার নেই।

বাইরের গণ্ডগোল ভিতরে খুব বেশি শোনা যাচ্ছে না। এখানে মাইকে প্রধান অতিথির ভরাট গলার দাপট বেশি। গন্ধর্ব-কিন্নরদের সঙ্গীত-বৃত্তির দৃষ্টান্ত শেষ করে আবার কাশ্যপ-মতঙ্গ-পাষ্টি প্রভৃতি সঙ্গীত-সাধকে: মধ্যে ফিরে এসেছেন তিনি।

প্যাণ্ডেলের মাঝামাঝি এসে হঠাৎ দাঁড়িয়ে পড়ে পিছন ফিরে বাইরের দিকে তাকালেন অনুশ্রী। অনেকটা নিজের অগোচরে।

কি হল?

না, কিছু না। সামনের দিকে এগোলেন আবার।

কিন্তু বিভূতিবাবুর হঠাৎ একটু অন্যমনস্ক মনে হল তাঁকে।

পাশাপাশি খালি আসন দুটোতে বসলেন তাঁবা। অনুশ্রী ঘাড় ফিরিয়ে মালা-লগ্ন ফোটো দুটো দেখলেন খানিক। তারপর সামনের দিকে ফিরে ভাষণে মন দিতে চেষ্টা করলেন।

বিভূতিবাবু থেকে থেকে লক্ষ্য রাখছেন তাঁর দিকে। লক্ষ্য রাখতে হচ্ছে। কি জানি কেমন

একটু ব্যতিক্রম চোখে পড়ছে তাঁর। এত আলোর দরুন কিনা বলা যায় না, অনুশ্রীর মুখখানা একটু বেশি লালচে ঠেকছে। আর অন্যমনস্কও লাগছে। ঠিক এই মুহূর্তের এই উৎসবানুষ্ঠানের সঙ্গে তাঁর খুব একটা যোগ আছে, সে-রকম মনে হচ্ছে না।

তাঁর দিকে একটু ঝুঁকে নীচুগলায় বিভূতিবাবু জিজ্ঞাসা করলেন, শরীর খারাপ লাগছে?

উঁ? না। আবারও ভাষণে মন দিতে চেষ্টা করলেন অনুশ্রীদেবী।

ভারতীয় সঙ্গীতের মান আর সমাদরের দৃষ্টান্ত দিচ্ছিলেন প্রধান অতিথি। য়ুরোপীয় সভ্যতা আর শিল্পকলার মাতৃভূমি প্রাচীন গ্রীস নাকি ভারতীয় সঙ্গীতশাস্ত্রের দ্বারা অনুপ্রাণিত। অতঃপর যস্মিন দেশে যাদৃশী রীতি অনুসরণ করে মার্গ-সঙ্গীত থেকে লোকানুরঞ্জক দিশী সঙ্গীতে পাড়ি দেবার উপক্রম করছেন তিনি।

কিন্তু বিভূতিবাবুর চোখ-কান দুইই অনুপস্থিত। অনুশ্রীর মুখ চোখের অবস্থা ভাল দেখছেন না। সামান্য ব্যতিক্রমও তাঁর চোখ এড়াবার নয়। ব্যতিক্রমটা সামান্য লাগছে না। পার্শ্ববর্তিনী অন্যমনস্ক নন শুধু, নিঃশব্দে কি একট অস্বস্তি ভোগ করছেন। অস্বস্তিটা ঠেলে সরিয়ে রাখতে চেষ্টা করছেন। পারছেন না। সেটা বাড়ছেই। যাতনার ছাপ পড়ছে। অথচ এটা ঠিক দেহগত ক্লেশ মনে হচ্ছে না বিভূতিবাবুর।

আবারও ঝুঁকে জিজ্ঞাসা করলেন, কি হল?

এবা রে আর অস্বস্তি গোপন করলেন না অনুশ্রী দেবী। অস্ফুট স্বরে বললেন, কি রকম যেন লাগছে...।

কি রকম লাগছে? সত্যিই খারাপ লাগছে কি স্মৃতির আলোড়ন কিছু, বুঝতে চেষ্টা করছেন বিভূতিবাবু।

অনুশ্রী জবাব দিলেন না। যতটা প্রকাশ হয়েছে তার থেকে সত্যি অনেক বেশি বিড়ম্বনা ভোগ করছেন তিনি। বুকের ভেতরটা ধড়ফড় করে উঠছে এক-একবার। অথচ বেরুবার সময় বা গাড়িতেও এমন হয়নি। বেশ সুস্থ ছিলেন। আসার আগ্রহ ছিল, উদ্দীপনা ছিল। কিন্তু হঠাৎ কি হল বুঝছেন না। অন্তস্তলে কি একটা আলোড়ন অনুভব করছেন শুধু। দুর্বোধ্য যাতনার মত, অর্থহীন আকৃতির মত।

বাড়ি যাবে? ভিতরে ভিতরে বেশ ঘাবড়েছেন বিভূতিবাবু।

অনুশ্রী মাথা নাড়লেন। এইভাবে এতদিনের প্রত্যাশিত অনুষ্ঠান ছেড়ে যাওয়া তিনি কল্পনা করতে পারেন না। আত্মস্থ হয়ে, শক্ত হয়ে, প্রস্তুত হয়ে বসলেন তিনি। নিজের অগোচরে অজ্ঞাত একটা দুর্বলতার প্রশ্রয় দিচ্ছিলেন যেন। আর দেবেন না।

প্রধান অতিথির দীর্ঘ বক্তৃতার উপসংহারে কাব্য-স্পর্শ লেগেছে। বিশ্বব্রহ্মাণ্ড সঙ্গীতের মহাভাবে সমুদ্ভূত। সঙ্গীতের তরঙ্গে মেতে আছে গ্রহ-নক্ষত্র, সঙ্গীতের লীলায় বিভোর সমুদ্র-তরঙ্গ। তটিনীর কলকল, বিহঙ্গের কূজন, বিরহিণীর সন্তাপ, শিশুর হাসি-কান্না— সবই সঙ্গীতের প্রতিধ্বনি। জগৎ সঙ্গীতময়।

হাততালিতে কানে তালা। ভাষণের কদরেও হতে পারে, বক্তৃতা থামল বলেও হতে পারে।

এই শেষের খানিকক্ষণ পাশের দিকে খেয়াল ছিল না বিভূতিবাবুর। প্রথম ভাষণের সাড়ম্বর সমাপ্তি-পর্ব উপভোগ করছিলেন আর মৃদু মৃদু হাসছিলেন। হাতের স্পর্শে চমকে উঠলেন। ফিরে তাকাতে বিড়বিড় করে অনুশ্রী বললেন, আমি বাড়ি যাব।

বিভূতিবাবু দেখলেন, এই শীতেও অনুশ্রীর লালচে মুখ ঘামে ভেজা। কণ্ঠস্বরে নয় শুধু, সমস্ত চোখে-মুখে ফেরার আকূতি। আর একটা কথাও জিজ্ঞাসা না করে তক্ষুনি উঠে দাঁড়ালেন তিনি। সভাপতিকে বলে অনুশ্রীকে নিয়ে মঞ্চ থেকে নেমে এলেন। দু দিক থেকে দুজন ভলান্টিয়ার দৌড়ে এল, হস্টেলের অল্পবয়সী দুজন টিচারও।

নিজে ঘাবড়ে গেলেও বিভূতিবাবু সেটা প্রকাশ করলেন না। বললেন, ভিড়েতে অস্বস্তি বোধ করছেন একটু। তাঁদের সঙ্গে ভলান্টিয়ার আর মেয়ে দুটিও প্যাণ্ডেলের বাইরে এসে দাঁড়াল। কিন্তু অনুশ্রীর তেমন যেন হুঁশ নেই। আলোর থেকে অন্ধকারে এসে আরও বেশি ফাঁপর লাগছে। দুই চোখে অন্ধকার ঠেলে ঠেলে চারিদিকে তাকাচ্ছেন তিনি।

হাতে ধরে তাঁকে গাড়িতে তুলে বিভূতিবাবুও উঠতে যাচ্ছিলেন। অনুশ্রীর দিশা ফিরল যেন। বাধা দিলেন. তুমি আসছ কেন, তুমি থাকো. ড্রাইভার পৌঁছে দিয়ে আসুক আমাকে—সবাই চলে এলে হবে কেন! কিছু ভাবনা নেই, আমি ভালই আছি।

এরকম নিষেধ শোনার কথা নয় বিভূতিবাবুর। কানে তোলার কথা নয়। অনুশ্রীকে পৌঁছে দিয়ে তক্ষুনি ডাক্তারের কাছে ছোটার কথা তাঁর। কিন্তু নিষেধটা শোনার সঙ্গে সঙ্গে হকচকিয়ে গেলেন কেমন। পা আপনি থেমে গেল। অসহিষ্ণু আদেশের মতই শোনাল প্রায়। মনে হল, নিষেধটা অনুষ্ঠানের তিনিই প্রধান কর্তাব্যক্তি বলে নন, অনুশ্রী একা থাকতে চান বলে। যে একার রাজ্যে দ্বিতীয় দোসোর নেই সেখানে ফিরে যেতে চান বলে। সেখানে আর কারো পদার্পণ সীমা-লঙ্ঘনের মত, আর কারো সঙ্গ অবাঞ্ছিত বাধার মত।

বিভূতিবাবুর দ্বিধার ফাঁকে মেয়ে দুটি কিন্তু গাড়িতে উঠে বসেছে। মা-মণির সঙ্গে ছায়ার মত ফেরে তারা। অনুশ্রীর তাও পছন্দ হয়নি হয়তো। কিন্তু তাদের আর বললেন না কিছু। বিভূতিবাবুর ইঙ্গিতে একজন ভলান্টিয়ার তাঁদের পৌঁছে দিয়ে আসার জন্য ড্রাইভারের পাশে গিয়ে বসল।

বিভূতিবাবু প্যাণ্ডেলের ভিতরে ঢুকলেন না আর। ওই আলো আর ওই ভিড় ভালো লাগবে না। ভিড় বাইরেও। কিন্তু ইচ্ছে করলেই ফাঁকায় দাঁড়ানো যায়। একটু সরে এসে পায়চারি করতে লাগলেন বিভূতিবাবু। হঠাৎ এ-রকম হল কেন অনুশ্রীর, ঠাওর করতে পারছেন না। গাড়ি থেকে নামলেন যখন তখনো তো সুস্থ স্বাভাবিক দেখাচ্ছিল। বছরের এই একটা দিনের প্রতীক্ষার জন্য অনুশ্রীর কত আগ্রহ, কত প্রতীক্ষা।

ওদিকে সভাপতির ভাষণও শেষ হয়েছে। পঞ্চবটীর প্রতিষ্ঠাতার কথাই বিশেষ করে

বলছিলেন তিনি। তাঁর জীবনের কথা, সাধনার কথা, আদর্শের কথা, ত্যাগের কথা। সমবেত অতিথিবর্গের অনেকেরই সে কথা বহুবার শোনা হয়ে গেছে বোধহয়। বিভূতিবাবুও কান পেতে শুনছিলেন, মাঝে মাঝে আবার অন্যমনস্ক হয়ে পড়ছিলেন।

...অনুশ্রীকে এভাবে ছেড়ে দেওয়াটা ঠিক হল না। প্রেসার যে বেড়েছে তাতে কোনও সন্দেহ নেই। কত বেড়েছে কে জানে। কিন্তু এই দিনে এ-রকম হল কেন...!

ভলান্টিয়ার ছেলেটি গাড়ি নিয়ে ফিরে এসেছে। তাকে কিছুক্ষণ অপেক্ষা করার নির্দেশ দিয়েছিলেন বিভূতিবাবু। দরকার হলে ডাক্তার ডাকতে বলেছিলেন। দরকার হয়নি। তবে বাইরে দাঁড়িয়ে দোতলায় অনুশ্রী দেবীর ঘরে বহুক্ষণ পর্যন্ত আলো জ্বলতে দেখেছে সে। আসার সময় দরোয়ানকে সজাগ থাকতে বলে এসেছে।

বিভূতিবাবুর জন্যে বাইরে একটা চেয়ার পেতে দিয়েছিল সে। বিভূতিবাবু বসছেন মাঝে মাঝে। আবার উঠে পায়চারিও করছেন। গান কানে আসছে। খুব সহজবোধ্য নয়। অন্তত বিভূতিবাবুর পক্ষে। কোনো নামকরা গায়কই গাইছেন। যে-ক'জন এসেছেন, সবাই নামকরা। কিন্তু পঞ্চবটীর সঙ্গে এতকাল ধরে আষ্টেপৃষ্ঠে জড়িয়ে থেকেও উচ্চাঙ্গ সঙ্গীতের জটিলতা দুর্ভেদ্য তাঁর কাছে।...অথচ, এই উচ্চাঙ্গ সঙ্গীতই তো তিনি কান পেতে শুনেছেন কত ঠিক নেই। কিছু বুঝুন না বুঝুন বুকের ভেতরটা দুমড়ে মুচড়ে উঠেছে কত দিন, কত রাত। সেদিনও রাগের অঙ্গ-প্রকার জানতেন না, স্বর-ব্যাকরণের খোঁজ রাখতেন না, মিড়-গমক প্রক্ষেপ-বিক্ষেপ বুঝতেন না। কিন্তু নিরেট মাটি চুঁইয়ে জল চলার মত সেই অজ্ঞতা চুঁইয়েও অন্তস্তলে গান পৌঁছতো। বিভূতিবাবু এক একবার ভাবেন সেই গান নেই। কখনো বা ভাবেন গান নেবার সেই মন নেই। তাঁরই ভিতরটা বদলেছে।

এবার শীত করছে বেশ। বিভূতিবাবু শালটা গায়ে জড়িয়ে নিলেন। চারদিকের গাছগুলোয় চাপা সড়সড় শব্দ হচ্ছে একটা। বিকেলে যে দুর্যোগ গেছে মনেই ছিল না। হঠাৎ মনে পড়ল। এর মধ্যে আবার যে এক পশলা হয়নি আশ্চর্য বলতে হবে। অন্ধকারে বিভূতিবাবু আকাশের সমাচার বুঝতে চেষ্টা করলেন। সর্বনাশ, ওই মেঘ যদি ভাঙে আবার, আকাশ ভাঙবে। চারকোণের নভশ্চর কালো পশুরা সব বেরিয়ে পড়ে একে অপরের সঙ্গে মিশে জমাট বেঁধে আছে। ঝটিকা-প্লাবনে দশ দিক ভাসিয়ে দেবার কথা এতক্ষণে। কিন্তু কার নিষেধে যেন থমকে আছে। অনাগত প্রলয়ের মত সেটা আরো ভয়াল।

এদিকে উৎসবে মগ্ন সকলে। বাইরে যারা দাঁড়িয়ে বা বসে তাদেরও আকাশের দিকে চোখ নেই। মঞ্চে নতুন শিল্পী নতুন গান ধরেছেন কখন খেয়াল করেননি বিভূতিবাবু। সুরটা মিষ্টি লাগছে, বিস্তার করুণ লাগছে। চেনা চেনা লাগছে, বোধহয় দরবারী কানাড়া। এককালে গবেট ছেলের মাতায় অঙ্ক ঠেসে ঢোকানোর মত তাঁর মাথায়ও রাগ-রাগিণীর সংকেতগুলি ঠেসে ঢোকানোর চেষ্টা হয়েছিল। মাথায় যাও বা দুই-একটা ঢুকেছিল, হৃদয়ে একটাও ঢোকেনি। ফলে মাথার দায় মাথা বহুকাল আগেই খালাস করে নিয়েছে।

কিন্তু সুরটা বাইরের এই গুমোট স্তব্ধতার মধ্যে যেন বুকের কাছাকাছি আসতে চাইছে।

বিভূতিবাবু কান পাতলেন। তাঁর হঠাৎ কেমন মনে হল এমনি এক মহাশূন্য স্তব্ধতার মধ্যে ডানা-ভাঙা একটা পাখি কোন্ এক দুর্নিরীক্ষ্য লক্ষ্যের শাখায় পৌঁছতে চাইছে। সেই চেষ্টায় সে কেবলই উঠছে আর নামছে। যত কাছে আসছে তত তার আকৃতি বাড়ছে। কারণ সত্যিই সে পৌঁছবে কিনা জানে না।

বিপুল করতালিতে অনেকক্ষণের একটা সম্মোহন ভেঙে গেল বিভূতিবাবুর। বিরক্তিতে ভ্রূ কুঁচকে ফেললেন তিনি। উপলব্ধির দরবারে হাততালিটা ছন্দপতনের মত। শুচিতা ছড়ানো অর্চনার মধ্যে ছোটছেলের বড়সড় একটা কাচের বাসন আছড়ে ভাঙার মত। প্রাণে যদি তোদের দোলা লেগেছে, হাততালি দিস্ কেন!

বিভূতিবাবু ঘড়ি দেখলেন। এগারোটার কাছাকাছি। উঠে প্যাণ্ডেলের কাছে এসে একজন ভলান্টিয়ারকে ডেকে আকাশের অবস্থা দেখালেন। যত তাড়াতাড়ি সম্ভব আজকের প্রোগ্রাম শেষ করতে বলে গাড়িতে এসে উঠলেন। ড্রাইভার ঘুমিয়ে পড়েছিল বোধহয়, ধড়মড়িয়ে উঠে বসল।

সরোজিনী হস্টেলের পাশ দিয়েই যাবেন তিনি। ড্রাইভারকে বলার দরকার নেই কিছু, ওই একটাই পথ। সম্ভব হলে অনুশ্রীর খবর নিয়ে যাবেন একবার। চিন্তাচ্ছন্ন তিনি। এই গেল বছর স্ট্রোক হয়ে গেছে অনুশ্রীর, আবার সে রকম হলে তো হয়েই গেল। নিজেকে চোখ রাঙালেন বিভূতিবাবু, একটুতেই বড় বেশি ভাবতে শুরু করেছেন তিনিও আজকাল। নইলে কি এমন হয়েছে? মানুষের শরীরের ভাল মন্দ আছেই, একটুতেই সঙ্কটের কথা মনে হয় কেন তাঁর? তাছাড়া হলেই বা কি আর করতে পারেন, গেলবারেও তো অনুশ্রীর বাঁচার আশা ছিল না। পরমায়ু ছিল তাই বেঁচেছে।

নিজেকে শক্ত সবল করতে চেষ্টা করলেন বিভূতিবাবু।

এত রাতে সবাই ঘুমিয়েছে হয়তো, এক যদি দরোয়ান জেগে থাকে। তাকে সজাগ থাকতে বলা হয়েছে যখন সে হয়তো সমস্ত রাত বসেই কাটাবে। ষাট বছরের জগুয়া। ইস্কুল আর হস্টেলের দরোয়ান হলেও তার প্রতিপত্তি কম নয়। বলতে গেলে সে-ই গার্জেন মেয়েদের। তার চোখে ধুলো দিয়ে একটা মেয়েরও ফটক পেরুনোর উপায় নেই। মেয়েদের ওপর রাগ যেমন, টানও তেমনি।

খোয়ার রাস্তা ছাড়িয়ে গাড়ি পাকা রাস্তায় পড়ল। পঞ্চবটী দূরে সরে যাবার সঙ্গে সঙ্গে রাতের স্তব্ধতা দ্বিগুণ চেপে বসল। বাতাসও তেমন বইছে না এখন, দূরে দূরে গাছগুলো এক এক চাপ কালো অন্ধকারের মত দাঁড়িয়ে। না, বিভূতিবাবুর কিছুই ভালো লাগছে না। ক্লান্ত লাগছে। এই দিনটা যেন সমস্ত প্রত্যাশার থেকে বড় বেশি বিচ্ছিন্ন হয়ে গেল। এত উৎসাহ এত তোড়জোড় সব যেন বাইরের এই অন্ধকারের মধ্যেই বিলীন হয়ে গেল। একটা বড় নিঃশ্বাস ফেলে নির্লিপ্ত হতে চেষ্টা করলেন তিনি।

ফটকের কাছে গাড়ি থামতেই বিষম চমকে উঠলেন বিভূতিবাবু। শব্দ না করে গাড়ির দরজা খুলে নামলেন। দোতলায় অনুশ্রীর ঘরে সাদা আলো জ্বলছে। রাতে পড়াশুনা করা অথবা বিশেষ দরকার ছাড়া অনুশ্রী ওই কটকটে সাদা আলো জ্বালেন না। তাঁর ঘরে হয় সবুজ আলো

জ্বলে, নয়তো আলো নেভানো থাকে। শরীর অসুস্থ থাকলে সাদা আলো জ্বলেই না বলতে গেলে। সর্বদা সবুজ আলো জ্বলে।

জগুয়া জেগেই ছিল। গাড়ি থামার শব্দ কানে আসতে তাড়াতাড়ি ফটকের কাছে এগিয়ে এলো। সে যেন জানত 'সেক্রেটারী' বাবু আসবেন।

মা ভাল আছেন তো জগু? ঘরে আলো জ্বলছে কেন?

অন্ধকারে ফটকের তালা খুলতে খুলতে জগু অনুচ্চ জবাব দিল, আপনি একবার আসেন বাবু, মা-মণির শরীর অস্থির করেছে, দিদিমণিরা ভাবছে। মা-মণির ঘুম হচ্ছে না।

সিঁড়ির মুখে জুতো খুলে রেখে বিভূতিবাবু তাড়াতাড়ি দোতলায় উঠলেন। বারান্দায় অনুশ্রীর ওধারের ঘরের মেয়েদুটি চুপচাপ বসে। স্কুলের অল্পবয়সী সেই টিচার দুজন। অনুশ্রীকে মায়ের মত দেখে। এই স্কুলেই তিনি তাদের লেখাপড়া শিখিয়েছেন। কলকাতায় রেখে কলেজে পড়িয়েছেন।

মামাবাবুকে দেখে তারা প্রাণ পেল। তাড়াতাড়ি উঠে এসে তারা ফিস্‌ফিস্ করে জানাল, পঞ্চবটী থেকে এসে পর্যন্ত মা-মণি ভয়ানক অস্থির হয়ে পড়েছেন। একভাবে বেশিক্ষণ বসছেনও না, শুয়েও থাকছেন না, একটু পরে পরেই চোখে মুখে আর মাথায় জল চাপড়ে দিচ্ছেন। অথচ তারা ঘরে ঢুকলেই শুয়ে থাকার জন্যে ধমকে বার করে দিচ্ছেন। ভয়ে তারা ঘরে ঢুকতে পারছে না, নিজেদের ঘরেও যেতে পারছে না।

নিঃশব্দে তাদের আশ্বস্ত করে বিভূতিবাবু অনুশ্রীর ঘরের দিকে এগোলেন। মেয়েরা সরে গেল। বিভূতিবাবু ভেজানো দরজার সামনে দাঁড়িয়ে মৃদু টোকা দিলেন কয়েকটা।

অনুশ্রী দরজা খুলে দিলেন। শব্দ শুনেই বুঝলেন কে। এত রাতে আসার জন্যে একটুও অবাক হলেন না, একবারও অনুযোগ করলেন না। বরং একটা দিশেহারা ঘূর্ণাবর্তের মধ্যে সুনিশ্চিত আশ্রয়ের মত পেলেন যেন কিছু। উল্টে আরো অনেক আগে আসা উচিত ছিল যেন তাঁর। আসেননি বলেই অসহিষ্ণু কাতরতা অনুশ্রীর।

তাঁর সমস্ত মুখে কে যেন আলগা সিঁদুর গুলে দিয়েছে। চোখের দৃষ্টিও উদভ্রান্ত কেমন।

দুই হাতে তাঁর একখানা হাত আঁকড়ে ধরে ভিতরে নিয়ে এলেন।— এসো, আমি তোমার কথা ভাবছিলাম—আমার এমন লাগছে কেন বিভুদা!

বিভূতিবাবু কথা না বলে তাঁকে শয্যায় বসিয়ে দিলেন। তারপর মোড়া টেনে নিয়ে সামনে বসলেন। নাড়ি দেখার জন্য অনুশ্রীর হাত ধরলেন।

কিন্তু দেখার আগেই হাত টেনে নিলেন অনুশ্রী। অসহিষ্ণু আবেগে ফিস্‌ফিস করে আবারও বলে উঠলেন, ও-সব ঠিক আছে, আমার এ-রকম লাগছে কেন সেই থেকে? এ-রকম হচ্ছে কেন?

বিভূতিবাবু চুপচাপ দেখলেন একটু, কি কষ্ট হচ্ছে?

ভয়ানক কষ্ট। কি যেন হল বিভুদা, কি যেন হয়ে গেল— আমি কিচ্ছু বুঝতে পারছি না। ছোট মেয়ের মতই কাতরতা অনুশ্রীর।

কিচ্ছু হয়নি, বিভূতিবাবু জোর দিয়ে অভয় দিলেন তাঁকে, প্রেসারটা বেড়ে থাকবে। তখন

আসতে দিলে না, ডাক্তারকে খবর দেওয়া যেত।... তুমি ঠাণ্ডা হয়ে শুয়ে থাকো একটু, আমি দেখছি—

ওঠার উপক্রম করতেই অনুশ্রী তাঁর দু'হাত আঁকড়ে ধরলেন আবার। অধীর বিরক্তিতে বলে উঠলেন, আঃ, ডাক্তার চাইনে— বুঝছ না কেন— শরীর খারাপ নয়, শরীর খারাপে এরকম হয়নি কখনো। আমার ভালো লাগছে না, আমার পঞ্চবটীতে যেতে ইচ্ছে করছে, কি হচ্ছে আমি কি-চ্ছু বুঝতে পারছি না।

চাপা আর্তনাদের মত শোনাল। বিভূতিবাবু মূর্তির মত বসে। এতক্ষণের মানসিক তাড়নায় অনুশ্রী শ্রান্তহয়ে পড়েছিলেন। বিভূতিবাবু ধরে আস্তে আস্তে শুইয়ে দিলেন তাঁকে। উঠে পাখাটা আরো জোর করে দিলেন। তারপর দেয়াল-আলমারী খুলে তাকের ওষুধগুলো দেখলেন একটু। কোন্‌টা কি ওষুধ, কোন্‌টা কখন দিতে হবে সবই জানেন।

নিজের হাতে একটা ঘুমের ট্যাবলেট খাইয়ে দিলেন তাঁকে। অনুশ্রী আর বাধা দিলেন না। এতটা উত্তেজনার পরে অনেকটা যেন আত্মস্থ হয়েছেন। এতক্ষণের নিঃসঙ্গ তাড়নার পর সামনে আপন জন দেখে এখন নিজেরই কেমন মনে হল একটা স্নায়বিক দুর্বলতার ঘোরে অকারণ যাতনা ভোগ করছিলেন তিনি।

সবুজ আলো জ্বেলে চড়া সাদা আলোটা নিভিয়ে দিলেন বিভূতিবাবু। তারপর মোড়াটা আর একটু সামনে টেনে বসলেন।

বেশ খানিকক্ষণ বাদে অনুশ্রী ক্লান্ত চোখ মেলে তাকালেন একবার। বললেন, বিভুদা, তুমি যাও এবার, আর রাত কোরো না, আমারও ঘুম পাচ্ছে—

বিভূতিবাবু উঠলেন। বললেন, আমি নীচে আছি, জগুকে পাঠিয়ে দিচ্ছি, বারান্দায় শোবে। দরকার হলেই তাকে ডেকে আমাকে খবর দিতে বোলো।

অনুশ্রী জবাব দিলেন না বা নিষেধ করলেন না। এই ব্যবস্থা নতুন কিছু নয়। নীচে তাঁর অফিসঘরের একধারে শয্যার ব্যবস্থাও আছে। অনুশ্রীর গেলবারের স্ট্রোকে রাতের পর রাত এখানেই থাকতে হয়েছে তাঁকে। আগে গুটি তিনেক ঘর নিয়ে সপরিবারে এই নীচের তলাতেই বাস করতেন বিভূতিবাবু। স্ত্রী যাবার পরেও ছিলেন কিছুকাল। বাড়িটা নিজের হলেও মেয়েদের হস্টেল, ছেলেরা বড় হয়ে উঠেছিল— থাকাটা ভাল দেখায় না বলে পৈতৃক ভিটেতে নতুন বাড়ি তুলে উঠে গেছেন।

নীচে নেমে ড্রাইভারকে বিদায় দিতে এসে আবারও আকাশের দিকে চোখ গেল। ঘন-ঘন বিদ্যুৎ চমকাচ্ছে, কালো আকাশটাকে চিরে চিরে দিয়ে যাচ্ছে। ভালোয় ভালোয় ওদিকে গানের আসর শেষ হলে হয়। বাতাস নেই, কালো মেঘের নীচে লালের আভা। একবার শুরু হলে রক্ষা নেই।

জগুয়াকে ওপরে পাঠিয়ে বিভূতিবাবু বিছানায় এসে বসলেন। রাতটা নিরুপদ্রবে কাটলে শান্তি, যত ভোরে সম্ভব ডাক্তারকে একেবারে বাড়ি থেকে ধরে নিয়ে আসতে বলে দিয়েছেন ড্রাইভারকে।

সমস্ত দিনের ক্লান্তি আর দুর্ভাবনায় বিছানায় গা ঠেকাবার সঙ্গে সঙ্গে ঘুমে চোখ ভেঙে

আসছিল বিভূতিবাবুর। অথচ ঘুম তেমন আসছে না। এই বিশ্রামটুকুই কাম্য ছিল, কিন্তু তন্দ্রাচ্ছন্ন মনের উপর চিন্তার অসংলগ্ন আঁচড় পড়ছিল ক্রমাগত। সব দিন ছেড়ে এই দিনটাতেই কিনা যত দুর্যোগ! যার স্মৃতি নিয়ে এই সব কিছু, দুর্যোগের সঙ্গেই যেন চিরকাল নাড়ির যোগ তাঁর। অনুশ্রীর প্রেসার চড়ে থাকবে, মুখ অত লাল দেখেই বুঝেছিলেন তিনি।... অনুশ্রী অবশ্য বলছে প্রেসার নয়, শরীর খারাপও নয়, অথচ কি একটা হচ্ছে— কি একটা হয়ে গেল সে কিছু বুঝতে পারছে না। কিন্তু বিভূতিবাবু নিঃসংশয়, প্রেসার ছাড়া আর কিছু না।... আজকের দিনের মানসিক প্রতিক্রিয়ার দরুনই প্রেসারটা অত বেড়েছে, আর ও-রকম লাগছে। প্রত্যেকবারই এই দিনটায় অনুশ্রীর মনের উপর দিয়ে একটা চাপা ধকল যায় বিভূতিবাবু জানেন তা। কিন্তু এবারে এতটা হতে পারে ভাবেননি।...এ রাতটার প্রত্যাশায় হয়তো ক'রাত ঘুমোয়নি...ভিতরে ভিতরে যাতনা ভোগ করেছে। বাইরে থেকে বোঝা না গেলেও আসলে চাপা স্বভাব— বিভূতিবাবু কিছুই টের পাননি।

তন্দ্রাচ্ছন্ন হয়েছিলেন বোধহয়।

হঠাৎ বিদ্যুৎস্পৃষ্টের মত ধড়মড়িয়ে বিছানায় উঠে বসলেন তিনি। সর্বাঙ্গে রোমে রোমে কাঁটা দিয়ে উঠল। ধমনীর রক্ত-চলাচল বুঝি হঠাৎই থেমে গেল একেবারে।

তিনি কি স্বপ্ন দেখছেন? স্বপ্নের ঘোরে ভুল শুনছেন? একটা ঝাঁকুনি খেয়ে বিছানা থেকে নেমে এলেন তিনি, দুই চোখে অন্ধকার বিদীর্ণ করে বাইরের দিকে তাকালেন।...দূর থেকে এখনো কানের পরদায় কি বাজছে? এখনো কি শুনছেন তিনি?

'ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং
শিব আত্মা পরমাত্মা
অন্তরাত্মা ত্বম্।'

এই গলা, এই কণ্ঠস্বর, এই অতি-পরিচিত ভজন-স্তোত্র তাঁর ভুল হবে কেমন করে? এই গলা আর এই স্তোত্র যে অস্থি-মজ্জায় শিরায় শিরায় লেগে আছে। স্বপ্ন দেখছেন? ভুল শুনছেন?

ওরে কে এলি ? কে রে তুই? কোথায় তুই?

অব্যক্ত আর্ত আকৃতিতে উদভ্রান্তের মত ঘর থেকে ছুটে বেরিয়ে এলেন বিভূতিবাবু। কিন্তু বাইরের ফটক বন্ধ, দরোয়ান ওপরে। দাঁড়িয়ে পড়লেন তিনি। উত্তেজনায় সর্বাঙ্গ কাঁপছে। পা থেকে মাথা পর্যন্ত একটা তরল হাহাকার দাপাদাপি করছে। দু'হাতে বন্ধ ফটক আঁকড়ে আবারও কান পাতলেন তিনি। না, ভুল শুনছেন না— কণ্ঠস্বর আরো দূরে। ওই জঙ্গলের ধার ঘেঁষে...কানা দামোদরের দিকে বোধহয়। ভুল নয়, দুর্যোগের আকাশ আর বাতাসও উপলব্ধির ভারে টলটলিয়ে উঠল যে! আর কার জ্যোতি-ঘোষণায় দুর্যোগভরা নিশীথিনীর স্তব্ধতা এমন মূর্ত হয়ে উঠতে পারে!...

'ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং।
শিব আত্মা পরমাত্মা
অন্তরাত্মা ত্বম্।

রজঃ সত্ত্ব ত্বম্।'

ফটক ছেড়ে অন্ধকার ঠেলে প্রায় দৌড়েই ভিতরে চলে এলেন বিভূতিবাবু। উর্ধ্বশ্বাসে দোতলায় উঠতে লাগলেন।

প্রতিটি মুহূর্তে হৃৎপিণ্ডের উপর মুগুরের ঘা পড়ছে।

কিন্তু মাঝ-পথেই পা থেমে গেল।

দোতলার বারান্দার আলো জ্বলছে। বুড়ো জগুয়ার আকৃতি কানে এলো। মা-মণিকে শান্ত হয়ে ঠাণ্ডা হয়ে বসতে অনুরোধ করছে সে। বলছে, 'সেকেটারি' বাবুকে এক্ষুনি ডেকে নিয়ে আসছে, মা-মণি শুধু একটু ঠাণ্ডা হয়ে ঘরে বসুন—

সঙ্গে সঙ্গে ধমকের সুরে অস্ফুট আর্তনাদ অনুশ্রীর, তুই আগে যা শিগগির জগু, ডেকে নিয়ে আয়—

চুপচাপ জগুকে তুলে চাবি নিতে এসেছিলেন বিভূতিবাবু। একটা ঝাঁকুনি খেয়ে উপরে এসে অনুশ্রীকে ধরলেন। অনুশ্রীও কাঁপছে থরথর করে, সমস্ত মুখখানা বুঝি ফেটে চৌচির হয়ে রক্ত ঝরবে এক্ষুনি।

তাঁকে দেখামাত্র কাল ভুলে প্রায় আর্তনাদ করে উঠলেন অনুশ্রী।— বিভুদা, তুমি শুনেছ? ও কে গেল বিভুদা? কে গেল? বিভুদা যাও, দেখো কে গেল! পঞ্চবটীতে ও কে এসেছিল বিভুদা? ওরা তখন কাকে অপমান করল?

একরকম জোর করেই তাঁকে ধরে ঘরে নিয়ে এলেন বিভূতিবাবু। চৌকিতে বসিয়ে দিলেন। জগুয়াকে জল আনতে ইঙ্গিত করলেন। তাঁকে যেতে বলেও দু'হাতে আঁকড়ে ধরে আছেন অনুশ্রী।—বিভুদা তুমি শুনলে? সে যে এসেছিল, বলেছিল আসবে— তাই এসেছিল। আমি যে তাকে দেখেও চিনলাম না বিভুদা. সবাই তাকে অপমান করছে দেখেও তাকালাম না— আর তারপর থেকে কেবলই মনে হচ্ছিল. কি হয়ে গেল, কোথাও কিছু একটা হয়ে গেল, আর আমি চোখ চেয়ে দেখলামও না. বুঝলামও না—

উত্তেজনায় দাঁড়িয়ে উঠলেন তক্ষুনি, বাইরে আসতে চেষ্টা করলেন। বাধা পেয়ে অব্যক্ত অস্ফুট যাতনায় ভেঙে পড়লেন আবারও. বিভুদা, আমি ভুল শুনিনি, আমি ভুল করছি না— শিগগির গিয়ে দেখো কে চলে যাচ্ছে—

বিভূতিবাবু নিজেকে সংবরণ করে নিয়েছেন, সংযত করেছেন। ধমকের সুরেই বললেন, তুমি ঠাণ্ডা হয়ে বোসো চুপ করে, নইলে আমি এক পা নড়ব না।

জগু জল নিয়ে এসেছিল। গামছা ভিজিয়ে মাথায় জল চাপড়ে দিতে বললেন তাকে। বাইরে এসে দরজা ধাক্কা দিয়ে পাশের ঘরের মেয়ে দুটিকে তুললেন। মা-মণির হঠাৎ অসুস্থতার খবর শুনে হকচকিয়ে গেল তারা।

ঘরে ফিরে এসেই থমকে দাঁড়িয়ে গেলেন বিভূতিবাবু। ভিজে গামছা হাতে জগুয়া ফ্যাল ফ্যাল করে মা-মণিকে দেখছে।

অনুশ্রী ভিজে মাথাতেই বিছানায় গা ছেড়ে দিয়েছেন— স্থির, নিস্পন্দ। জ্ঞান নেই।

বিভূতিবাবু বাড়ি গিয়ে ড্রাইভারকে তুলে আধঘণ্টার মধ্যে ডাক্তার নিয়ে ফিরেছেন। রাত প্রায় দেড়টা তখন।

রোগিণী পরীক্ষা করে ডাক্তার আশ্বাস দিলেন, স্ট্রোক নয়, তবে প্রেসার খুবই বেশি বটে। এ অবস্থায় স্ট্রোক হওয়া বিচিত্র নয়।

পরিচিত রোগিণী। বিভূতিবাবুর মুখে সমাচার শুনে প্রস্তুত হয়েই এসেছিলেন। ব্যবস্থায় মন দিলেন। অন্য সকলে মূর্তির মত দাঁড়িয়ে।

অনুশ্রীর একহাতে প্রেসার-মাপা যন্ত্রের ফেটি বাঁধা। রক্ত-চাপ কোথায় উঠে আছে বিভূতিবাবুও দেখছেন। অন্য হাতের শিরায় মস্ত সিরিঞ্জের নিড্‌ল ঢোকানো। রক্ত টেনে বার করবার দরকার হচ্ছে না, মুখ ঠেলে আপনিই রক্তে ভরে যাচ্ছে নলটা।

চারবার চার সিরিঞ্জ রক্ত ফেলা হল। সামনের ছোট গামলাটার অর্ধেক রক্তে ভরে গেল। মেয়ে দুটি অন্য দিকে মুখ ফিরিয়ে আছে, জগুয়া কাঠ— বিভূতিবাবু দেখছেন।

জ্ঞান না হলেও রোগিণী একটু সুস্থ বোধ করছেন মনে হল। ডাক্তার ইন্‌জেকশান দিলেন একটা। তারপর বাইরে এসে জানালেন, সকালের আগে পেসেন্ট চোখ খুলবেন মনে হয় না— কিন্তু তখন ঠাণ্ডা রাখতে হবে তাঁকে, শান্ত রাখতে হবে। কোনরকম উত্তেজনার কারণ না ঘটে।

বাইরের আবছা অন্ধকারে রেলিংয়ে ঠেস দিয়ে বিভূতিবাবু কতক্ষণ দাঁড়িয়ে ছিলেন খেয়াল নেই। সামনের দরজা খোলা, ঘরে নীল আলো জ্বলছে। মেয়ে দুটি তাদের মা-মণির শিয়রের কাছে বসে। জগুয়া এধার ওধারের কোনো অন্ধকার কোণে আশ্রয় নিয়েছে হয়তো।

ডাক্তারকে পৌঁছে দিয়ে গাড়ি ফিরে নীচের ফটকের কাছে থামতে বিভূতিবাবুর হুঁশ ফিরল। ড্রাইভারকে ফিরে আসতে নির্দেশ দিয়েছিলেন তিনি।

পায়ে পায়ে ঘরের মধ্যে এসে দাঁড়ালেন। চুপচাপ দেখলেন একটু। তারপর বেরিয়ে এসে নিঃশব্দে সিঁড়ি ধরে নীচে নামতে লাগলেন।

## তিন

কাহিনীর গোড়ার উৎস চল্লিশ বছরের এক খণ্ডকালের এধারে।

সময়টা দীর্ঘ। যোগানন্দপুরের ভোল বদলেছে। বদলাচ্ছে। আজ যা নতুন, কাল তা পুরনো হয়ে যাচ্ছে। কিন্তু এখনো প্রৌঢ় আর বৃদ্ধদের স্মৃতি-দর্পণ থেকে চল্লিশ বছর আগের সে যোগানন্দপুর মুছে যায়নি। বিস্মৃতির অনেক আস্তরণ পড়েছে, অনেক ধুলোবালি জমেছে। তবু একবার ঘষে মুছে দিলেই তাদের সেই দর্পণ থেকে চল্লিশটা বছরও অনায়াসে মুছে যেতে পারে।

ভাবতে বসলে মনে হবে সেদিনের কথা।

যোগানন্দপুরকে এখন আর ভুলেও গ্রাম বলবে না কেউ। শহরেরই একটা অংশ বলবে। দূরের অংশ। কিন্তু শহরের থেকে কমতি যায় না কিছুতে। শহরের অভিজাত ধমনীটি বরং দিনকে দিন এ দিকটাতেই প্রসারিত হচ্ছে এখন। যোগানন্দপুর শহরের সঙ্গে গোটাগুটি জুড়ে গেছে।

কিন্তু সেদিন কল-কারখানা মোটরগাড়ি বা পাকা রাস্তা দূরে থাক, পাকা দালান কটা ছিল হাতে গোনা যেত। দূরের মানুষেরা বর্ধিষ্ণু গ্রাম দেখার জন্যে যোগানন্দপুরে আসত সেদিন। যোগানন্দপুরের সেই ঘন সবুজের তারুণ্য অন্যরকম ছিল। কালের পলেস্তারা সরালে জায়গাটার সম্বন্ধে অনেক আশ্চর্য অসংলগ্ন কথা কানে আসবে। কোনো অসাধারণ যোগীর যোগমাহাত্ম্যের সঙ্গে জায়গার নামের যোগ নাকি। সেই যোগী কোন্ যুগের কেউ হদিস দিতে পারবে না— বৈদিক যুগের হওয়াও বিচিত্র নয়।

অবশ্য, এখানকার বাতাসে আধ্যাত্মপ্রবণতার চাপ কিছু থাকাই স্বাভাবিক। গঙ্গা-যমুনা-সরস্বতীর সঙ্গমতীর্থ ত্রিবেণী খুব বেশি দূর নয় এখান থেকে। সেটি যে বৈদিক ঋষিদের সাধনা-ক্ষেত্র ছিল, সে সম্বন্ধে মতভেদ নেই। ত্রিবেণীর ধারে কাছেই আবার সপ্তগ্রাম—অগ্নিত্র, মেধাতিথি, বপুস্মান, জ্যোতিস্মান, দ্যুতিস্মান, সবন ও ভব্য প্রমুখ সাত-ঋষির তপঃস্মৃতির স্বাক্ষর সপ্তগ্রাম।

যাই হোক, মাত্র চল্লিশ বছর আগে যোগানন্দপুরের পথেঘাটে বটতলায় অশ্বত্থতলায় জটাজূটধারী সন্ন্যাসী বড় কম দেখা যেত না। অবশ্য তাঁদের দিন আর ছিল না। শিক্ষার বাহনে চড়ে শহর দ্রুত এগিয়ে আসছিল। তবুও ঘরে ঘরে গীতাপাঠ চণ্ডীপাঠের রেওয়াজ ছিল তখনো, যাগযজ্ঞ জপতপের ধারা এতটা শুকোয়নি। অনেক সংস্কার সত্ত্বেও একধরনের শুচিতার স্পর্শ ছিল সর্বত্র।

এ পথে কাহিনীর বিস্তার নিষ্প্রয়োজন। কারণ এর সঙ্গে ওই আবহাওয়ার প্রত্যক্ষ যোগ অন্তত কিছু নেই। যাকে নিয়ে এই আখ্যান, তার বয়স তখন বারো কি তেরো। নতুন কালের নতুন যুগে পা দিয়েছে সে।

বড়তলার ত্রিকোণ বাড়ির মৃগাঙ্ক গোস্বামীর ছেলে শশাঙ্ক গোস্বামী। এটা পোশাকী নাম, ইস্কুলের মাস্টারমশাইরা দু-একজন ছাড়া অন্য পরিবেশে এই নাম ধরে কেউ ডাকলে নামের মালিক নিজেই খেয়াল করে সাড়া দেবে কিনা সন্দেহ। শুধু অঙ্ক বা অঙ্কা শুনলে তার কান খাড়া হবে।

গোঁসাইবাড়ি বা ত্রিকোণবাড়ি বললেই বাড়িটা চেনে সকলে। ত্রিকোণাকার বাড়ি নয়। তার সামনের দুই বাহুর মত লাগোয়া আরো দুটো বাড়ি আছে বলে ওই নাম। সামনে বড়সড় ফাঁকা আঙিনা একটা। আঙিনার ভিতর দিয়ে তিন-বাড়ির সদর-পথ। বাড়ি তিনটের মধ্যে ওই ত্রিকোণ বাড়িটাই আবার সবচেয়ে বেশি জরাজীর্ণ। দালান-কোঠাই বটে, কিন্তু কোন্ কালের দালান-কোঠা বলা শক্ত। বাইরে থেকে ছাল-চামড়া ছাড়ানো একটা দালানের কাঠামো বয়সের ভারে ধুঁকছে মনে হয়। সে-তুলনায় সামনের বাঁয়ের দালানটাকে প্রাসাদ বললে অত্যুক্তি হবে না। তেজারতী মহাজন সনাতন ঘোষালের এই দালানও চেনে সকলে।

কমলার দাক্ষিণ্যের দরুনই চেনে, নইলে চেনার আর কোনো কারণ নেই। মহাজন ব্যক্তিটি চোখ বুজেছেন অনেককাল। যোগানন্দপুরে এবং শহরে তাঁর যত জমি-জমা ছড়িয়ে পড়ে আছে, শুধু সেগুলো দেখাশোনা করেই তিন পুরুষ চোখ বুজে কাটিয়ে দিতে পারত। কিন্তু বর্তমান মালিক বৃন্দাবন ঘোষাল সে-ভাবে কাটাননি। মোটামুটি লেখাপড়া শিখে কাঠের ব্যবসা ফেঁদে

কমলার প্রাসাদ উত্তরোত্তর বাড়িয়ে চলেছেন তিনি। তাঁর অপর দুই ভাই নিজেদের সম্পত্তির হিসাব বুঝে নিয়ে শহরবাসের পত্তন করেছেন। সেখানকার আদব-কায়দার মধ্যে বসে নিশ্চিন্ত মনে ঘড়ার জল খরচ করছেন তাঁরা।

বৃন্দাবন ঘোষালের একটিই ছেলে— বিভূতি ঘোষাল। ত্রিকোণ বাড়ির অঙ্কুর সমবয়সী আর সহপাঠী। অঙ্কুর শশাঙ্ক নামের মত বিভুর বিভূতি নামটাও তখন গোটাগুটি পোশাকী এবং সিকেয় তোলা। অঙ্কু তবু অঙ্কা হত, কিন্তু সমবয়সীদের হেলা-ফেলায় বিভু অনেক সময় ভূতোয় এসে ঠেকত। এই নাম-বিকৃতির গুরু অঙ্কু। ভূতো ডাক কানে এলেই কান জ্বলত বিভুর। ভূতো ভোলানোর চেষ্টায় এ পর্যন্ত তাকে বহু-রকমের ঘুষ দিয়েছে বিভু, এমন কি বাড়ি থেকে পয়সা চুরি করেও দিয়েছে কত ঠিক নেই। কিন্তু সামান্য বিবাদ বা সামান্য স্বার্থের ব্যাঘাতে অঙ্কু প্রতিশ্রুতি ভুলতো— গলা ছেড়ে ভূতো চালাতো।

পাড়া-পড়শী খুড়ো-জ্যাঠা খুড়ী-জেঠিদের কাছে অবশ্য ভূতো চালু হওয়ার আশঙ্কা কিছু ছিল না। কারণ পাড়ার আর বেপাড়ার দস্যি দজ্জালদের মধ্যে মানিকের টুকরো সোনার ছেলে একটিই দেখেছেন তাঁরা। সে বেনা ঘোষালের এই ছেলে—বিভু। বন্ধু-বান্ধবের সামনে তাঁদের স্নেহ-বচন আর গায়ে মাথায় হাত বুলানোর আতিশয্যে সোনার ছেলেটা অনেক সময় বিব্রত বোধ করত। বন্ধুদের বিশেষ করে অঙ্কুকে তুষ্ট রাখার জন্য বিভু আড়ালে ওই স্নেহশীল আর স্নেহশীলাদের উদ্দেশে ঘটা করে মুখ ভেঙচাতো, কু-কথাও বলত দু-চারটে। অর্থাৎ বোঝাতে চেষ্টা করত, তাকে যে ভালো বলে তাতে ওর সায় নেই— কিন্তু বললে ও কি আর করতে পারে। অতএব অঙ্কু যেন এই নিয়ে তাকে নাজেহাল না করে।

ইস্কুলের মাস্টারমশাইরাও একবাক্যে ভাল ছেলে বলতেন বিভুকে। ফলে মনে মনে নিজেও সে ভাল ছেলেই ভাবত নিজেকে। এই সুনাম বা স্নেহ আদরের সঙ্গে তার বাবার পয়সার যোগটা আবিষ্কার করার মত বয়স নয় সেটা। তার বাবার মোটা বাৎসরিক চাঁদাটা যে ইস্কুল-ভাণ্ডারের একটা বড় বল-ভরসা, সে খবর বিভু রাখত না। তাছাড়া বেনা ঘোষাল সুদে টাকা না খাটালেও লোকের বিপদে আপদে বিনা সুদে ধার-ধোর দিতেন। সেরকম বিপদগ্রস্তের সংখ্যা একেবারে নগণ্য নয়। বেনা ঘোষাল বিনা সুদে টাকা দেন বটে কিন্তু লেখাপড়ার কড়া-কড়ি না করে দেন না। আর টাকার জন্যে কড়া তাগিদ দিতেও ছাড়েন না। ফলে বড়তলার পড়শীরা শ্রদ্ধার সঙ্গে সঙ্গে বেশ একটু ভয়ও করেন তাঁকে। এ হেন বেনা ঘোষালের সমস্ত বিষয়-সম্পত্তির একমাত্র ভাবী উত্তরাধিকারীটি সকলের আদর-যত্ন একটু বেশি মাত্রায় কুড়োবে, সেটা এমন কিছু নয়।

ওদিকে ত্রিকোণ বাড়ির কর্তা মৃগাঙ্ক গোস্বামীকে বিদ্বান এবং পণ্ডিত বলে সমীহ করলেও খুব সুনজরে দেখতেন না বড়তলার পড়শীরা। কারণ মানুষটা বড় বেশি স্পষ্টভাষী আর রগচটা খিটখিটে ধরনের। ইস্কুলের হেড-পণ্ডিত তিনি। পড়শীদের ধারণা, সকলের ওপর পণ্ডিতি করার স্বভাবটা তাঁর মজ্জাগত। দু-পাঁচটা অবনিবনার কথা হলেই দুর্বলতম নাড়ি ধরে টান দিয়ে বসেন। সকলেই দাম্ভিক ভাবেন তাঁকে। তাঁদের আরো অসহিষ্ণুতার কারণ গোঁসাইয়ের ওই হাড়জ্বালানে ছেলে অঙ্কা। অমন লঙ্কা বুঝি আর দুটি দেখেনি কেউ।

বাপ খুব প্রশ্রয় দেন ছেলেকে এমন অপবাদ অবশ্য শত্রুও দেবেন না। বাপের সেই চণ্ডাল শাসন কত সময় চোখের ওপরেই দেখেন তাঁরা। কিন্তু তা সত্ত্বেও একটা ছেলে এক দঙ্গল পাড়ার ছেলের মুণ্ডু চিবিয়ে খেলে তাঁরা বরদাস্ত করেন কেমন করে। দজ্জাল তো অনেক রকমের হয়, ওই বয়সের ছেলে একটু-আধটু দুষ্টু হতেই পারে— কিন্তু অমন ক্ষতিকারক দজ্জাল কটা হয়? বাপের শাসন? মা ওভাবে আঁচলে ঢেকে রাখলে শাসনের পরোয়া কোন ছেলে করে?

খুব মিথ্যে নয়। অন্ধা প্রশ্রয় যেটুকু পায় মায়ের কাছেই পায়। পর পর পাঁচ মেয়ের পরে এই একটিই ছেলে। তাও জন্মের পর থেকে দু-তিন বছর পর্যন্ত বাঁচবে কিনা সংশয় ছিল। কত পূজো-আর্চা যাগ-যজ্ঞ করতে হয়েছে এই ছেলে টিকিয়ে রাখার জন্য। বাপ অমন উগ্র রাগী না হলে মা বোধ করি এতটা বুক দিয়ে ছেলের দোষ ঢেকে রাখতে চেষ্টা করতেন না। কিন্তু যে শাসন দেখেন এক-এক সময়, মায়ের ত্রাস হয়, এই বুঝি শেষই হয়ে গেল সব। আর বড় হলে ছেলেটা যে কি হবে ভেবে অনেক সময় আতঙ্কে শিউরে ওঠেন মা— এই বয়সেই ছেলেটা বাপের দ্বিগুণ গোঁয়ার। যেমন জেদী তেমনি রাগী। বয়সকালে কি যে হবে ঠাকুর জানেন। এই ছেলে পাথর দিয়ে পর পর তিন বোনের মাথা ফাটিয়েছিল একবার। অমন রাগী বাপকেও নিরুপায় মনে হয়েছিল সেদিন। স্ত্রীকে বলেছিলেন, ছেলে তোমার মানুষ খুন করে জেলে যাবে একদিন, দেখো।

বালাই ষাট। মায়ের হাড়ে কাঁপুনি ধরেছিল। মুখে না বললেও স্বামীর ওপর রাগ হয়েছিল তাঁর। স্বামীর ক্রোধের রিপুটাই যে ছেলে দ্বিগুণভাবে পেয়েছে, তাতে তাঁর কোন সন্দেহ নেই। এই এক কারণেই তো ছেলের অপরাধটা যত বড়, মায়ের তা বুক দিয়ে ঢেকে রাখার তাড়না তত বেশি। তার পরেও ধরা পড়লে অবশ্য ছেলের দুর্ভোগ আর মায়ের গঞ্জনার একশেষ। কাউকে অব্যাহতি দেবার মানুষ নন মৃগাঙ্ক গোস্বামী।

কিন্তু বড়তলার পড়শীদের সেই ঘরের শাসন বড় করে দেখার কোন কারণ নেই। ফলে পরিচয়— ফল তো নৈমিত্তিক দেখছেন সকলে। ওই ক্ষুদ্র লাঙুলবিহীন হনুমানের প্রকোপে পড়ে কোন বাড়ির ছেলেটির এক-আধবার অন্তত হাত-পা ভাঙেনি বা পুকুরে নাকানি-চোবানি খেয়ে প্রাণান্ত দশা হয় নি ? এ ছাড়া ফুলবাগান ফলবাগানের বা মাছ-জিয়নো পুকুরের ছোটখাট ক্ষতিগুলো তো ধর্তব্যের মধ্যেই নয়। এর ওপর সম্প্রতি আবার দল বেঁধে বে-পাড়ায় যায় হামলা করতে। যে-যার নিজের ছেলে আগলে রাখবেন? রাখবেন কোন্ ভরসায়? রাখতে গেলেও তো ছেলের প্রাণান্ত হবে।

ভরসাটা গোড়ায় একটু-আধটু বেনা ঘোষালের আছে আশা করেছিলেন কেউ কেউ। পুরুষেরা বেনা ঘোষালের কাছে, মেয়েরা বেনা ঘোষালের বউয়ের কাছে। কিন্তু বউটি আবার অন্য প্রকৃতির ভালমানুষ। সকলের দুঃখেই সায় দেন, সকলের সমস্যাটাকে সমস্যা মনে করেন। তাঁর ছেলেটি রত্ন শুনে খুশি যেমন হন, পাশের বাড়ির দুরন্ত ছেলেটা দিন কে দিন পাকাপোক্ত ডাকাত হয়ে উঠছে শুনে তেমনি চিন্তিত হন। আবার গোসাঁইদিদি যখন ছেলের চিন্তায় কাঁদ-কাঁদ মুখে এটা-সেটা এসে বলেন, তখনো যথার্থ দরদেই সান্ত্বনা দেন, একটু বড় হলেই সব ঠিক হয়ে যাবে দিদি, কিচ্ছু ভেবো না।

বেনা ঘোষালেরও বোধহয় সেই রকমই ধারণা— বড় হলে শুধরে যাবে। এই ধারণার ফলেই তাঁর ভরসার আশায় যাঁরা থাকতেন, তাঁরা অনেকটাই নিরাশ হতেন। তাঁরা শ্রীমান বিভু কতবড় রত্ন একবাক্যে সেই ব্যাখ্যাই করতেন প্রথম। বড় হয়ে সে যে গাঁয়ের মুখ উজ্জ্বল করবে তাতে তাঁদের বিন্দুমাত্র সন্দেহ নেই। কিন্তু রত্নের গায়ে ধুলোবালি লেগে না থাক, ধুলোবালি পড়ে তো! এই ধুলোবালি থেকে বেনা ঘোষালের রত্নটিকে একটু আগলে রাখতে পারলেই আর দেখতে হবে না। যে রকম সৃষ্টিছাড়া দজ্জাল হয় এক একটা ছেলে-পুলে আজকালকার, ইত্যাদি।

বেনা ঘোষালের মুখ থেকে এতটুকু দুশ্চিন্তা বা অভিযোগের আভাস পেলে শ্রীমান বিভু যাতে ওই অক্কার সঙ্গে না মেশে সেটা স্পষ্ট করেই বলতে পারতেন তাঁরা। বলে নিজের নিজের ছেলেটিকেও মিশতে না দেবার মত বল সংগ্রহ করতে পারতেন। বেনা ঘোষালের সমর্থন পেলে ওই একটা দামাল ছোঁড়া বা তার দাম্ভিক বাপের পরোয়া কে করত?

কিন্তু তা তাঁরা পাননি কখনো। বেনা ঘোষাল অগ্রজের মতই ভক্তিশ্রদ্ধা করেন মৃগাঙ্ক গোঁসাইকে। তাঁর বিদ্যাবুদ্ধি বা নিরহঙ্কার স্পষ্টবাদিতার অনুরাগী তিনি। শত প্রয়োজনেও এই একজন কোনো দিন এসে হাত পাতেননি তাঁর কাছে। জায়গা জমি বিক্রি করে একে একে মেয়েদের বিয়ে দিয়েছেন, তবু না। ইচ্ছে থাকলেও তাঁকে সরাসরি কখনো এতটুকু সাহায্য করতে পারেননি বেনা ঘোষাল। সেই চেষ্টাটাও অসম্মান করার মত মনে হত।

আড়তের কাজে বা কাঠের গোলার ব্যবসার তাগিদে অনেক সময়ে দু-চার দিনের জন্যে বাইরে থাকতে হয় তাঁকে। নিশ্চিন্ত মনেই বাইরে কাটান তিনি. অগ্রজ অভিভাবকের মতই তখন মৃগাঙ্ক গোস্বামী এ-বাড়ির দেখাশুনা খোঁজখবর করেন। তাছাড়া উপকার বরং তিনিই করেন প্রকারান্তরে। ছেলেটা পড়াশুনায় ভালোই, কিন্তু বৃন্দাবনবাবু দেখাশুনার সময় পান না একটুও। বাড়িতে মাস্টার রাখার রেওয়াজটাও তখন তেমন ছিলই না বলতে গেলে। আর তার দরকারও হয়নি। প্রায় প্রতি সন্ধ্যায় নিজের ছেলেকে পড়াতে বসেন গোঁসাইদা. বিভুকেও তখন ডেকে নেন। অক্কুর থেকেও বিভুকেই বরং বেশি পড়ান তিনি। অন্য লোকে তাঁর ছেলেকে দশবার করে রত্ন বললেও খুব একটা খুশি হন না তিনি। কিন্তু গোঁসাইদা যখন বলেন, তোমার ছেলেটা পড়াশুনায় ভালই হবে হে— তখন সত্যিকারের আনন্দ হয় তাঁর। তাছাড়া অন্য লোকের সঙ্গে সায় দিয়ে জোট পাকাবেন কি, ছেলেশাসনের বহরটা তো হামেশা নিজের চোখেই দেখছেন তিনি। ধরেন যখন আধমরা করে ছাড়েন, দৌড়ে গিয়ে বরং ছেলেটাকে রক্ষা করে আনতে হয় তখন।

এই সেদিনের কথা। মৃগাঙ্ক গোঁসাই ছেলে পিটছেন টের পেয়েছেন অক্কুর মায়ের চেঁচামেচি শুনে। ত্রাসে মুখ শুকিয়ে মহিলা তাঁর স্ত্রীকেই ডাকাডাকি করছিলেন ঘোষাল ঠাকুরপোকে খবর দেবার জন্য। নইলে টের পেতেন না, কারণ ছেলেটা আধমরা হলেও কাঁদে না। ফলে গোঁসাইদার রাগ বাড়ে, মার বাড়ে, হুঙ্কার বাড়ে। কিন্তু এইদিন তাঁর হুঙ্কারও শোনা যাচ্ছিল না। অক্কুর মায়ের চাপা আর্তনাদ কানে এলো, শিগগির একবার ঠাকুরপোকে খবর দাও দিদি, আজ বোধহয় ছেলেটাকে মেরেই ফেলবে।

বেনা ঘোষাল গিয়েছিলেন। সেই মার দেখে তাঁর চক্ষুস্থির। ছেলেটা মাটিতে গড়াগড়ি খাচ্ছে আর গোঁ গোঁ শব্দ করছে, আর গোঁসাইদা তাঁর পাকা বাঁধানো লাঠি দিয়ে কুকুর-পেটা পিটছেন তাকে। যে কোনো একটা আঘাত একেবারে শেষ আঘাত হতে পারে। কিন্তু মৃগাঙ্ক গোস্বামীর হুঁশ নেই, সেদিন যেন একেবারে শেষ করবেন বলেই বদ্ধপরিকর তিনি। তাঁকে থামাতে গিযে বিপদ ঘটল। রক্তচক্ষু করে চাপা গর্জন করে উঠলেন তিনি, সরে দাঁড়াও। শেষ হয়ে গেলে থানায় খবব দিও।

যাই হোক, অনেক ধকলের পর থামানো গেল তাঁকে। কিন্তু ছেলেটা প্রায় অজ্ঞান তখন। বাপকে টানতে টানতে অন্য ঘরে নিয়ে গেলেন তিনি। মনে মনে বিরক্ত এবং ক্রুদ্ধ। ছেলের মাকে বললেন, শিগগির জলটল দিন, দেখুন আবার কিছু হয়ে গেল কিনা। রাগের মাথায় গোঁসাইদাকে বললেন খুন-খারাপি দেখার থেকে এই বাড়ি ছেড়ে দিয়ে আর কোথাও গিয়ে থাকব ভাবছি।

সত্যিই মার দেখে তাঁর সর্বাঙ্গ ঘুলিয়ে উঠেছিল।

মৃগাঙ্ক গোস্বামীর দু'চোখ জ্বলছিল তখনো। চৌকিতে বসে হাঁপাচ্ছিলেন তিনি। তাকালেন একবার। তারপর উঠে চাদরটা কাঁধে ফেললেন, বললেন, তোমার সময় আছে একটু? সঙ্গে আসতে পারবে?

বৃন্দাবন ঘোষাল বুঝলেন না কোথায় যেতে বলছেন। গোঁসাইদা ততক্ষণে এগিয়ে গেছেন। তিনিও সঙ্গ নিলেন। বাইরে বেরিয়ে চুপচাপ তাঁরা পাড়ার যে-বাড়ির কাছে এসে দাঁড়ালেন সেটা ধূর্জটি পুরুতের বাড়ি। ঘোষাল দেখলেন বাড়ির সকলেরই মুখ গম্ভীর, ভার-ভার। তাঁর সঙ্গে গোঁসাইকে দেখে আরো গম্ভীর হয়েগেলেন বাড়ির সকলে। গোঁসাইদা শুকনো মুখে জিজ্ঞাসা করলেন, কেমন আছে?

বিরস মুখে বিড়বিড় করে ধূর্জটি পুরুত জবাব দিলেন, আর আছে, খই-ফোটা জ্বর, কবরেজ মশায় বলল, বিষিয়ে গেছে। গরুর গাড়ি করে শহরের হাসপাতালে নিয়ে গেছে ওরা, বাঁচলেও যে-রাজ্যে বাস, আবার মরতে কতক্ষণ।

সঙ্গে বেনা ঘোষাল আছেন বলেই এই সুরের কথা শোনা গেল। নইলে আপ্যায়নটা অন্যরকম হত বোধহয়।

গোঁসাইদা শুকনো মুখে কিছু টাকা গুঁজে দিলেন ধূর্জটির হাতে, কি আর বলব, আমার অদৃষ্ট। টাকাটা রাখো, খরচ আরও যা লাগে দেব—

অতঃপর ঘটনা যা শুনলেন বৃন্দাবন ঘোষাল, গোঁসাইদার ওপর রাগ করবেন কি, এই ছেলের সমস্যা যে কি-ভাবে সমাধান করা যায় তিনিও ভেবে পেলেন না।

গত দিন বিকেলে ঘটনাটা ঘটেছিল এই রকম : মৃগাঙ্ক ঘোষাল ছেলেকে হুকুম করেছিলেন কেরোসিন তেল কিনে নিয়ে আসতে। ছেলে অন্তু তখন বিকেলে মাঠে ফুটবল খেলা দেখতে যাবার জন্য প্রস্তুত হচ্ছিল। হুকুম শুনে বিরক্ত হল। কিন্তু কেরোসিনের বোতল হাতে বেরুতে হল তাকে। দোকান অনেকটা দূর। তেল কিনে বাড়িতে পৌঁছে দিয়ে মাঠে পৌঁছুতে পৌঁছুতে খেলা অনেক দূর এগিয়ে যাবে। এদিকে এসে দেখে, পাঁচিলের ওপর পুরুতের ছেলে পা ঝুলিয়ে

বসে কামরাঙা চিবুচ্ছে। অঙ্কুর সমস্যার সমাধান হয়ে গেল। সে তাকে হুকুম করল, কেরোসিন তেল কিনে বাড়িতে মায়ের কাছে পৌঁছে দিতে।

কিন্তু পুরুতের ছেলেও মনে মনে খেলা দেখতে যাবার জন্য প্রস্তুত। অতএব সে ঘাড় নাড়ল, তার দ্বারা হবে না। সে খেলা দেখতে যাবে। এই থেকে বচসা। অঙ্কু বলল, পুরুতের ছেলে পূজো শেখ্‌গে যা, খেলা দেখবি কি! রাগের মাথায় পুরুতের ছেলেও জবাব দিল, পণ্ডিতের খড়ম-পিটুনি খা-গে যা, তুই খেলা দেখবি কি!

সমবয়সী কোনও ছেলের এমন স্পর্ধা হতে পারে ভাবা যায় না। নিজের বাড়ির চত্তরে ছিল বলেই এত সাহস। অঙ্কু হাতের বোতলের একটা ঘা বসিয়েছিল তার হাঁটুর ওপরে। সেই এক ঘায়ে পাঁচিল থেকে আর্তনাদ করে মাটিতে লুটিয়ে পড়েছিল ছেলে। কি হল দেখার জন্য অঙ্কু আর দাঁড়ায়নি। তার তখন আবার একটা বোতল সংগ্রহের চিন্তা। বোতল খান-খান। বড় দু-তিনটে কাচের টুকরো ছেলের হাঁটুর ওপরের মাংসের গভীরে ঢুকে গেছে। এমন ঢুকেছে যে সেগুলো নিজেরা বার করতেও পারেনি। আর ফিনকি দিয়ে এত রক্ত ছুটেছে যে ছেলেটা বেহুঁশ প্রায়। ওদিকে কবরেজের কাছে লোক ছুটেছে, আর এদিকে আজ সকালে একজন এসে মৃগাঙ্ক গোঁসাইকে ডেকে নিয়ে গেছে।

ত্রিকোণ বাড়ির দক্ষিণ বাহু অর্থাৎ ডাইনের ছোট একতলা দালানটার প্রসঙ্গ বাকি এখনো। এটাও ঘোষালবাড়ি, কিন্তু এই নামে সকলে মুখোমুখি বড় বাড়িটাকেই চিনবে। বড়তলার ছোট দালান বললে এই ছোট ঘোষালবাড়িটা চিনবে সকলে। তবে এ-দালানের চেনার মত বৈশিষ্ট্য কিছু নেই। ওটা আছে এই পর্যন্ত। বড় ঘোষালবাড়ির দিকে তাকালে চোখ আটকে থাকে। তার পাশে গোঁসাইবাড়ির নিতান্ত জরাজীর্ণ বার্ধক্য-দশা হলেও এককালে ওটা যে মাথা উঁচিয়ে ছিল বোঝা যায়। কিন্তু সামনের এই একতলা দালানটা নিতান্তই যেন মাথা নুইয়ে আছে।

বংশপঞ্জী ঘাঁটলে এই দুই ঘোষালবাডির মধ্যে বহুদূরেব শাখা-প্রশাখার একটা আত্মীয়তার যোগ হয়তো খুঁজে বের করা যেতে পারে। তা নইলে আত্মীয়তার সম্পর্ক কিছু নেই। ঘরের লাগোয়া পড়শী হিসেবেই সম্পর্কটা আপনজনের মত।

এ-বাড়ির প্রসঙ্গ উঠলে সকলেই বলেন, আ-হা! আ-হা'র কারণ, গেল বছর মর্মান্তিক শোকের ব্যাপার ঘটে গেছে বাড়িটাতে। ছোট বাড়ির ছোট ঘোষাল, অর্থাৎ তারক ঘোষালও ইস্কুলে মাস্টারি করতেন। সাদাসিধে নিরীহ মানুষ ছিলেন, একটু সময় পেলেই বই মুখে নিয়ে বসে থাকতেন। কিন্তু সময় খুব পেতেন না। অনটনের চাপে রোজ ইস্কুলের পর চার মাইল পথ ভেঙে শহরে গিয়ে এক বড়লোকের বাড়ির ছেলে পড়িয়ে আসতে হত। বেনা ঘোষালের কাঠের গোলার খাতাপত্র লিখেও কিছু বাড়তি উপার্জন হত, কিন্তু তা বলে তাঁর ছেলেটিকে দু-লাইন পড়িয়ে হাত পেতে টাকা নিতে পারতেন না।

তখন পর্যন্ত ভদ্রলোকের তিন ছেলে এক মেয়ে। বড় ছেলেটি লেখাপড়ায় ভাল বলে তাকে কলকাতায় রেখে কলেজে পড়াচ্ছিলেন। ক'টা বছরের মধ্যে ছেলে দাঁড়িয়ে গেলে দুঃখের

অবসানের আশা। পরের দুটি ছেলেও এখানকার ইস্কুলের উঁচু ক্লাসেই পড়ত। মেয়ে অনু ছোট। অনু থেকে তার অনুশ্রীতে পদার্পণ অনেক পরের ব্যাপার।

গেলবারের গরমে মাঝের দুটি ছেলে নিয়ে ভদ্রলোক তাঁর শ্বশুরবাড়ির দেশের কোন একটা গাঁয়ের মেলায় গিয়েছিলেন। নাম-করা রথের মেলা, ছেলেদের বায়না ঠেলতে পারেননি।

বাপ আর এই দুটি ছেলেকে নিয়তি টেনেছিল।

মেলায় মড়ক লেগেছিল। এক রাতে মাত্র কয়েকঘণ্টার ব্যবধানে তিনজনেই শেষ। এখানে ভদ্রলোকের বুড়ী মা বা স্ত্রী খবরটা পেয়েছেন শুধু, চোখে দেখেননি। স্ত্রীটি অন্তঃসত্ত্বা তখন। সেই অবস্থায় আঘাতটা শুধু শোকতাপেই শেষ হয়নি, মহিলার বোধশক্তি হয়তো চিরকালের মতই আচ্ছন্ন করে দিয়ে গেছে। শোকের স্তব্ধতা ঘোচেনি।

বেনা ঘোষাল আর মৃগাঙ্ক গোস্বামী অনেক কবিরাজী চিকিৎসা করিয়েছেন অনুর মাকে। ফল হয়নি। আর ফল হলেও সেটা সুফল হত কিনা বলা শক্ত। শোক সহ্য করারও একটা পরিমিত শক্তি আছে সাধারণ মানুষের। যে আঘাতে চেতনা বিকল হয়েছে, তাকে নিরাময় করার সঙ্গে সঙ্গে আঘাতটাকেই ফিরিয়ে আনা হয় অনেক সময়। সেদিন অন্তত অনেকের মনে হয়েছিল, থাক, এই ভালো।

সকলে ভেবেছিল মৃত সন্তান ভূমিষ্ঠ হবে। কিন্তু তা হয়নি। ছেলেটি মাস ছয়েকের এখন—আট বছরের অনু তাকে কোলে-কাঁধে নিয়ে ঘুরে বেড়ায়। আধমরা ঠাকুমা বুড়ী বুক চাপড়ান আর সংসার দেখেন। বড় নাতি দু-পাঁচ দিনের ছুটিতেও এসে ঘুরে যায়। সমস্ত আশা-ভরসা এখন সে। তার পড়া বন্ধ হয়নি, তার এক কাকা হাওড়ায় থাকতেন। একদা পড়াশুনার তাড়না আর ত্রাসেই অগ্রজের সংস্রব ছেড়ে পালিয়েছিলেন তিনি। কাপড়ের ব্যবসায় তাঁর মোটামুটি সচ্ছল অবস্থা এখন। তবে তাঁর নিজেরই বড় সংসার, ঝামেলাও কম নয়। তবু এই দুঃসময়ে তিনি মুখ ফিরিয়ে থাকেননি। ভাইপোর লেখাপড়া যেমন চলছিল চলছে, এখানকার ব্যয়ভারও যতটা সম্ভব তিনিই বহন করছেন।

মৃগাঙ্ক গোস্বামীর সান্ধ্য ছাত্র আর একটি বেড়েছিল। ছাত্র নয়, ছাত্রী। আগে নিজের ভাইদের সঙ্গে রেষারেষি করে অনু বাবার কাছে পড়তে বসত। এখন গোঁসাইজ্যাঠার কাছে অন্তুদা আর বিভুদা পড়তে বসেছে টের পেলেই সে-ও ঠাকুমার কাছে ভাইকে ছেড়ে বই হাতে এসে হাজির হবেই। কোনদিন বা ভাইকে নিয়েই হাজির হয়। বলা বাহুল্য, গুরুগম্ভীর জ্যাঠামশাইটি মেয়েটাকে ভালবাসলেও বিরক্তই হতেন। এ-সময়ে আসাটা পছন্দ করতেন না। কিন্তু মেয়েটা কারো পছন্দ-অপছন্দ বিবেচনা করে আসত না, আর সে এলে পড়শুনার গাম্ভীর্যে ছেদ পড়তই। ফলে মৃগাঙ্ক গোস্বামী বেশ কড়া করেই বকেছিলেন একদিন, বলেছিলেন এ-সময় যেন না আসে।

মেয়েটা কাঁদ-কাঁদ হয়ে প্রতিবাদ করেছিল, বা রে, বাবা যে বলেছিল আমাকে পড়াবে—বাবা তো নেই, আমি কার কাছে পড়ব তাহলে?

নিশ্বাস নিতে গিয়ে হঠাৎ বাতাসের অভাব বোধ করেছিলেন রাশভারী মৃগাঙ্ক গোস্বামী। নিঃশব্দে মেয়েটাকে কাছে টেনে নিয়েছিলেন। অনেকক্ষণ পরে বলেছিলেন, আচ্ছা পড়, গোলমাল করিস না।

*কিন্তু গোলমাল হতই শেষ পর্যন্ত। তবু মেয়েটাকে আর কোনদিন কিছু বলেননি তিনি।*

গোঁসাইবাড়ির ওপর অনুর আর একটা কৌতুককর দাবি বা অধিকারও ছিল। এখন তো আট পেরুতে চলল বয়স, দু'বছর আগে থেকেই ঠাকুমার মুখে সে শুনে আসছে অঙ্কুর সঙ্গে তার বিয়ে হবে। অঙ্কুকে ঠাকুমার অত পছন্দ কেন, অনু ভেবে পেত না। কিন্তু দু'বছর ধরে শুনে ভবিতব্যটা স্বতঃসিদ্ধ বলে ধরে নিয়েছিল। শুধু অনু নয়, অঙ্কুও। কারণ হাসি-কৌতুকের মধ্য দিয়ে প্রস্তাবটা ঠাকুমা অঙ্কুর বাবা-মায়ের কাছেও করে রেখেছিলেন। গ্রাম দেশে সেটা তখন অস্বাভাবিক কিছু ছিল না। অবশ্য অঙ্কুর বাবা-মা পাল্টা কথা কিছু দেননি, শুনে হেসেছেন শুধু। তবু একমাথা ঝাঁকড়া কোঁকড়া চুল, ডাগর চোখ ফুটফুটে চঞ্চল মেয়েটার প্রতি তাঁদের স্নেহদৃষ্টি আরো বেড়েছিল।

সেই থেকে ঠাকুমা অঙ্কুকে নাতজামাই ডাকেন।

নাতজামাই হবার ফলে অনুর ওপর অত্যাচারের একচ্ছত্র অধিকার লাভ করেছিল অঙ্কু। কিল-চড়টা আগে লেগেই ছিল, সেটা দ্বিগুণ হয়েছিল। ইচ্ছেমত সে মারবে ধরবে হুকুম করবে—কিন্তু বিভু অনুকে কিছু বলতে পাবে না। বললেই মারমুখো হয়ে অঙ্কু কৈফিয়ৎ তলব করবে। অনুও যতটা সম্ভব অঙ্কুর অত্যাচার সহ্য করে, অদৃষ্টে আছে কি আর করবে। কিন্তু শাসন আবার অসহ্যও হয় প্রায়ই, পাল্টা আঁচড়ে-কামড়ে দেয়, মুখ ভেংচে অঙ্কা বঙ্কা চঙ্কা বলে ঠাকুমার কাছে পালায়। রাগে অগ্নিমূর্তি হয়ে ঠাকুমাকে শাসায়, ওকে আমি কখ্‌খনো বিয়ে করব না, বিয়ে করতে এলে ওকে আমি দূর করে তাড়িয়ে দেব।

এতবড় শোকের পর ঠাকুমা আর এ-সব রঙ্গরসে মাতেন না বড়। তবু রাত্রিতে শুয়ে শুয়ে বিয়ের ব্যাপারে নাতনীর সঙ্গে মাঝে-সাজে একটু আধটু আলোচনা করতেই হয়। যেমন, অনু সেদিন প্রস্তাব করেছিল, আমার বিয়েটা তুমি বিভুদার সঙ্গে ঠিক করো না কেন ঠাকুমা, বিভুদা তো খুব ভালো—অঙ্কুদাও আচ্ছা জব্দ হয় তাহলে।

নিজের নিরাপত্তার দিকটা ভেবেই এই প্রস্তাব। ঠাকুমা জবাব দেন, ওরাও যে ঘোষাল, কি করে হবে—

ঘোষাল হলে কি হয়?

এক গোত্রে বিয়ে হয় না।

দুর্বোধ্য হলেও বিয়ে যে হয় না সেটুকুই শুধু বুঝেছে অনু। বিভুকে সখেদে তাই জানিয়েছে।—তোরা ঘোষাল না হয়ে আর কিছু হলে তোর সঙ্গেই বিয়ে হত আমার—বেশ হত।

ঘোষাল পদবীটা কি অপরাধ করেছে বিভুরও জানা নেই। কিন্তু ঘোষাল হয়ে বসার ফলে কটা দিন খেদের অন্ত ছিল না তার।

আর একদিন। মারামারির ফলটা সেদিন বেশ ঘোরালো হয়েছিল। অনু পরিমাণ মত আচার সরবরাহ করতে না পারার দরুন অঙ্কু ঠাস করে তার গালে চড় বসিয়ে দিয়েছিল একটা।

এটুকু বৃহৎ অত্যাচারের মধ্যে গণ্য হয়। কিন্তু তাইতেই কি যে হল, একমুঠো ঝাল আচারসুদ্ধ তার নাকে মুখে চোখে পালটা মেরে বসল অনু। অঙ্কুর নাক চোখ জ্বলে না গেলে তক্ষুনি একটা হেস্তনেস্ত হয়ে যেত। কিন্তু যাতনায় প্রথমেই কুয়োতলায় ছুটতে হল তাকে। তারপর সমস্ত দিন আর ঠাকুমার আঁচল ছাড়েনি অনু। সন্ধ্যার পর জ্যাঠার সাড়া পেয়ে বই হাতে এসে দাঁড়িয়েছে, কিন্তু সাহস করে কাছে আসতে পারেনি। যদিও জানে এখন কোন জারিজুরি টিকবে না অঙ্কুদার।

জ্যাঠা ডাকতে দূরে দাঁড়িয়েই জবাব দিয়েছে, ও আমাকে মারবে।

অঙ্কুর মাথা বইয়ে এসে ঠেকেছে। মৃগাঙ্কবাবু ছেলেকে চুলের ঝুঁটি ধরে মাথাটা তুলে দিয়েছেন।—কি হয়েছে?

ছেলে মাথা নেড়েছে। কিছু না।

ওকে মারবি কেন?

ছেলে আবার মাথা নেড়েছে। অর্থাৎ মারবে না।

কিন্তু অনু বিশ্বাস করে না। ফলটা উলটে আরো খারাপ হল বলেই মনে হয়েছে তার। আসবে না ভেবেছিল, কিন্তু না এসেও পারেনি। অতঃপর জ্যাঠার গা ঘেঁষে পড়তে বসেছে বটে, কিন্তু তিনি ওঠার অনেক আগেই সে উঠে পালিয়েছে। ভয় ছেড়ে ভিতরে ভিতরে একটু অনুশোচনাও হয়েছে তার, কেন আচার দিয়ে মারতে গেল। আর সেই সঙ্গে ভবিষ্যৎ ভেবে উতলা হয়েছে।

রাতে ঠাকুমার গলা জড়িয়ে ধরে দুশ্চিন্তাটা প্রকাশ না করে পারেনি অনু। বলেছে, ওর সঙ্গে বিয়ে হলে ও আমাকে মেরে শেষ করে দেবে যে গো ঠাক্‌মা, ওকে আমি বিয়ে করব না।

ঠাকুমা অভয় দিয়েছেন, বড় হলে আর মারবে না। তখন শুধু আদর করবে।

অঙ্কুর আদরটা কেমন হতে পারে ভাবতে গিয়ে দুশ্চিন্তা ভুলে অনু হেসে অস্থির। রাতে সূয্যি ওঠা যেমন অসম্ভব তেমনি অসম্ভব মনে হয়েছে।

অঙ্কু শোধ নিয়েছে পরদিনই। বাড়ির মধ্যে আর কাঁহাতক নিজেকে আটকে রাখতে পারে অনু। পিঠের ওপর গুম গুম সেই আসুরিক কিল পড়তে দমবন্ধ হবার দাখিল, আর হাত দুটোও মুচড়ে নিয়ে পিঠের দিকে যেন দুমড়ে ভাঙছিল। অনু যতক্ষণ সম্ভব দাঁতে করে ঠোঁট কামড়ে সহ্য করেছে, তারপর ফুঁপিয়ে কেঁদে উঠেছে। কিন্তু অঙ্কু এই মুহূর্তটির প্রত্যাশায় মনে মনে বড় বেশি জ্বলছিল। হাত ছেড়ে চুলের মুঠি ধরে ঠাস করে আরো কয়েক ঘা বসিয়ে তবে ছেড়েছে।

কটা দিন তারপর একেবারে সম্পর্ক ছেদ। অনু পড়তেও আসেনি। মনে মনে অঙ্কুর একটু অনুশোচনা হলেও সেটা প্রকাশ করা চলে না। পরদিনই চোখ রাঙিয়ে ডাকতে গেছে, বেরিয়ে আয় বলছি, নইলে আবার মার খাবি। বাবার কাছে নালিশ করে মার খাওয়াবার মতলব আঁটছে কিনা সেই সন্দেহও হয়েছে। আগে থাকতেই সাবধান করেছে, বাবাকে কিছু বলেছিস কি ওই পুকুরে চুবিয়ে একেবারে মেরে ফেলব তোকে।

কিন্তু অনু সাড়াও দেয়নি, নালিশও করেনি। বিভুকে শুধু বলেছে, তার বাবা নেই বলে আজকাল এত বেশি মারা হয় তাকে, বাবা নেই বলেই ওর এত সুবিধে।

কথাটা বিভু আবার অঙ্কুকে জানিয়েছে। শোনা মাত্র পৌরুষে লেগেছিল। তাছাড়া আর

কোথাও লেগে থাকবে। ও-বাড়ির ওই শোকে সে-ও বাগানের উঁচু আমডালে লুকিয়ে বসে কত কেঁদেছিল, সে-খবর আর দ্বিতীয় কেউ রাখে না। কিন্তু আপাতত পৌরুষের দিকটাই বড়। অনুকে আবার একফাঁকে ধরে গর্জন করেছে, বিভুকে ওই কথা বলেছিস?

অনু আর একদিকে মুখ ফিরিয়ে ছিল। অমন অত্যাচারীর মুখ দেখতেও আপত্তি।

তারু খুড়ো আমার হাত থেকে তোকে রক্ষা করতে পারত ভাবিস?

অনু নিরুত্তর। সে কি ভাবে না ভাবে সেটা তার নিজস্ব ব্যাপার। কথা বলার অভিরুচি নেই।

রাগ দেখালেও কি জানি কেন অঙ্কুর গলার জোর কমে আসছিল। বুকের মধ্যে একটা অজানা অনুভূতি মোচড় দিয়ে উঠছিল। একটু বাদে অনেকটা আপসের সুরে দরাজ গলায় বলেছে, আচ্ছা যা, আর তোকে অত মারব না।

এতখানির পর অনু ঘাড় ফিরিয়েছিল। একটুও বিশ্বাস করে না। তবু বিশ্বাসযোগ্য ছিটেফোঁটাও কিছু চোখে পড়ে কিনা দেখছিল।

## চার

সূচনায় যাকে নিয়ে কাহিনীর বিস্তার, সে অঙ্কু বিভু বা অনু কেউ নয়। সে পান্না। মৃগাঙ্ক গোস্বামীর ভাগ্নে পান্নালাল।

চল্লিশ বছর আগের এক সকালের যবনিকা তুললে যে দৃশ্য দেখা যাবে, সেটা নয়নাভিরাম। ব্রাহ্মমুহূর্ত গিয়ে দিনের রঙ সবে সাদা হয়েছে। একতলার একটা ঘরের মাঝখানে কাঠের পার্টিশন তুলে দুটো খুপরির মত করা হয়েছে। পার্টিশনের পিছনে ঘরের একটাই দরজা। সামনের দিকে একটা করে জানালা—ঘরের মেঝের লাগোয়া। অর্থাৎ জানালা খোলা থাকলে ঘরের মেঝে পর্যন্ত বাইরে থেকে দেখা যায়।

অঙ্কুর সামনের জানালাটা আধপাট খোলা। ওদিকের খুপরির জানালা আর পিছনের দরজা বন্ধ থাকার কথা। জানালা বন্ধই ছিল, কিন্তু দরজাটা যদি কেউ চার-ছ আঙুল খুলে দিয়ে থাকে—পাশের খুপরির বাসিন্দা সেটা টের পায়নি।

যে দৃশ্য দেখা গেল, অঙ্কুর সামনের জানালাটা ও-ভাবে খোলা থাকলে সেই দৃশ্যের প্রথম অঙ্ক অবশ্য রোজই দেখা যেতে পারে। দ্বিতীয় অঙ্কটুকুই অভিনব আর অপ্রত্যাশিত।

অঙ্কুর সামনে সংস্কৃত বই খোলা। কিন্তু সে সংস্কৃত পড়ছে না। চোখ-কান বুজে নাক-মুখ সিঁটকে হাত-পা ছুঁড়ে কোমর থেকে ঘাড় মাথা পর্যন্ত দুলিয়ে অজস্র কসরত করে সে সঙ্গীত-চর্চায় মগ্ন। কালোয়াতি গানের যত সব দুর্ভেদ্য জটিলতার মধ্য দিয়ে বিপুল বিক্রমে সগৌরবে স্বতোৎসারিত গতিতে সে এগিয়ে চলেছে।

কিন্তু সঙ্গীতের যে স্বরটা ভেসে আসছে, যে জানে না তার কাছে আদৌ বার-তের বছরের ছেলের কণ্ঠস্বর মনে হবে না সেটা। একটুও কচি গলা নয়, বয়স্কজনের নিটোল পরিপুষ্ট গলা। অঙ্গ সঞ্চালন যতই দর্শনীয় হোক, এই ভারী গলা শুনলে হঠাৎ ধাঁধা লাগবে।

লাগারই কথা। কারণ অঙ্কু সত্যিই গলা দিয়ে গাইছিল না, অন্যথায় স্ব-রবে বা সরবে গাইছিল না। গানটা আসছে পাশের খুপরি থেকে, অর্থাৎ তানপুরায় গলা মিলিয়ে জোরাল কণ্ঠে গলা সাধছে পান্নালাল। আর এ ঘরে দুই হাতে শূন্যের মধ্যে কল্পিত তানপুরায় ঝঙ্কার তুলে নির্বাক কণ্ঠে হুবহু তাকে অনুসরণ করে চলেছে অঙ্কু। তার হাতে তানপুরা বা কণ্ঠে স্বর নেই বলেই পাশের খুপবির মীড় গমক বা মূর্ছনার কোনটাই ছেড়ে দিচ্ছে না সে। বরং শব্দহীন কণ্ঠে সেই সঙ্গীতানুধাবনের অক্লান্ত প্রয়াসে কায়িক ক্লেশটা তার আসল সঙ্গীতকারের চতুর্গুণ হচ্ছিল।

কিন্তু কিছু নিগ্রহ কপালে ছিল তার সেদিন। ছিল, কারণ নিঃশব্দ সঙ্গীতচর্চায় মজে গিয়ে অঙ্কুর নিজেরই মতিভ্রম হয়েছিল।

নইলে তার সামনে জানালার আধপাট আর পিছনের দরজার ছ আঙুল যে উদ্দেশ্যে খোলা, শেষ পর্যন্ত সেটা সে নিজেই ভুলে বসেছিল কি করে ? ও দুটো নিশ্ছিদ্র বন্ধ থাকার কথা। পান্নাদার সঙ্গে তার সেই রকমই প্যাক্ট।

কিন্তু গতকাল থেকে পান্নাদার ওপর সে বিষম চটা মনে মনে। পয়সা জমিয়ে পান্নাদা গতকাল শহর থেকে লোভনীয় বিলিতি মাউথঅর্গ্যান কিনে এনেছে একটা। কিন্তু কাল থেকে একবারের বেশি দুবার বিশ্বাস করে তার হাতে দেয়নি সেটা। তার আবার বদ্ধ ধারণা, হাতে পেলে অঙ্কু ওটা শেষ পর্যন্ত ভেঙে-চুরে টুকরো টুকরো করে দেখবে, ও রকম শব্দ বেরোয় কি করে।

পান্নাদার এ রকম ব্যবহার আদৌ আশা করেনি অঙ্কু। একবার ওটা হাতে পেয়ে সে শুধু আস্তে করে মেঝেতে ঠুকে দেখেছিল ওটার ভিতরে আলগা সরঞ্জাম কিছু আছে কিনা। আর তার ফলেই পান্নাদার এত অবিশ্বাস। বিভুর হাতে দিয়েছে, অনুর হাতে দিয়েছে। কিন্তু অনেকবার চেয়েও সে আর একটিবার ওটা হাতে পায়নি। কেড়ে নেওয়া বা মারামারি করে আদায় করে নেওয়ারও উপায় নেই। পান্নাদা তার থেকে কম করে ছ-সাত বছরের বড়, আঠারো-উনিশ বছর বয়েস। গায়ে শক্তিও রাখে কম না। দুই একবার হাতাহাতি মারামারি করেও দেখেছে অঙ্কু, খুব সুবিধে করে উঠতে পারেনি। অবশ্য ফন্দি-ফিকির করে অনেকদিন অনেক ভাবে শোধ নিয়েছে তার ওপর, কিন্তু ডাইরেক্ট মেথডে তাকে এঁটে ওঠা সম্ভব নয়।

মুখ বুজে তা বলে এতবড় অপমানটাও বরদাস্ত করা সম্ভব নয় তার পক্ষে। পান্নালালের গতকালের ব্যবহারে সে মর্মান্তিক ক্রুদ্ধ এবং তাকে মজা বোঝাবার সঙ্কল্পেও বদ্ধপরিকর।

অতএব তার সামনের জানালা আধহাত আর পিছনের দরজাটা ছ আঙুল খোলা। পান্নাদা টের পেলে অঙ্কু সমান তালে ঠোকাঠুকি করে বলত, তার পড়াশুনা আছে, আলো দরকার—অতএব জানালা আর দরজা ওইটুকু খুলে সে রাখবেই। কিন্তু মনে মনে অঙ্কুর দৃঢ় আশা ছিল বেওয়াজে মন বসে গেলে পান্নাদা কিছুই টের পাবে না। আর টের না পেলেই অবধারিত সিদ্ধিলাভ।

বাবা দোতলার ভিতরের দিকটায় থাকলেও, পায়চারি করতে করতে সিঁড়ির এদিকটায় বার দু-চার আসেনই। ভোরে ওঠেন তিনিও, তবে এদের মত এত ভোরে নয়। রেওয়াজের তাগিদে পান্নাদা রাত থাকতে ওঠে, ফলে অঙ্কুরও সকালের ঘুমের দফা শেষ। পাশের খুপরিতে

অমন গাঁ-গাঁ হা-হা-হা চললে এক কুম্ভকর্ণ ছাড়া আর কোন জীব ঘুমোতে পারে বলে তার মনে হয় না। তবে অক্রুর এ অত্যাচার এক রকম সয়ে গিয়েছিল। তারও স্বাভাবটি এমন যে, যতটুকু সময় ঘুমের ফাঁকে চলে যেত, ততটুকুই অপচয় মনে হত। যাই হোক, মামার ঘুম ভাঙা আর আনুষঙ্গিক কৃত্যাদি সম্পন্ন করে টহল দেওয়া শুরু হবার আগেই বেশির ভাগ দিন ভাগ্নে পান্নলালের গলা সাধার পর্ব শেষ হয়। অবশ্য নিজে থেকে হয় না, সময় হলে অক্রুই পার্টিশনের এধার থেকে ডেকে সচেতন করে দিয়ে থাকে তাকে।

এত উপকারের পর পান্নাদার এমন বেইমানি তার সহ্য হবার কথা নয়। সহ্য হয়ওনি। সে যা আশা করেছিল তাই হয়েছে। অর্থাৎ তার দিকের জানালা বা পিছনের দরজা খোলার ব্যাপারটা পান্নাদা টের পায়নি। ফলে ওপরে তার বাবা কিছু টের পাবেন। বলা বাহুল্য, সময় হলে আজ আর অক্রু কাউকে ডেকে সচেতন করবে না।

পান্নাদার যা কপালে আছে আজ তাই হবে। তাই হওয়া দরকার।

হওয়ার মত সকল ব্যবস্থা পাকা করে অক্রু মুখের সামনে সংস্কৃত বই খুলে বসেছিল।

ঘরের ভিতরটা আবছা এখনো, একবর্ণও দেখা যায় না। দেখার চেষ্টাও নেই। বাবা এলে ওটা সামনে খোলা থাকা দরকার বলে খোলা আছে। অক্রুর হিসেব নির্ভুল, বাবার উঠতে এখনো দেরি আছে একটু।

অতএব বই খুলে প্রথমে পার্টিশনের ওধারে পান্নালালের উদ্দেশে নিঃশব্দে খুব খানিকটা মুখ ভেংচে নিল। তারপর হাত-মুখ নেড়ে সুর নকল করে ভেঙচাতে লাগল। ভেঙচাতে ভেঙচাতে তারও নেশা চাপল কেমন। অ-সুর বিক্রমে নীবরে সে-ও পাশের খুপরির স্বরে অনুকরণ করে চলল। ক্রমশ সরব কণ্ঠের সঙ্গে নীরব কণ্ঠের একটা রেষারেষি চলতে লাগল। রীতিমত জোরালো রেষারেষি। শব্দহীন কণ্ঠস্বর আর কেউ না শুনুক, অক্রুব নিজের কল্পনা করে নিতে একটুও কষ্ট হচ্ছে না। সেই নির্বাক সঙ্গীত-বন্যার গমকে আর গর্জনের তালে আর তাণ্ডবের ঘূর্ণির মধ্যে পড়ে অক্রুর প্ল্যান ভুল হয়ে গেল।

তার ভুল হলেও প্ল্যানে ভুল কিছু ছিল না।

এই সাতসকালে পড়াশুনা ছেড়ে ভাগ্নের কালোযাতি কণ্ঠস্বর কানে যেতেই মৃগাঙ্ক গোস্বামীর দু'কান বিষিয়ে উঠেছিল। রাত থাকতে উঠে ভাগ্নে সঙ্গীত-চর্চা করে সে খবর তিনি রাখেন। কিন্তু তাঁর ধারণা, সঙ্গীত-চর্চাটা চলে বেনা ঘোষালের বার-বাড়ির পিছনের একটা খুপরি ঘরে দরজা বন্ধ করে। সেখান থেকে তারস্বরে চেঁচালেও তেমন শব্দ আসার কথা নয়। ঘোষালমামাকে রাজী করিয়ে গোড়ায় গোড়ায় সেই ব্যবস্থাই করেছিল পান্নালাল। কিন্তু প্রত্যহ এই তানপুরা বয়ে নিয়ে যাওয়া আর নিয়ে আসা যে ভাগ্নের বেশিদিন ভালো লাগেনি, সে খবর মামা রাখতেন না। যাও মাঝে-সাঝে সঙ্গীত-সাধনার রেশ কানে আসত, ভাবতেন বেনা ঘোষালের ওই ঘরের ওখান থেকেই আসছে। কিন্তু আজ আওয়াজটা বড় কাছে মনে হল তাঁর। তাছাড়া চারদিক ফরসা হয়ে গেছে, এখনো পড়তে বসার নাম নেই—তাঁর রাগ চড়ার পক্ষে এটুকুই যথেষ্ট।

দোতলার ভিতর মহল থেকে পায়ে পায়ে এদিকের বারান্দার সিঁড়ির কাছে এলেন তিনি।

সঙ্গে সঙ্গে বুঝলেন সঙ্গীত-চর্চার আস্ফালনটা এ বাড়িরই নীচের তলায় চলছে।

নীচে নেমে এলেন। খড়মের চাপা শব্দটা খুব চাপা না হলেও শোনার মত কান অনুপস্থিত তখন।

দরজা ঠেলে যে দৃশ্য দেখা গেল, মৃগাঙ্ক গোস্বামীর চক্ষু স্থির। প্রথম ধাক্কায় অজ্ঞাত ত্রাস—ছেলেটার বুঝি মাথা খারাপ হয়ে গেল। খড়ম খুলে নিঃশব্দে ছেলের পিছনে এসে দাঁড়ালেন তিনি।

কিন্তু একটু বাদেই ব্যাপারটা বুঝলেন। ভাগ্নের গলা পঞ্চমে যোঝাযুঝি করছে—এদিকে চোখ-মুখ সিঁটকে আর হাত-পা ছুঁড়ে ছেলের নীরব মহড়ার খণ্ড-যুদ্ধ চলেছে।

এ সময় অঙ্কুদার পড়ার আওয়াজ তিন-বাড়ির লোকের কানে যায়। তার বদলে পান্নাদার গলা সাধা কানে আসতে অনুও দেখতে এসেছিল কি ব্যাপার। আধ-খোলা জানালা দিয়ে সেই দৃশ্য দেখে অনুর দুই চক্ষু বিস্ফারিত। আতঙ্কিতও। পিছনে জ্যাঠা দাঁড়িয়ে, হুঁশ পর্যন্ত নেই। অনু বোবা, আর তার পা দুটোও যেন মাটির সঙ্গে আটকে গেছে।

অঙ্কুর কানে টান পড়তেই বিদিকিচ্ছিরি ছন্দপতন। সুরলোক থেকে নীরস গদ্যলোকে দড়াম করে আছাড় যেন একটা। এই হাতের স্পর্শটা এমন চেনা যে, এক নিমেষের জন্যেও ফিরে তাকানো দরকার হল না। কানটা ভগবানের নামে সঁপে দিয়েই মুহূর্তের মধ্যে সামনের খোলা সংস্কৃত বইটা আক্রমণের চেষ্টা করল সে।—অস্তি নর্মদাতীরে বিশলঃ শাল্মলীতরুঃ...

কান ধরে মৃগাঙ্ক গোঁসাই হিড়হিড় করে নর্মদাতীর থেকে টেনে তুললেন তাকে। পিঠের ওপর সশব্দে দুটো ঘা পড়তেই বাইরে অনুর চমক ভাঙল আর ভিতরের পাশের খুপরিতে পান্নালালের। অনু ব্যাপারটা বুঝেছে এতক্ষণে। হাসি চাপতে না পেরে সে ছুটে পালাল। আর পান্নালালের উদাত্ত গলার ওপর হঠাৎ কে বুঝি পাথরচাপা দিল।

ওধারে হুঙ্কার, বিশালঃ শাল্মলীতরুঃ, উ? সেই কাণ্ডে গিয়ে বসলেই তো পারিস পাজী হারামজাদা—

সপাসপ আবার চার-পাঁচ ঘা। কান ছাড়েননি, কানটা তাঁর অন্য হাতের খাস দখলে। সেই অবস্থাতেই তাকে টেনে নিয়ে পাশের খুপরিতে এলেন তিনি।

থামলি কেন? চলুক—

ইষ্টনাম হাতড়ে বেড়াচ্ছে পান্নালাল।

ছেলের কান ছেড়ে এবারে তার দিকে ঘুরে হুঙ্কার দিয়ে উঠলেন মৃগাঙ্ক গোস্বামী। পাজী হতভাগা, বছরের পর বছর ফেল করিস—লজ্জা করে না তোর গান নিয়ে গাধার মত চেঁচাতে! নিজের মাথাটি চিবুনো হয়েছে, এবারে আর যারা আছে তাদের মাথাগুলোও খাবার ইচ্ছে, কেমন? ফের যদি দেখি তো দেব বাড়ি থেকে দূর করে তাড়িয়ে—

রাগে গরগর করতে করতে ওপরে উঠে গেলেন তিনি। অতঃপর অসম-বয়সী দুই মামাতো-পিসতুতো ভাই মুখোমুখি। সাধারণত এই এক ব্যাপারে তারা সমব্যথী। পান্নালাল মামার অত শাসন অত্যাচার মনে করে। অঙ্কুও তাই। আজকের অত্যাচারের আসল ধকলটা অঙ্কুর ওপর দিয়েই গেছে পান্নালাল জানে—কিন্তু কেন এ ভাবে ধরা পড়ল সে-টুকুই জানে

না। জিজ্ঞাসা করল, তুই কি করছিলি? ঘুমুচ্ছিলি বুঝি?

অঙ্কু জবাব না দিয়ে জ্বলন্ত চোখে তার মুখখানা একবার ঝলসে দিয়ে এক ঝটকায় বাইরে চলে এলো। এদিকে ব্যাপার কতদূর গড়াল, জানার আগ্রহে অনু গুটি গুটি বাইরে এসে দাঁড়িয়েছিল আবারও। অঙ্কুর রাগটা হঠাৎ তার ওপর গিয়ে পড়ল।

চোখ পাকিয়ে কৈফিয়ৎ তলব করল, তুই হেসেছিলি কেন তখন?

বারে, আমার হাসি পেয়ে গেল—

হাসি পেয়ে গেল! ছুঁচোমুখী, বাঁদরী—হাসি পাওয়া বার করছি তোর আমি—আমাকে ডাকলি না কেন?

বারে! অনুর নিজেকে নির্দোষ প্রতিপন্ন করায় চেষ্টা, জ্যাঠা পিছনে দাঁড়িয়ে আর তুমি ওই করছ—আমিই যে ভয় পেলাম।

আসল রাগটা আর যাই হোক অনুর ওপরে নয়। দাঁত কড়মড় করে অঙ্কু নিজের কাছে নিজে প্রতিজ্ঞাবদ্ধ হল যেন, বলল, টানের চোটে কানের সাড় চলে গেছে, সব ওই পান্নাদার জন্য—তাকে আমি মজা বুঝিয়ে ছাড়ব।

এ যে শূন্য-গর্ভ আস্ফালন নয়, অনু সেটা খুব ভাল করেই জানে। কিন্তু ওদিকে পান্নাদারও ভয়ানক ভক্ত সে। গানের নয়, গল্পের। পান্নাদার মত অমন জমাট গল্প আর কেউ বলতে পারে না—সব গল্পের মধ্যেই অবশ্য শেষ পর্যন্ত গান ঢুকে পড়ে, তাহলেও শুনতে অদ্ভুত ভাল লাগে। তাই তাকে চুপিচুপি একটু সতর্ক করে দেওয়া দরকার বোধ করল অনু। আর সেটা করতে গিয়ে সকালে যে বিচিত্র দৃশ্যটা দেখেছে, তাও না বলে পারল না।

শোনামাত্র একটা আবিষ্কার করে বসল পান্নালাল। ভাবল, ছেলেটার ভিতরে ভিতরেও নিশ্চয় ভারী একটা সঙ্গীতের তৃষ্ণা লুকিয়ে আছে। মামার হাতে মার খেয়ে সেটাই সে নিঃসংশয়ে প্রমাণ করেছে। আনন্দে বুকের ভিতরটা ভরে গেল পান্নালালের। চুপিচুপি একসময় কাছে এসে বলল, তুই গান শিখবি? আমাকে বলিসনি কেন এতদিন? আমি শেখাব তোকে, দুজনে একসঙ্গে শিখব—মামা টের পাবে না।

ক্ষতের উপর নুন পড়ল। অঙ্কু তেলে-বেগুনে জ্বলে উঠল, তোমারও শেখা বার করছি আমি, দাঁড়াও—

সঙ্গোপনে ভাইকে সাহায্য করার প্রস্তাবের বিনিময়ে পান্নলাল এটা আশা করেনি। রাগ করে বলল, তবে তুই গলা দিয়ে আওয়াজ না বার করে ও-রকম করে গাইছিলি কেন?

সরোষে মুখ বিকৃত করে অঙ্কু জবাব দিল, গাইছিলাম না, তোমাকে ভেঙাচ্ছিলাম—

অতএব পান্নালালেরও মেজাজ চড়ল। বলল, বেশ হয়েছে মার খেয়েছিস, খুব ভাল হয়েছে।

সে উঠে চলে গেল।

এর পরেও কিছু একটা করতে না পারলে আত্মসম্মান থাকে? জ্বলতে জ্বলতে সেই মতলবই ভাঁজতে লাগল অঙ্কু।...সব থেকে ভালো হয় ওই মাউথঅর্গ্যানটা হাত করতে পারলে, ওটার জন্যেই যা-কিছু। কিন্তু কি করে হাত করা যাবে? পান্নাদার অগোচরে তন্ন তন্ন করে খুঁজে

*দেখেছে। তার চোখে ধুলো দেওয়া সহজ নয়—নিশ্চয় সঙ্গে সঙ্গেই থাকে ওটা।*

*কিন্তু অন্ধু ছাড়বে না, কদিন আর সঙ্গে সঙ্গে রাখবে!*

ভগ্নির অজস্র অনুরোধ আর পত্র-বিলাপে অস্থির হয়ে ভাগ্নেকে মানুষ করার জন্যে দেশ থেকে নিজের কাছে নিয়ে এসেছিলেন মৃগাঙ্ক গোঁসাই। আসার সময় ভগ্নি চোখের জলে ভেসে ছেলের সঙ্গে ওই তানপুরাটাও তাঁর হাতে তুলে দিয়েছিলেন। পান্নার বাপের তানপুরা। ওই তানপুরাই ছেলের প্রাণ। গান গাইতে না পেলে ছেলে প্রাণে বাঁচবে না, দাদা যেন দয়া করে এইটুকু বরদাস্ত করেন—ওইটুকু স্বাধীনতা পেলেই ছেলেটা মামার কেনা গোলাম হয়ে থাকবে।

তিন বছর আগের কথা।

মৃগাঙ্গ গোস্বামী সে-দিন মনে মনে হেসেছিলেন, আর ভাগ্নের সঙ্গে তানপুরাটাও সঙ্গে এনেছিলেন। ভগ্নিপতির গানের নেশা জানতেন। ওঁদের বংশে কে এক মস্ত সাধকও ছিলেন নাকি, তাঁর সেই সাধনার গল্প লোকের মুখে আজও শোনা যায়। গল্পটা মৃগাঙ্ক গোস্বামীও জানেন এখন। সেই সাধকটি পান্নালালের ঠাকুরদার কাকা জ্যাঠা কেউ হবেন। গান তাঁর সাধনাই ছিল হয়ত। ভোররাতে তানপুরা নিয়ে বসতেন নাকি। জায়গাটায় সাপের উপদ্রব ছিল খুব, এখনো আছে। কিন্তু লোকের খেদ, সঙ্গীতে সাপেরও হিংসা বশ করার মত মানুষ নেই আর।

জনশ্রুতিটা মুখরোচক। বাড়ির এক ঘুমন্ত শিশুকে লক্ষ্য করে চুপিসাড়ে এক কালান্তর গোখরো সাপ তার শিয়র পর্যন্ত এসেছিল। সাপের কান নিয়ে জীব-তত্ত্ববিদরা গবেষণা করুক। কাহিনীটা এই যে, দংশনোদ্যত সাপের কানে হঠাৎ এসে বাজল প্রভাতী ভৈরবের গুরুগম্ভীর অতি বিশুদ্ধ নাদ। ভৈরব কে? মস্তকে যাঁর কালপ্রবাহিত গঙ্গাদেবী, ললাটে যাঁর তিলকের ন্যায় শশীখণ্ড, তিনটি দিব্য চক্ষু যাঁর, সর্প-ভূষণে ভূষিতাঙ্গ যিনি, পরিধানে শুক্লবর্ণ গজচর্ম, এক হাতে ত্রিশূল অপর হাতে নৃমুণ্ড—তিনিই রাগরাজ ভৈরব।

এই রাগ কানে এলে সাপ ছেড়ে সাপের চৌদ্দ পুরুষ পর্যন্ত হিংসা ভুলবে না তো কি! যতক্ষণ ওদিকে রাগ সাধনা চলেছে ততক্ষণ সাপ ফণা তুলে স্থির নিশ্চল হয়ে ছিল। ওদিকে বাড়ির লোকের তার আগেই ঘুম ভেঙেছে, এই দৃশ্য দেখে তারা শিহরিত কণ্টকিত। সাপের তন্ময়তা ভঙ্গ হলেই শিশুর মৃত্যু অনিবার্য। কোনো প্রাজ্ঞজনের ইশারায় কেউ আর্তনাদ ছেড়ে টুঁ শব্দটিও করল না নাকি। ওদিকে সঙ্গীতসাধককে যে সঙ্গীত চালিয়ে যেতে বলবে তাও উপায় নেই। কারণ ওতে তাঁরও ধ্যানভঙ্গ করা হবে, যার ফলে সঙ্গীতে সাময়িক ছেদ পড়তে অন্তত বাধ্য। অতএব এ-সব কিছুই না করে ইষ্টনাম জপ করতে করতে অসম সাহসে একজন শিশুর পায়ের কাছে গিয়ে ওই গোখরো সাপের চোখের ওপর দিয়েই শয্যাটা আস্তে আস্তে টেনে সরিয়ে নিতে লাগল। সাপ তেমনি নিশ্চল সমাহিত, সে হিংসার ধার কাছ দিয়েও গেল না।

অতএব বাড়ির লোকেরাও কেউ ওই শ্রবণ সমাহিত সাপের ওপর হিংসা করল না। যতক্ষণ রাগ সাধনা চলল ততক্ষণ তাকে সেই অবস্থাতেই দেখা গেল। তারপর ফণা নামিয়ে আস্তে আস্তে চলে গেল সে।

শিশুর প্রাণ বাঁচল, কিন্তু এরপর সাধকের প্রাণ অতিষ্ঠ হয়ে উঠল। রটনা এরও পাঁচগুণ

রোমাঞ্চকর হয়ে ওঠাই স্বাভাবিক। ফলে মুগ্ধ বিস্মিত ভক্তের সংখ্যা ভরা জোয়ারের মত ফুলে ফেঁপে উঠতে লাগল। কাতারে কাতারে দর্শনপ্রার্থী আসতে লাগল। কেউ এসে দেখে যায়, প্রণাম করে, আবার কেউ বা রাগসাধনা শোনার আশায় বসে থাকে। শেষে এমন হয়ে দাঁড়াল যে সংগীত নিয়ে বসার নির্জন অবকাশও আর সাধক পান না।

তাই সকলের অলক্ষ্যে একদিন তিনি নিরুদ্দিষ্ট হয়ে গেলেন। আর কেউ তাঁকে দেখল না। এই বাড়িতে গল্পটা পান্নালালের মারফতই চালু হয়েছে। কিন্তু পান্নালাল তা বলে মামাকে বলতে যায়নি। মামার বাড়িতে পা দেবার সঙ্গে সঙ্গে দুর্ভর বোঝা এ-ভাবে তার বুকের ওপর চেপে বসেনি। সেই সময়ে মামীর কাছে আর মামাতো ভাই অঙ্কুর কাছে এই বিচিত্র কাহিনীটি ব্যক্ত করেছিল। শুনে অঙ্কু মন্ত্রমুগ্ধ আর মামী বিস্ময়ে শ্রদ্ধায় কণ্টকিত। মামাকে ভাগ্নের এই অদ্ভুত গল্প মামীই শুনিয়েছেন। শোনাবার কারণ, এই বংশের ছেলে যখন, গানবাজনার দিকে ঝোঁক একটু থাকবেই, অতএব উগ্রস্বভাবের মানুষটি যেন বিরূপ না হন।

ষোল বছর বয়স হওয়া সত্ত্বেও ছেলেটা কেন ইস্কুলের উঁচু ক্লাসের দিকে পাড়ি দিতে পারেনি, এই গল্প শোনার পর মৃগাঙ্ক গোস্বামী সেটা ভালো করেই বুঝে নিয়েছিলেন।

কিন্তু গান প্রাণ বলতে কতটা প্রাণ, সে সম্বন্ধে তাঁর ধারণা ছিল না। নিয়ম-শৃঙ্খলার মানুষ তিনি। সকাল-সন্ধ্যায় হঠাৎ তানপুরা গাঁ-গাঁ করে উঠতে শুনলেই দু'কান চিড়বিড়িয়ে উঠত তাঁর। দিনকতকের মধ্যেই পান্নালাল বুঝে নিল, এখানে যখন তখন তানপুরা পেড়ে বসা বা গলা ছাড়া চলবে না। অতএব বিভুর শরণাপন্ন হল সে—তাদের অনেকগুলো ঘর খালি পড়ে, যদি একধারের একটা ছেড়ে দেয়।

সেই ব্যবস্তাই হল। মৃগাঙ্ক গোস্বামীর জ্ঞাতসারেই হল।

গান গেয়ে না হোক, গানের গল্প করে ইতিমধ্যে অনু বিভু আর অঙ্কু তিনজনকেই মোটামুটি মাত করে ফেলেছে পান্নালাল। গানের গল্পের অফুরন্ত ভাণ্ডার তার। শোক বিরহ বিচ্ছেদ মিলন—গানের সেতু ধরে সব কিছুর এক-একটা অলৌকিক গল্প ফেঁদে বসত সে। অঙ্কু কান পেতে শুনত, শেষে মন্তব্য করত, সব ভাঁওতা। সে-রকম দুঃখের কাহিনী কিছু শুনলে বিভুর দু'চোখে ছলছলিয়ে উঠত—আর অনু কেঁদেই ফেলত।

তিন ভক্তকে সম্মোহিত করার লোভে বয়েসের অনুপাতে কিছুটা দুর্বোধ্য প্রেম প্রীতি ভালবাসার গল্পও ফেঁদে বসত পান্নালাল। প্রেমের জটিলতা না বুঝলেও বিস্ময় বা দুঃখ-কষ্টের মোট পরিণতিটা ঠিকই বুঝত তারা। গল্প বলার উদ্দীপনায় এবং সংগীতের মাহাত্ম্য বিস্তারের প্রেরণায় অমন রাধাকৃষ্ণের প্রণয় আখ্যানও নতুন রূপ নিয়েছে। ফলে শ্রীরাধিকা হয়েছে নাম-না-জানা এক জায়গার কোনও মস্ত সংগীতসাধকের সংগীতজ্ঞা মেয়ে, আর শ্রীকৃষ্ণ এক দুর্ধর্ষ স্বভাবের মানুষ—যাকে সহজে বশ করা যায় না। তা সেই মেয়ে ভয়ানক ভালবেসে ফেলেছিল ওই লোকটাকে। ভয়ানক ভালবেসে ফেলা কাকে বলে শ্রোতাদের সঠিক ধারণা নেই, শুধু ভালবেসেছিল শুনেই তাদের ভাল লেগেছিল। তা সেই মেয়ে নাকি গান গেয়ে গানের সুরে সুরে লোকটাকে কাছে টানতে চেষ্টা করত। কিন্তু লোকটাও ছিল তেমনি গোঁয়ার, সব সময় শুনত না। কিন্তু অন্য লোকে তো শুনত।

*ফলে মেয়ের মা আর বড় বোনের কাছে ধরা পড়ে গেল সেই মেয়ে। রেগে গিয়ে দুজনেই* তারা খুব কষ্ট দিতে লাগল মেয়েটাকে—

কেন?

দু'চোখ বড় বড় করে অনু গল্পে ব্যাঘাত ঘটিয়েছিল।

পান্না বোঝাতে চেষ্টা করেছে, মেয়েটা যে ছেলেটাকে ভালবাসত, বিয়ের আগে মেয়েদের অন্য লোককে ভালবাসতে নেই।

বিয়ের পরে অন্য লোককে ভালবাসতে আছে বুঝি? অনুর অবাক প্রশ্ন।

তা কেন, পান্নালাল বিরক্ত, যার সঙ্গে বিয়ে হয় শুধু তাকেই ভালবাসতে হয়।

জবাব মনঃপূত নয় অনুর, আবার প্রশ্ন, আমার তো বিয়ে হয়নি, আমি যে ঠাকমাকে ভালবাসি, তোমাদের তিনজনকে ভালবাসি—এসব খারাপ? আর ওর সঙ্গে (অন্তুকে দেখিয়ে) বিয়ে হলে তোমাদের ভালবাসতে পাব না?

আঃ, তোর মাথায় কিছু নেই—এই ভালবাসা আর একরকমের ভালবাসা, বিয়ে করার ভালবাসা।

বিয়ে করার ভালবাসাটা কেমন হতে পারে অনুর মাথায় ঢোকে না। অন্তুকে বিয়ে করতে হবে বলে ভালবাসার বদলে তার তো সর্বদাই ত্রাস একটা। কিন্তু গল্পে আর ব্যাঘাত না ঘটিয়ে চুপচাপ শোনে সে।

—সেই মেয়েটা কাঁদে, কিন্তু ভেউ ভেউ করে কাঁদে না, গান গেয়ে গানের মধ্য দিয়ে কাঁদে। সেই গানের কান্না শুনে মেয়ের বন্ধুরা আরও বেশি কাঁদে। তারা তখন শলা পরামর্শ করে কি করে ছেলেটার সঙ্গে মেয়েটার দেখা করানো যায়। সহজ কথা নয়, মেয়েটাকে যে সর্বদাই মা আর দিদি গার্ড দিচ্ছে। ওদিকে আর একটা লোক আবার মেয়েটার সেই গানের কান্না শুনে তাকে ভালবেসে ফেলেছে—সে তাকে বিয়ে করতে চায়। কিন্তু মেয়েটা তাকে বিয়ে করতে রাজি নয়। ফলে এই লোকটা রেগে আগুন।

মেয়ের বন্ধুরা একদিন সেই ভালবাসার লোককে খুব করে বকে-টকে মেয়েটার সঙ্গে দেখা করাতে রাজি করেছে। লোকটা বলেছে, রাত্রিতে সকলে ঘুমুলে মেয়েটাকে যেন চুপিচুপি অমুক জায়গায় এক পুকুরধারে আনা হয়।

অনু আবার আঁতকে উঠেছে, কেন, পুকুরধারে কেন, জলে চোবাবে বুঝি?

এবারে অন্তুই ধমকে উঠেছে, তুই কিছু বুঝিস না, ফের মুখ নাড়বি তো দেব এক ঘা। তুমি বল পান্নাদা—

পান্নাদা বলেছে, রাত্রিতে কথামত বন্ধুরা তো চুপি চুপি মেয়েটাকে সেই পুকুরধারে নিয়ে এসেছে। ওদিকে হয়েছে এক কাণ্ড, সেই যে আর একটা লোক যে মেয়েটাকে ভালবেসেছিল, সে কেমন করে টের পেয়ে গেছে সব। টের পেয়ে সরাসরি দিদিকে আর মাকে ঘুম থেকে ডেকে তুলেছে। তখন তারাও সকলে মিলে ছুটেছে পুকুরের দিকে।

আর যে লোকের আসার কথা ছিল পুকুরপাড়ে, সে এ গণ্ডগোল দেখে একটা ঝোপের

আড়ালে লুকিয়েছে। লুকিয়ে দেখছে সব। বেগতিক দেখে মেয়ের বন্ধুরাও ভয় পেয়ে সুটসাট গা-ঢাকা দিল। মেয়েটা এখন করে কি!

কাঁদতে কাঁদতে সে গান ধরল আর পুকুরের দিকে এগিয়ে গেল। গান গেয়ে কাঁদতে কাঁদতে বলল, আমি যার জন্য এই রাত্রিতে চুপিচুপি এলাম সে আমাকে ফাঁকি দিল, এলো না, বন্ধুরাও সব পালিয়ে গেল, ওদিকে মা আর দিদি এক্ষুনি এসে আমাকে ধরে ফেলবে, তারপর কষ্ট দিয়ে আধমরা করবে—তাই আমি এখন কোথায় যাব, কোথায় পালাব? পুকুর, আমার কষ্ট দেখে যদি তোমার দুঃখ হয়ে থাকে তাহলে তুমিই আমাকে আশ্রয় দাও, রক্ষা কর।

বলা বাহুল্য পান্নালাল এ জায়গায় এসে বেগতিক দেখে সীতার পাতাল প্রবেশের ভাবটা জুড়েছে। তাই এখানেও ওই মেয়ের গানের কান্নায় পুকুরের জল দু ফাঁক হয়ে গেল, আর মেয়েটি তার মধ্যে প্রবেশ করতে আবার সেই পুকুরজোড়া জল। মা আর দিদি কি আর করতে পারে?

তারপর মেয়েটা উঠল কি করে? অনু সচকিত।

উঠবে কিরে, মেয়েটা তো পুকুরের তলাতেই থেকে গেল। আর ঝোপের আড়াল থেকে এই কাণ্ড দেখে সেই ছেলেটা তখন শোকে দুঃখে পাগল হয়ে গেল। আবার জল ফাঁক করার মত গান সেই ছেলে আর গাইতে পারল না। সেই থেকে ওই পুকুরের নাম হয়ে গেল মেয়ে-ডোবা পুকুর!

অতঃপর আড়ে আড়ে সকলের দিকে চেয়ে গল্পের প্রতিক্রিয়া লক্ষ্য করে পান্নলাল। বিভুর সেই চিরাচরিত মন খারাপ, অনুর তো মেয়েটার শোকে ফুঁপিয়ে কান্না।

কান পেতে সবটা শোনার পর অঙ্কু চুপচাপ ভাবে একটু, শেষে মন্তব্য জোড়ে, সব ভাঁওতা—গান গেয়ে পুকুর ফাঁক করা যায় না, ছাই!

এই থেকে তর্ক ওঠে আবার। সংগীত মাহাত্ম্যে কত কি অলৌকিক কাণ্ড ঘটে সেই তর্ক। পান্নালাল চোখ পাকিয়ে বলে, গানের ক্ষমতা তুই কতটুকু জানিস? দীপক রাগ গেয়ে আগুন লাগিয়ে দেওয়া যায় চারিদিকে, জানিস? তেমন মেঘমল্লার গাইতে পারলে মাঘের শীতে তুমুল বর্ষা নামানো যায়, জানিস? বসন্ত গেয়ে মরুভূমিতে বসন্ত আনা যায়, খবর রাখিস?

সংগীত মাহাত্ম্যের এরকম অজস্র অভিনব ঘটনা যেন পান্নালালের প্রায় স্ব-চক্ষে দেখা। মেজাজ ভাল থাকলে এই সবেরই এক-একটা অত্যাশ্চর্য কাহিনী বিস্তার করত সে। যথাঃ

এক বিরাট সাধক একটানা ছত্রিশ বছর ধরে শুধু গান্ধারই সেধে গিয়েছিল, বুঝলি? তাও যেমন তেমন সাধা নয়, হাঁড়ির মুখে মুখ দিয়ে সাধা। তার ফলে গলা দিয়ে আওয়াজ বেরুতো কি! যেন জমাট মেঘের ভিতর থেকে গুমগুম শব্দ হত। একটানা ছত্তিরিশ বছর সাধনা করলে মানুষ মাটি ছেড়ে শূন্যে ভেসে বেড়াতে পারে, আর গানের ভিতর দিয়ে তাজ্জব কাণ্ড করতে পারবে না?

তাজ্জব কাণ্ডই করত এক-একজন, বনের পশু-পাখি পর্যন্ত বশ করত। শোন্ মজার কাণ্ড, ভদ্রলোকের অভ্যাস ছিল সমুদ্রের ধারে বসে রেওয়াজ করা। আবার একটাই রাগ আর তার

রাগিনীদের নিয়ে সাধনা করত সে। তা রাগরাগিনীর ব্যাপার জানিস তো, একটা করে রাগের ছটা করে বউ—

এইটুকু শুনেই অনু খুশি, একসঙ্গে ছটা বউ হলে তো বরের থেকে বউদের জোর বেশি।

হ্যাঁ শোন, সেই ভদ্রলোক শুধু বসন্ত রাগ আর তার ছয় বউ দেশী, দেবকিরী, বরাটী, তোড়িকা, ললিতা আর হিন্দোলী—

এ মা-গো, কি-সব নাম! রাগিনীদের নামে অনু বীতরাগিণী।

আঃ, তোর খালি তড়বড়ানি। মনোযোগে ছেদ পড়তে বিভু বিরক্ত।

পান্নালাল গল্পে এগোয়, এই রাগরাগিনীদের নিয়েই সাধনা করত ভদ্রলোক। ব্যস, বার মাস বসন্ত সেই থেকে সেখানে—শেষে এমন হল যে ভদ্রলোকের মাথায় পাখিরা এসে বসত—যতক্ষণ গান চলবে ততক্ষণ মাথায় একটা না একটা পাখি বসে।

অঙ্কুর অবিশ্বাস, হ্যাঁ, পাখিরা আবার গান বোঝে!

পান্নালালের উদ্দীপনায় তক্ষুনি আবার আর এক গল্পের সূত্রপাত।—পাখি কি রে! পাখি ছেড়ে গরুতে পর্যন্ত গান বোঝে। শোন তাহলে! কালাংড়ার নাম শুনেছিস তো?

অঙ্কু বা বিভু অজ্ঞ হতে রাজি নয়, তারা মাথা নাড়ে। অনু গম্ভীর মুখে ফিরে প্রশ্ন করে, কামরাঙার মত?

ধেৎ বোকা, এটা একটা সুরের নাম, কালাংড়াও নয়, কালেংড়া—তা কালেংড়া গাওয়ার নিয়ম হল খুব সকালে। এক ওস্তাদ রোজ আবছা অন্ধকারে কালেংড়া গাইত, আর তখন তার গোয়ালের গরুও ডাকত—ডেকে ভোরের জানান দিত। নিজের কেরামতী পরীক্ষা করার জন্য ওস্তাদ একদিন মাঝরাতে কালেংড়া ধরলে, আর ওমনি ভোর হল ভেবে গরুও ডাকতে লাগল। কত শুদ্ধভাবে গাইতে পারলে ও-রকম হতে পারে ভাব একবার।

এই তিন ক্ষুদ্র শ্রোতাই একসঙ্গে আঁতকে উঠেছিল বেহাগের মর্মান্তিক কাহিনী শুনে।আর অনুর দম বন্ধ হবার উপক্রম হয়েছিল।

পান্নালাল বলেছিল, গান বলতে বেহাগ—বিরহের, মানে ছাড়াছাড়ির গান তো, যেমন মিষ্টি তেমনি করুণ। গাইতে পারলে সব ভুলিয়ে দেবে। বেহাগ হল দিনের একটু বেলাবেলির গান, কিন্তু এমন এক কাণ্ড ঘটল যে রাজা আইন করে দিনের বেলায় ও গান গাওয়া বন্ধ করে দিল, বলল, মাঝরাত্তিরের আগে কেউ ও গান গাইতে পারবে না।

এরপর রসিয়ে কাণ্ডটা বিস্তার করেছে পান্নালাল। দিনের বেলায় কোন বাড়ির একজন যখন বুকে মোচড় দেওয়া বেহাগ গাইছে, আর এক বাড়িতে একটি বউ তখন বঁটি নিয়ে বসেছে, মস্ত একটা মাছ কুটবে। আর এ-পাশে তার শিশু ছেলেটা হাত-পা ছুঁড়ে খেলা করছিল। তা গান শুনতে শুনতে বউটি এমন তন্ময় হয়ে গেল যে কিছুই আর তার খেয়াল নেই। সেই তন্ময় অবস্থায় মাছের বদলে ছেলেটাকেই তুলে কেটে দু-আধখানা করে দিলে।

এই গল্প শোনার পর অনু অনেকদিন গোপনে পান্নাদার কাছে কাঁদ কাঁদ মুখে আবেদন জানিয়েছে, তুমি যেন কক্ষনো বেহাগ গেয়ো না পান্নাদা। তার মতে যত গান আছে বেহাগের থেকে খারাপ আর কিছু হয় না।

এই সব গাল-গল্পের ফলেই পান্নাদাকে গানের যাদুকর ভাবত এরা।

প্রথম ক'টা মাস মৃগাঙ্ক গোস্বামী ভাগ্নের গানের নেশা দেখে অল্প-স্বল্প ভ্রূকুটি করেছেন বা বকা-ঝকা করেছেন। কিন্তু তাঁর মেজাজ চড়ল ভাগ্নের পরীক্ষার ফল দেখে। কোনো বিষয়ে পাশ করতে পারেনি। শুধু ভাগ্নের নয়, ছেলের পরীক্ষার ফলও অন্যান্য বারের থেকে খারাপ। ছেলেকে চড়চাপড় কষালেন কয়েকটা, আর ভাগ্নেকে সোজাসুজি বুঝিয়ে দিলেন, পরীক্ষায় পাস করলে যেন গলা দিয়ে শব্দ বার করে, অন্যথায় তার গলা টিপে দেওয়া হবে।

কিন্তু নেশা জিনিসটা ধমকে ছাড়ানো যায় না, সেটা তাঁর মত মেজাজী লোকও খুব ভালো করেই বুঝেছিলেন। এটা বরদাস্ত করতেও তেমন আপত্তি ছিল না, যদি পাশাপাশি পড়াশুনার ব্যাপারটা মোটামুটি চলত। কিন্তু একদিকে যত ঝোঁক, আর একদিকে ততো ঘাটতি। যে ভগ্নি মানুষ হবে আশায় ছেলে কোলছাড়া করেছে, তাঁর হেপাজতে দিয়ে নিশ্চিন্ত হয়েছে—সেই ছেলের এ-রকম একরোখা নেশা সহ্য করা তাঁর পক্ষে সম্ভব হত না।

কড়াকড়ি বাড়ছিল। ফলে এখান থেকে পালিয়ে বাঁচার মতলব আঁটছিল পান্নালাল। মায়ের আদর পেয়ে পেয়ে সে-ও আবার ও-রকম শাসনে অভ্যস্থ নয়। বিশেষ করে গান নিয়ে শাসন। গান বন্ধ করা মানে তো হৃৎপিণ্ডের একটা দিক বন্ধ করে দেওয়া

পান্নালালের মায়ের সুবিবেচনার এই পরিস্থিতিতে সমস্যাটার একটা সাময়িক সমাধান অন্তত হল বলা যেতে পারে। দিন কয়েকের সান্নিপাতিক জ্বরে তিনি চিরদিনের মত চোখ বুজলেন। পান্নালাল কাঁদল খুব। তারপর একদিন তানপুরা নিয়ে বসল। ক্রমশ অনেকটা প্রকাশ্যেই শোকের তাপের ওপর সঙ্গীতের প্রলেপ পড়তে লাগল। পান্নালাল অবাক হয়ে দেখল, মামা আর তেমন কিছু বলেন না। মনে মনে ভাবল, মা তো গেছেই, তার আশীর্বাদে এখন গানটা বাঁচলেও হয়।

মৃগাঙ্ক গোস্বামী পারতপক্ষে আর কিছু বলতেন না ঠিকই। রাগ যে হত না তাও নয়, এক-একসময় পা থেকে মাথা পর্যন্ত খড়ম দিয়ে পিটতে ইচ্ছে করত। বিশেষ করে ইস্কুলের পড়াশুনার খবর যখন কানে আসত। কিন্তু আবার ভাবতেন, বোনটা তার ছেলের শুধু এই নেশাটাই সহ্য করতে অনুরোধ করেছিল—সে-ই যখন নেই, যা হবার হোক গে। খুব যখন অসহ্য হত, তখন আবার তাঁর স্ত্রী-ই ঠাণ্ডা করতে চেষ্টা করতেন তাঁকে। বলতেন মা-বাপ-মরা ছেলে, পড়াশুনা যখন হবেই না, মিথ্যে আর ও নিয়ে রাগারাগি করে লাভ কি।

লাভ যে নেই সেটা চোখের উপর সকলেই দেখছে। এবারে পরীক্ষার ফল বেরুলে অন্ধু আর বিভু পান্নাদাকে ধরবে—সে সম্বন্ধে তারাও প্রায় নিঃসংশয়।

কিন্তু পান্নালালও নিজের ভবিষ্যৎ সম্বন্ধে উদাসীন নয় একেবারে। মামার শাসন একটু শিথিল হতে সে-ও সঙ্গীত-চর্চার উন্নতির দিকটা ভাবতে বসল। নিজের চেষ্টায় কতটুকু আর উন্নতি সম্ভব? ধারে-কাছে একটা গুণী লোকও নেই যে ধরে পড়ে শিখে নেবে। গুণী লোকের সন্ধানে প্রায়ই চার মাইল দূরের শহরে হানা দিতে লাগল সে। আর ধারে-কাছে বা দূরে দূরেও যেখানে গানের আসর বসে, সেখানেই সে উপস্থিত। শুধু রাতের আহারের সময়টা মামার চোখের সামনে থাকতে পারলেই হল।

কিন্তু এও খুব তুচ্ছ সমস্যা নয়। গানের আসরের বা জলসার আসল সময় তো বেশি রাতে। তাকে যখন উঠতে হয়, আসরের তখন আড় ভাঙে না। উচ্চাঙ্গ গানের মজলিশে যত রাত, ততো জম-জমাট।

যার যেমন ভাবনা তার তেমন সিদ্ধি। উপায় যখন একটা চাই-ই, এরও একটা সহজ উপায়ই আবিষ্কার করে নিল পান্নালাল। যদিও উপায়টা নিরাপদ নয় আদৌ। আর এই থেকেই একদিনের বিষম অঘটন।

বাবার হাতে সেদিনের সেই নিগ্রহ ভোলেনি অঙ্কু। সেজন্যে পান্নাদাকেই দায়ী করেছে সে। তাকে জব্দ করার ফন্দি-ফিকির খুঁজছে সেই থেকে। কিন্তু জব্দ উল্টে পান্নালালই করেছে তাকে। ইস্কুলের টিফিনের সময় দূরের আমতলায় বসে ভক্তদের মাউথ অর্গ্যান বাজিয়ে শুনিয়েছে, আর তাকে দেখে হেসেছে। পান্নালালের সঙ্গীরাও হি হি করে হেসেছে তার দিকে চেয়ে। অর্থাৎ বাবার হাতে ওর সেই হেনস্থার খবরটা ওদের কাছেও ফলাও করে বলা হয়েছে। অঙ্কুর ইচ্ছে হল, সব ক'টার ঘাড় টেনে ছিঁড়ে নিয়ে আসে। পায়রার ঘাড় যেমন করে ছেঁড়ে। পান্নালালেরও সুদ্ধু।

সেই দিনই একটা যোগাযোগ মন্দ হল না। একবার জল খেতে বেরিয়ে বিভু চুপি চুপি অঙ্কুকে খবর দিল, শ্রীবিলাসবাবু পান্নাদাকে বেঞ্চির উপর দাঁড় করিয়ে রেখেছেন—সে স্বচক্ষে দেখে এলো।

মনের এই অবস্থায় খবরটা খুশি হবার মত বইকি! পান্নাদা পড়াশুনোয় যেমনই হোক, শিল্পী হিসেবে ইস্কুলের ছেলেদের কাছে রীতিমত গণ্যমান্য ব্যক্তি। ব্যক্তি, কারণ তার বয়সী ছেলে গোটা ইস্কুলে খুব বেশি নেই। ওদিকে শ্রীবিলাসবাবুও কড়া অঙ্কের মাস্টার। শিল্প বা বয়স কোনটারই ধার ধারেন না তিনি। কেবল অঙ্ক বোঝেন। অতএব স্বচক্ষে দেখার বাসনাগত জলতেষ্টায় অঙ্কুরও তক্ষুনি ছাতি ফাটার দাখিল।

বেরিয়ে এসে দুচোখ ভরে অঙ্কু দৃশ্যটা খানিক দেখল দাঁড়িয়ে দাঁড়িয়ে। পান্নাদা মাথা গোঁজ করে বেঞ্চির ওপর দাঁড়িয়ে আছে, অপমানে মুখ কালো।

চেষ্টা-চরিত্র করে বাইরে থেকে অঙ্কু তার দৃষ্টি আকর্ষণ করল। তারপর হাত নেড়ে ইশারা করল। অর্থাৎ যে-ভাবে পারো একটু বাইরে এসো। ইশারাটা গম্ভীর হুকুমের মতই।

অঙ্কুকে দেখে পান্নালাল আরো কাদার তলায়। গলা ঝাড়তে ঝাড়তে বাইরে এলো সে। অঙ্কু একটি কথাও বলল না, একটি কথাও জিজ্ঞাসা করল না। শুধু তার সামনে হাত বাড়িয়ে দিল।—দাও।

একে ক্লাসে অপমান, তার ওপর এই পরিস্থিতি। যা চাইছে না দিলে কি হবে সেটা অঙ্কুর ও-ভাবে হাত বাড়ানোর মধ্যেই সুস্পষ্ট। পকেট থেকে মাউথ-অর্গ্যানটা বার করে তার হাতে দিতে হল। অঙ্কু বিজয়ী বীরের মতই সেটা নিয়ে চলে গেল। কতক্ষণের বা ক'দিনের কড়ার নিল, সেই ফয়সালাও করার দরকার বোধ করল না। সেটা সে বিবেচনা করে দেখবে। গাঁয়ের ইস্কুল, গাছ আর ঝোপ-ঝাড়ের আড়াল পাওয়া কঠিন নয়। পছন্দমত এবং নিরাপদমত একটা জায়গা

বেছে নিয়ে চাপা সুরে নানা ভাবে ফুঁ দিয়ে বাজনাটার রহস্যভেদে মগ্ন হল সে। সুর বা স্বর মনের মত না হওয়ায় স্বভাবগত অসহিষ্ণুতায় ক'বার জোরে শব্দ করেছে খেয়াল নেই।

জল খেতে এসে কতক্ষণ কাটল তাও নয়।

ক্লাসে ফেরার সঙ্গে সঙ্গে মাস্টারমশাই তাকে কাছে ডেকে একহাতে চুলের ঝুঁটি ধরলেন এবং অন্য হাতটা সরাসরি তার পকেটে ঢুকিয়ে মাউথ-অর্গ্যানটা বার করলেন। অবশ্য বামাল হিসেবে ওটাই বেরুবে তিনি ভাবেননি। কাঁচা আম বা সেই রকম কিছুর সন্ধান পাবেন আশা করেছিলেন। এটা পেলেন যখন, তখন খেয়াল হল মাঝে মাঝে একটা বাজনার আওয়াজ কানে আসছিল বটে। বাজনা খুইয়ে অঙ্কুকে বেঞ্চির ওপর গিয়ে দাঁড়াতে হল।

সমস্ত দিন দাঁড়াতেও আপত্তি নেই, দাঁড়িয়ে অভ্যস্ত সে। কিন্তু বাজনাটা হাতছাড়া হল বলে ঈষৎ দুশ্চিন্তাগ্রস্থ। যে লোক এরা, হয়তো বাবার হাতেই দিয়ে বসবে। অঙ্কু দাঁড়িয়ে দাঁড়িয়ে ভাবছে কি করা যায়।

হঠাৎ বাইরের দিকে চোখ পড়তে চক্ষুস্থির তার! বাইরে মাস্টারমশাইকে আড়াল করে দাঁড়িয়ে পান্নাদা গম্ভীর মুখে হাতের ইশারায় বাইরে আসতে হুকুম করছে তাকে। যে ডেকেছিল তাকে, তার থেকেও কড়া মেজাজে।

অঙ্কু অর্গ্যানটা নিয়ে আসার পর থেকেই মেজাজ ভয়ানক বিগড়েছিল পান্নালালের। ঘাবড়ে গিয়ে দিয়ে দিল বলে নিজের ওপরেই রাগ হচ্ছিল। কেন দিতে গেল, মামাকে বললে কি আর হত। রাগটা চড়তেই লাগল ক্রমশ। ইস্কুল, পড়াশুনা, মাস্টারমশাই, মামা—সকলের ওপর আর সব কিছুর ওপর বীতশ্রদ্ধ সে। তাছাড়া এ বয়সে ছোট ছোট ছেলেদের সামনে এ অপমানও অসহ্য। বেঞ্চির ওপর দাঁড়িয়ে দাঁড়িয়ে হঠাৎই পান্নালাল স্থির করে ফেলল, আর সে পড়বেই না, ও পাট এবারে শেষ হওয়া দরকার। এ ধরনের একটা সদিচ্ছা অনেকদিন ধরে সঙ্গোপনে উঁকিঝুঁকি দিচ্ছিল। ভরসা করে প্রকাশ করে উঠতে পারেনি। আজ ধৈর্যের সীমা ছাড়িয়েছে। আর সে পারছে না, আর সে পারবে না।

বিদ্রোহের সূচনায় বাঘা অঙ্কের মাস্টার শ্রীবিলাসবাবুকেও আর তার পরোয়া করার দরকার আছে বলে মনে হল না। তবে তাঁর অনুমতি নিয়েই ক্লাস থেকে বেরিয়ে এল সে। তারপর বুক ফুলিয়ে বাজনাটা ফিরে আদায় করে নেবার জন্যে হাজির। এসে দেখে এই অবস্থা।

কম্পিত শ্লেষ্মা অপসারণের তাড়নায় অঙ্কুকেও বেঞ্চি থেকে নেমে বাইরে আসতে হল। ঠিক তার মত করেই হাত বাড়িয়ে দিল পান্নালাল।—দে।

অঙ্কু ঘাড় নাড়ল, নেই।

পান্নালাল তার পকেট হাতড়ে দেখে নিল।—কি করেছিস?

সার নিয়ে নিয়েছে।

সঙ্গে সঙ্গে গালের ওপর ঠাস করে বিষম চড় একটা। আচমকা সেই রাম-চড় খেয়ে উলটে পড়ার দাখিল। ওদিকে ক্লাসের ভিতর থেকে ছেলেরা দেখছিল, তারাও হতভম্ব।

পান্নালাল গট গট করে প্রস্থান করল সেখান থেকে।

তার সঙ্গে ধাক্কাধাক্কি রেষারেষি অঙ্কু অনেক করেছে। কিল-চড়ও একটু-আধটু খেয়েছে। সে-ও একভাবে না একভাবে তার শোধ তুলেছে। কিন্তু এ রকম চড় আর ইস্কুলের মধ্যে এইভাবে চড় এই প্রথম। ঘাড় ফিরিয়ে দেখল, ক্লাসের কতগুলো ছেলে হুমড়ি খেয়ে দেখছে তাকে ঠিক নেই। আয়না না থাকলেও জ্বলুনি থেকেই বুঝতে পারে, গালের ওপর পাঁচটা আঙুলের দাগ টকটকিয়ে উঠেছে।

ফিরে গিয়ে আবার বেঞ্চির ওপর দাঁড়াল সে। মাথায় দাউ দাউ আগুন জ্বলছে। সে প্রতিশোধ নেবে। জীবনে না ভোলে এমনি মর্মান্তিক প্রতিশোধ কিছু। আর ওই বাজনাটা হাতে আসা মাত্র গুঁড়িয়ে ভাঙবে তো বটেই।

কিন্তু তাও হাতে এলো না। ঘণ্টা বাজার সঙ্গে সঙ্গে পান্নালাল ক্লাসে ঢুকে মাস্টারমশাইয়ের কাছ থেকে চেয়ে নিয়ে গেল ওটা।

যাক। অঙ্কু দেখে নেবে। শিগগীর। খুব শিগগীর। মাস্টারমশাই বেরিয়ে যেতে অন্তরঙ্গ কয়েকজন সহপাঠী ছেঁকে ধরেছিল অঙ্কুকে। ব্যাপারটা চোখে দেখেও বিশ্বাস করে উঠতে পারছিল না তারা। কিন্তু দুর্দান্ত বন্ধুটির দুই চোখের জ্বলন্ত আঁচ গায়ে লাগতে সভয়ে যে যার নিজের জায়গায় গিয়ে বসেছে আবার।

পান্নালাল সঙ্কল্পচ্যুত হয়নি। মামার কড়াকড়ি আর ইস্কুলের হেনস্থা থেকে মুক্তিলাভের একটা সহজ উপায়ও তার মাথায় এসেছিল। কিন্তু উপায়টা কাজে লাগাতে গিয়ে নাকের জলে চোখের জলে একাকার।

পরের দিনই এক ফাঁকে বৃন্দাবন ঘোষালের শরণাপন্ন হয়েছিল। আর্জি, তাকে তাঁর কাঠের গোলায় যা হোক একটা কাজে লাগিয়ে দিতে হবে—লেখাপড়া আর তার দ্বারা হবে না।

বৃন্দাবন ঘোষাল খানিক চুপ করে থেকে শুধু বলেছিলেন, ভেবে দেখি।

এই ভেবে দেখার ফল কোথায় এসে ঠেকতে পারে পান্নালাল একবারও চিন্তা করেনি। পরদিনটা ছিল রবিবার। বেনা ঘোষাল পরামর্শ করতে এলেন দাদার সঙ্গে, অর্থাৎ মৃগাঙ্ক গোস্বামীর সঙ্গে। পান্নালালের আবেদন জানালেন, কারণ তাঁর মতামত না জেনে কিছু করা সম্ভব নয়।

যুক্তি দিয়ে ভাবতে গেলে পান্নালালের চেষ্টাটা এমন কিছু গর্হিত নয়। পড়াশুনা যে হবে না সেটা মামাও জানেন। কিন্তু তাঁকে ডিঙিয়ে এভাবে বেনা ঘোষালকে গিয়ে ধরাটা অপমানকর লাগল। তাছাড়া পরীক্ষার আর কটা মাস মাত্র বাকি। পান্নালাল বাড়িতেই ছিল, বাইরের দাওয়ায় ডাক পড়ল। এমন উগ্রমূর্তি দেখবেন জানলে বেনা ঘোষালও পরামর্শ করতে আসতেন কিনা সন্দেহ।

আর পান্নালালের গত দু দিনের বিদ্রোহের তাপ এক নিমেষে জুড়িয়ে জল।

মামা পায়ের থেকে শুধু খড়মটা খুলে পিটিয়ে বাকি রাখলেন তাকে। বিভু অনু ছেড়ে তিন বাড়ির দাসী-চাকর পর্যন্ত আড়াল থেকে আধঘণ্টা ধরে শিল্পীর নির্যাতন দেখল। মামার তাড়না থেকেও এই অপমানের ধকল বেশি।

এরই থেকে আর এক নাট্যের শেষ অধ্যায়ের সূচনা।

মামার হাত থেকে ছাড়া পেয়ে পান্নালাল বাড়িতে ঢোকেনি। গোটা পরিবেশটাই বিষাক্ত লাগছিল। অনির্দিষ্টের মত বড়তলার ফাঁকা রাস্তাটা ধরে এগিয়ে যাচ্ছিল। সব কটা স্নায়ু একসঙ্গে নাড়াচাড়া খেয়েছে। কিছু ভাবতেও পারছে না।

থমকে দাঁড়াল। কানাই। কাঁদতে কাঁদতে এদিকেই আসছে।

বয়সে ছোট হলেও এক ক্লাসেই পড়ে। পান্নালালের একমাত্র ভক্ত অনুগত সাগরেদ কানাই। রোগা দুর্বল গোছের ছেলেটার গানের প্রতি ঝোঁক খুব। উচ্চাঙ্গের গান—যে গান পান্নাদা গায়। অতএব পান্নালাল তার গুরুস্থানীয় সহপাঠী।

সেই কানাই কাঁদতে কাঁদতে আসছে।

দূরের গাছতলায় দুটো দামাল ছেলের সঙ্গে অন্ধু দাঁড়িয়ে। এদিকেই চেয়ে আছে। একটু আগে বাড়িতে যে প্রহসন ঘটে গেছে, সেটা তার অজ্ঞাত। ছুটির দিনে ও-সময় বাড়িতে থাকাটা তার হিসেবের বাইরে।

এদিকেও ছোটখাট একটা ব্যাপার ঘটে গেছে। গাছতলায় বসে সঙ্গীদের সঙ্গে অন্ধু তেমন কথাবার্তা কইছিল না। সেদিনের ইস্কুলের ব্যাপারটাই মগজে ধিকিধিকি জ্বলছে, সারাক্ষণ শোধ নেবার ফন্দি আঁটছে। চোখে পড়ল, বামুনপাড়া থেকে কানাই আসছে। পান্নাদার কাছেই যাচ্ছে তাতে একটুও সন্দেহ নেই। গানের মহড়া নেবে আর গদগদ ভাবে পান্নাদার তারিফ করবে।

হঠাৎই অন্ধুর মনে হল পরশু দিন ইস্কুলের বটতলায় বসে পান্নাদার সঙ্গে কানাইও হেসেছিল তার দিকে চেয়ে। অপরাধ আবিষ্কার করা মাত্র টপ করে উঠে পথ রোধ করে দাঁড়াল।

সেদিন হেসেছিলি কেন?

কানাই অবাক। মুখ শুকনো।—কবে?

পরশু ইস্কুলের বটতলায়।

কানাই অস্বীকার করল। রোগা আর দুর্বল হলেও, আর ভিতরে ভিতরে ভয় পেলেও এক ক্লাস ওপরে পড়ে এই ভরসায় কানাই সমান ওজনেই জবাব দিতে চেষ্টা করছিল। ফলে এই, মার খেয়ে কাঁদতে কাঁদতে চলেছে।

শোনামাত্র শরীরের সব রক্ত মাথার দিকে ধাওয়া করল পান্নালালের। একটু আগের লাঞ্ছনার সঙ্গে এই যোগটা চূড়ান্ত ব্যাপার। কানাইয়ের মারের সবটাই তার গায়ে এসে পড়ল। তার একটা হাত ধরে টেনে আবার গাছতলায় নিয়ে এলো।

অন্ধু বুক ফুলিয়ে প্রস্তুত হয়ে দাঁড়িয়ে আছে। এই বিতণ্ডার আশাতেই কানাইকে মারা।

ওকে মারলি যে?

বেশ করেছি।

তারপর বেশ বড়গোছের খণ্ড-যুদ্ধ একটা। কানাই আর অন্ধুর বন্ধুরা চিত্রার্পিতের মত দাঁড়িয়ে।

বাড়ির ঘটনা জানা নেই অন্ধুর। এমন জিঘাংসু আক্রমণ আশা করেনি।

তা বলে পাল্টা আক্রমণের কসুর করেনি সে। হাত আর পায়ে যতটা সম্ভব করেছে। করছে। মাটিতে গড়াগড়ি দুজনে। কিন্তু অন্ধু নিস্তেজ হয়ে পড়ছে ক্রমশ। প্রহারে প্রহারে সর্বাঙ্গ

জর্জরিত। তার হাতদুটো নিজেরই পিঠের তলায় চাপা পড়ে গেছে, অতবড় শরীরটা নিয়ে পান্নালাল তার বুকের ওপর চেপে বসেছে। মার পান্নালালও কম খায়নি, তবে যা দিয়েছে তার তুলনায় কিছু না। তখনও রাগে অন্ধ, কাণ্ডজ্ঞানশূন্য সে। বুকের ওপর বসে এক হাতে আর দুই হাঁটুতে তাকে চেপে ধরে অন্য হাতে তার মাথাটা মাটির সঙ্গে ঠুকে থেঁতলে দিতে লাগল। পিঠের তলায় অঙ্কুর হাতদুটো দুমড়ে ভেঙ্গে যাচ্ছে, নাক-মুখ দিয়ে রক্ত ঝরছে, বুকের চাপে দম বন্ধ হয়ে আসছে। চোখে অন্ধকার দেখছে অঙ্কু।

এক বাড়িতে দুজন অপরিচিতের বাস যেন। কেউ কারো দিকে তাকায় না, কেউ চেনেও না। মাথা ঠাণ্ডা হতে দিন দুই পান্নালাল একটু ভয়ে ভয়ে ছিল। যে মার মেরেছে, মামা-মামীর চোখে পড়ারই কথা। এই দুতিনটে দিন অঙ্কুকে যতটা সম্ভব তাঁদের চোখের আড়ালে থাকতে দেখে শঙ্কা গেছে। ভিতরে ভিতরে হয়তো অনুশোচনা হয়েছে একটু, কিন্তু আপাতত সেটা ভিতরেরই ব্যাপার, বাইরে প্রকাশের নয়।

তলায় তলায় অঙ্কুর দুচোখ সর্বদা প্রহরারত। তীক্ষ্ণ সজাগ দৃষ্টি রাখছে, সুযোগের প্রতীক্ষায় আছে। সুযোগ আসবেই জানে। একেবারে ঠাণ্ডা করে দেবার মতই সুযোগ। মনের এই অবস্থায় দুজনার মধ্যে একজনের অস্তিত্ব মুছে গেলেও তার আপত্তি নাই।

সুযোগ এলো। যে-রকমটি প্রত্যাশা করেছিল সেই রকমই।

বাইরের চোখ দুটো অঙ্কুর আরো নিরাসক্ত, কান দুটো আরো নিস্পৃহ। কিন্তু ভিতরে আরো তীক্ষ্ণ, আরো উৎকর্ণ...কানাইয়ের সঙ্গে পান্নাদার ফিসফিস মন্ত্রণা চলেছে, একটা সংগোপন পরামর্শ চলেছে। কিছু একটা বিশেষ প্রত্যাশায় বিভোর দুজনে।

কি মন্ত্রণা, কি পরামর্শ, আর কিসের প্রত্যাশা অঙ্কু জানে। সে-ও নিষ্ক্রিয় বসে নেই। ওদের চাল-চলনে সন্দেহ হতে সে-ও শহরের দূর প্রান্তের আসন্ন সমাচারটি সংগ্রহ করেছে।

সেই দিন।

পান্নালালের হাবভাব আরো নরম, আপসের চেষ্টাটা আরো স্পষ্ট। এমন কি এত সাধের মাউথ-অর্গ্যানটাও মালিকের অনবধানতায় অঙ্কুর নাগালের মধ্যে পড়ে আছে সেই থেকে। অকারণে দু-চারবার তার সামনে দিয়ে ঘুরঘুরও করে গেছে পান্নালাল। কিন্তু পড়শুনায় অঙ্কুর একটা গোঁ-ই চেপেছে যেন, কোনদিকে তাকানোর অবকাশ নেই।

রাত্রি।

সময় বুঝে অঙ্কু বিছানা ছেড়ে উঠল। লণ্ঠনটা জ্বালল। একটু আগে কেউ তাকে দেখলে ভাবতেও পারত না যে সে অকাতরে ঘুমুচ্ছিল না। কিন্তু অতি সন্তর্পণে সদর দরজা খোলার আর বন্ধ করার মৃদু শব্দটা পর্যন্ত তার কানে এসেছে। তার পরেও অনেকক্ষণ পর্যন্ত মড়ার মত পড়েছিল। তারপর উঠেছে।

কোনদিকে না চেয়ে সোজা দোতলায় উঠে গেল। সামনের বারান্দা পেরিয়ে লণ্ঠন হাতে একেবারে বাবার ঘরের সামনে এসে দাঁড়াল।

সবে তন্দ্রা এসেছিল মৃগাঙ্ক গোস্বামীর, ডাক শুনে ধড়মড়িয়ে উঠে এলেন।

কি রে?

নীচে পান্নাদার ঘরে একবারটি দেখবে এসো।

মৃগাঙ্ক গোস্বামী ঘাবড়েইগেলেন প্রথমটা।—কি, কি হয়েছে?

তুমি দেখবে এসো না।

লণ্ঠন হাতে তাড়াতাড়ি ফিরে চলল সে। কি হয়েছে এখানে সেটা বলার ইচ্ছে এখানে একটুও নেই। মৃগাঙ্ক গোস্বামীর বিমূঢ় ভাব কাটে নি তখনো, ছেলে কোনদিন লণ্ঠন হাতে এভাবে উঠে আসে না, এভাবে ডাকে না। বারান্দার কোণের স্তিমিত হারিকেনটা তুলে নিয়ে খালি পায়েই তিনি ছেলের পিছনে পিছনে নীচে নেমে এলেন।

ভাগ্নের ঘরে ঢুকেও হঠাৎ বুঝতে পারেনি কি ব্যাপার। পাতলা চাদর মুড়ি দিয়ে কেউ যেন নিঃসাড়ে ঘুমুচ্ছে। কি হল ভেবে আঁতকে উঠলেন তিনি, তাড়াতাড়ি এগিয়ে এসে চাদর সরালেন।

শূন্য শয্যা। চাদর বালিশ আর কাপড়ের পুঁটলির বিন্যাসে গোপনের পরিপাটি চেষ্টা।

মৃগাঙ্ক গোস্বামী স্তম্ভিত খানিকক্ষণ।—কোথায় গেছে?

গান শুনতে।...শহরেরও একেবারে সেই শেষের মাথায়, বড় বড় গাইয়ে-বাজিয়ে এসেছে বাইরে থেকে। থামল একটু, বাবার চোখ-মুখের অবস্থা দেখেই পরের প্রশ্নটা অনুমান করেছে। আগেই বলল, প্রায়ই যায়...আমি মারের ভয়ে কিছু বলতে পারি না।

প্রাই যায় সেটা মিথ্যে নয়। আর মারের ভয়ে কিছু বলতে পারে না সেটা সত্যি নয়। এ-রকম নালিশ আর এ-রকম সত্যের অপলাপ এই প্রথম। আগে না জানানোর কৈফিয়ৎ বাবা তলব করবেন জেনেই এইটুকু নিরাপত্তার আশ্রয়।

সকালে পাখী জাগার আগেই পান্নালাল ফিরেছে। কানাই সাইকেল যোগাড় করেছিল একটা, এক সাইকেলে দুজন হলেও যেতে বা আসতে সময় লাগেনি খুব। বড়তলার মুখে সাইকেলটা কানাইয়ের হাতে ছেড়ে দিয়ে এটুকু পথ হেঁটে এলো সে। তারপর সন্তর্পণে দরজা ঠেলতে গিয়ে অবাক।

ভিতর থেকে বন্ধ।

নিশ্চয় অঙ্কুর শয়তানী। নয়তো এত সকালে কে আর দরজা বন্ধ করতে যাবে। পাশের জানলায় সরে এসে মৃদু টোকা দিল কয়েকটা। প্রায় আত্মসমর্পণের সুরে চাপা গলায় ডাকল, এই অঙ্কু, দরজাটা খোল্—

একটু বাদেই দরজা খোলার শব্দ। পরক্ষণে সামনে যম দেখল পান্নালাল। মামা দাঁড়িয়ে। তিনিই দরজা খুলেছেন। পান্নালাল নিস্পন্দ, বিবর্ণ, পাংশু।

অপলক কঠিন নেত্রে খানিক চেয়ে থেকে মৃগাঙ্ক গোস্বামী পথ ছেড়ে সরে দাঁড়ালেন একটু। কলের পুতুলের মত পান্নালাল ভিতরে ঢুকল।

মৃগাঙ্ক গোস্বামী ঘরে এসে দাঁড়ালেন। আবারও তার আপাদমস্তক চেয়ে চেয়ে দেখলেন খানিক।

পার্টিশনের এধার থেকে অঙ্কু গলা বাড়িয়েছে। অজ্ঞাত ত্রাসে তারও মুখ শুকনো।

কোথায় গিয়েছিলি?

পান্নালাল নিরুত্তর।

বজ্রকণ্ঠে কাঠের পার্টিশনটাও কেঁপে উঠল বুঝি।—কোথায় ছিলি সমস্ত রাত?

পান্নালাল বোবা।

নীরবতার ফলেই মৃগাঙ্ক গোস্বামী যেন দ্বিগুণ ক্ষেপে গেলেন। এইভাবে রাতে পালানো ধরা পড়তে ভাগ্নের স্বভাব-চরিত্রের প্রতিও সন্দিগ্ধ তিনি। পান্নালাল দেয়ালে পিঠ দিয়ে দাঁড়িয়ে ছিল। কাঁধের কাছে তানপুরাটা ঝুলছে। মৃগাঙ্ক গোস্বামীর সেটার ওপর চোখ পড়ল। নিদারুণ আক্রোশে হ্যাঁচকা টানে দেয়াল থেকে টেনে নামালেন সেটা। পরমুহূর্তে তানপুরার মস্ত গোল মাথাটা ভেঙে চুরমার। তারগুলো সব টেনে ছিঁড়লেন, বাদ্যযন্ত্রটা দেখতে দেখতে ভেঙে দুমড়ে একাকার হয়ে গেল।

কর্, এবারে কত গান করবি—

অঙ্কুর হৃৎপিণ্ডটা বুকের মধ্যে থেমে গেছে। সর্বাঙ্গে আর্ত আলোড়ন, বোবা ত্রাসে চেয়ে চেয়ে দেখছে, পান্নাদার মাথাটাই মেঝেতে আছড়ে ভাঙা হল যেন, তার বুকের তারগুলোই যেন সব টেনে টেনে ছিঁড়ল বাবা।

ভাগ্নের দিকে চেয়ে হঠাৎ মৃগাঙ্ক গোস্বামীও কি দেখলেন তিনিই জানেন। আত্মস্থ হলেন। আর কিছু না বলে সোজা উপরে উঠে গেলেন তিনি।

বেলা বাড়ছে। ভিতরে ভিতরে বিষম একটা জ্বালা-পোড়া শুরু হয়েছে অঙ্কুর। এক মুহূর্ত বসতে পারছে না কোথাও। কে যেন চাবকে তুলে দিচ্ছে তাকে। আড়াল থেকে কতবার উঁকিঝুঁকি দিয়েছে ঠিক নেই। পান্নাদা সেই একভাবে দেয়ালে পিঠ ঠেকিয়ে মেঝেতে বসে। দেহে যেন প্রাণের লেশমাত্র নেই। সামনে ভাঙা তানপুরাটা তালগোল পাকিয়ে পড়ে আছে।

ইস্কুলের সময় হতে বলে-কয়ে মাকে ডাকতে পাঠালো। আড়ালে দাঁড়িয়ে অঙ্কু দেখল, মা যেন কোনো মৃতের গায়ে-পিঠে হাত বুলোচ্ছে, মৃতকে সান্ত্বনা দিচ্ছে। শেষে হাল ছেড়ে উঠে আসতে হল মাকে।

ইস্কুল ভালো লাগছে না অঙ্কুর। এক মুহূর্তও না। সময় জাঁতার মত বুকে চেপে বসে আছে। এই ছটা ঘণ্টার এত ক্লেশ আর বোধ হয় জীবনে ভোগ করে নি। অন্য ছেলেরা অবাক হয়ে তাকে দেখছে। শুধু বিভু গম্ভীর, একটা কথাও বলেনি তার সঙ্গে। আর অনুও তার ধারে কাছে ঘেঁষেনি।

ইস্কুল থেকে ফিরে পান্নাদার ঘরে উঁকি দিয়েই বুকের ভেতরটা ছ্যাঁৎ করে উঠল অঙ্কুর। ঘরে নেই কেউ। দুমড়নো তানপুরাটা তেমনি মেঝেতে পড়ে। বিছানায় মাউথ-অর্গ্যানটাও।

কুয়োতলা, পুকুরঘাট, বাগান—সর্বত্র টহল দিয়ে এলো একবার। এমনিই ঘুরছে যেন। কারণ যেখানে যায় ভাবে এইবার মুখোমুখি দেখা হবে। পান্নাদা যদি তাকে ধরে মারে সেদিনের মত, মেরে মেরে মাটিতে পুঁতে ফেলে—অঙ্কু বেঁচে যায় যেন।

বাড়ি ফিরে মাকে জিজ্ঞাসা করল, মা, পান্নাদা কই?

শুনে মাও অবাক একটু, কেন, ঘরে নেই? ঘরেই তো ছিল...সমস্ত দিন উঠল না, নাইল না, খেল না, গেল কোথায়!

বিকেল গড়িয়ে সন্ধ্যা, সন্ধ্যা পেরিয়ে রাত। রাত বাড়ছে।

নদীর ধারে, জঙ্গলের দিকটা, কৈবর্তপাড়া কুমোরপাড়া সর্বত্র তন্ন তন্ন করে খুঁজে এলো অঙ্কু। এদিকে মৃগাঙ্ক গোস্বামীও খুঁজেতে বেরিয়েছেন, তাঁর সঙ্গে পাড়ার আরও অনেকে। রাত বাড়ছেই।

বুকের মধ্যে তোলপাড় হয়ে যাচ্ছে অঙ্কুর। মন যা বলছে তা সে কিছুতে বিশ্বাস করতে চাইছে না, শুনতে চাইছে না। মন বলছে, পান্নাদা আর ফিরবে না।

মেঝেতে ভাঙা দুমড়নো তানপুরাটা তেমনি পড়ে আছে তখনো। বিছানায় মাউথ-অর্গ্যানটাও। অঙ্কু ওটা হাতে নিয়ে নাড়াচাড়া করল খানিক, শেষে এক জায়গায় সরিয়ে রেখে দিল। তানপুরাটা দেখছে। হঠাৎ সর্বাঙ্গে কাঁটা দিয়ে উঠল। মনে হল, পান্নাদার গোটা শরীরটাই ভেঙে চৌচির হয়ে পড়ে আছে। আর এক অব্যক্ত অনুযোগে পান্নাদা তার দিকেই চেয়ে আছে।

তাড়াতাড়ি নিজের ঘরে চলে এলো সে। কি মনে পড়তে ত্রাসে সর্বাঙ্গ কাঁপছে।... দুর্নাম রটেছিল বলে শাঁখারীপাড়ার একটা বউ জলে ডুবে মরেছিল। সাঁতার জানত, তাই মাঝপুকুরে গিয়ে হাতে-পায়ে শাড়ি জড়িয়ে নিয়েছিল বউটা। সকালে খবর পেয়ে অঙ্কুরা দেখতে ছুটেছিল।...দেখেছিল।

রাত অনেক। লণ্ঠন হাতে চুপি চুপি অঙ্কু খিড়খির পুকুরপাড়ে এসে দাঁড়াল। লণ্ঠন তুলে দুচোখ টান করে অন্ধকার সরিয়ে সরিয়ে দেখতে চেষ্টা করল। পুকুরটার চারধারে ঘুরল একবার, কালো জলে সাদা কিছু দেখা যায় কিনা।

পরদিনও খোঁজাখুঁজি চলল। তার পরদিনও।

ছোট্ট একটা বুক অবিশ্রান্ত পুড়ছে। ভাঙা তানপুরাটা দেয়ালে টাঙিয়ে রেখেছে অঙ্কু। একটা কাপড় দিয়ে ঢেকে রেখেছে। ওটার দিকে তাকানো যায় না। মাউথ-অর্গ্যানটা যত্ন করেরেখে দিয়েছে। বুকের বাতাস যখন কমে আসতে চায় বাগানে ছুটে পালায়। পান্নাদার যা-কিছু ভালো, তাই শুধু সারাক্ষণ ছেঁকে ধরছে তাকে। তার ভোরের আলাপ প্রায়ই সে-ও কান পেতে শুনতো বইকি, পরে মুখ ভেঙচাক আর যাই করুক তখন ভালো লাগত। কত রকমের গানের গল্প করত পান্নাদা। ওকে বা বিভুকে আর অনুকে না দিয়ে কখনো কিছু খেত না।...পান্নাদা ভালবাসত তাকে।

সে-ও পান্নাদাকে ভালবাসে মনে হওয়ার সঙ্গে সঙ্গে চোখের জল আর বাধা মানে নি। একা একা ফুঁপিয়ে কেঁদেছে। অব্যক্ত আকুতি—পান্নাদা তুমি ফিরে এসো, আর কোনদিন আমি তোমার সঙ্গে ঝগড়া করব না, কক্ষনো আর বাবার কাছে নালিশ করব না।

তৃতীয় দিন। বিভুকে হাতের কাছে পেয়ে নতুন করে একটা খোঁজার পরামর্শ করার জন্য

ডাকল তাকে। কিন্তু গোমড়া মুখে বিভু পাশ কাটালো তাকে। তার সঙ্গে বাক্যালাপেও আপত্তি। সঙ্গে সঙ্গে অঙ্কুর মাথায় আগুন জ্বলল, পথ আগলে দাঁড়াল। তোকে ডাকলাম, শুনলি না যে?

বিভু জবাব দিল, তোর সঙ্গে কথা বলতে ঘেন্না করে।

ব্যস্, ঝাঁপিয়ে পড়ল তার ওপর। এলোপাথাড়ি কিল চড় ঘুঁসি। বাবার ভয়ে বিভুর গায়ে হাত বড় তুলত না সে। সকলের চোখেই বিভু রত্নবিশেষ। কিন্তু কাউকে আর পরোয়া করে না অঙ্কু, বাবাকে না—কাউকে না।

এরপর অঙ্কুর মনে হল, সামনে পড়লে অনুও মুখ বাঁকিয়ে চলে যায়। পান্নাদার জন্যে কেঁদে কেঁদে অনুকে চোখ ফোলাতে দেখেছিল। সে-ও নিশ্চয় বিভুর সঙ্গে একজোট হয়েছে। আবারও আক্রোশে দপদপিয়ে উঠল ভিতরটা। ওদের বাইরের ঘরে এসে ডাকল তাকে।

অনু কাছে এলো না। দুরে দাঁড়িয়ে জিজ্ঞাসা করল, কেন? বিরস মুখ।

কথা আছে।

তোমার সঙ্গে কথা বলব না, নালিশ করে পান্নাদাকে বাড়ি থেকে তাড়িয়েছ তুমি।

অঙ্কু চুপচাপ দাঁড়িয়ে দেখল খানিক। ধরতে পারলে জ্বালা মেটে, কিন্তু ধরতে গেলে ছুটে পালাবে জানা কথা। ভিতরের দুঃসহ ক্ষতটার ওপরেই যেন ধারালো ছুরি দিয়ে কাটাকুটি করছে ওরা। বলল, তুই বাড়ি থেকে বেরুবি না কোনদিন?

অনু মুখ মুচকে জবাব দিল, কদিন আর মারবে, আমরা তো চলেই যাচ্ছি এখান থেকে।

এই চলে যাওয়ার কথাটা অনেকদিন ধরেই শোনা যাচ্ছিল। অনুর বড়দা ভালো পাশ করেছে, এখন ভালো একটা চাকরি-বাকরি পেলেই সকলকে নিয়ে যাবে। শোনা কথাটায় নতুন করে গুরুত্ব দিল না অঙ্কু, দেবার মত মনও নয়। রাগে জ্বলতে জ্বলতে বলল, যা দূর হ এখান থেকে, চিরকালের মত যা—স্টেশনে গিয়ে হলেও যাবার আগে তোকে আধমরা করে আসব আমি।

পনের-বিশ দিন কেটে গেল।

মৃগাঙ্ক গোস্বামী দেশে চিঠি লিখেছেন। নিজেও দু-তিন দিনের জন্য গেছেন। ফেরার পথে কলকাতা হয়ে এসেছেন। ভাগ্নের সঙ্গে শাখায় প্রশাখায় যোগাযোগ আছে এমন সর্বত্র খোঁজ-খবর করে এসেছেন। তারপর ফিরে এসেছেন। সেই থেকে একেবারে স্তব্ধ তিনি।

বিভু বা অনুর সঙ্গে অঙ্কুর কথা বন্ধ। ইস্কুলেও কারো জানতে বাকি নেই। দিনে দিনে আরো দুর্দান্ত আরো বেপরোয়া হয়ে উঠছে সে। কারো মুখে একটু ঘোরালো আভাস পেলেই রক্ষা নেই, মারামারি লেগেই আছে। তার ধারণা সকলেই তলায় তলায় ঘৃণা করছে তাকে, কানাকানি করছে, ভালো কথা বলতে এলেও বিপরীত হয়। ফলে হেডমাস্টারের হাতে মার খাচ্ছে অঙ্কু, ঘণ্টার পর ঘণ্টা বেঞ্চির ওপর দাঁড়াতে হচ্ছে—আর বাবার মারের তো কথাই নেই। ভাগ্নের এই ব্যাপারটার জন্যে নিজের অগোচরে হয়তো ছেলেকে দায়ী করছিলেন তিনিও। তুচ্ছ অপরাধেও বিষম প্রহার করেছেন এক একদিন।

কিন্তু বাবার ওপরেই যেন সব থেকে বেশি রাগ আর বিদ্বেষ অঙ্কুর। এই মারের মুখেই একদিন হাত থেমে গিয়েছিল মৃগাঙ্ক গোস্বামীর। অপরিণত বয়সের ছেলের জ্বলন্ত চোখের আঁচ

বুঝি অন্তস্তলে গিয়ে লেগেছিল। হঠাৎ বিমূঢ় হয়ে গিয়েছিলেন তিনি। সেই থেকে আর মারেন নি, ডেকে পড়াতেও বসেননি।

অনুদের বাড়িতে দু দিন ধরে বাঁধা-ছাঁদার তোড়জোড় চলছিল অঙ্কু লক্ষ্য করেও করেনি। বাড়িতে কমই থাকে। বই ছোঁয়ও না। কোথায় কোথায় ঘোরে কেউ খবর রাখে না। যেদিন যাবে ওরা, সেই দিন খেয়াল করল। অনুর বড়দাকে দেখে খেয়াল হল।

সকালেই অঙ্কু বাড়ি ছেড়ে চলে গেল। অনু আসবে ভাব করতে, ও ভাব করবে না। যাচ্ছে যাক, কাউকে দরকার নেই ওর। অঙ্কুর সঙ্গে রেষারেষি করেই এই যাওয়ার ব্যবস্থাটা যেন।

ইস্কুলের সময় হতে এক ফাঁকে খেয়ে-দেয়ে চুপি চুপি ইস্কুলে চলে গেল। কিন্তু ইস্কুল অসহ্য। ক্লাস অসহ্য। মাস্টারমশাই, ক্লাসের ছেলেরা সব অসহ্য। তবু বেঞ্চি আঁকড়ে টিফিন পর্যন্ত কাটাল কোন রকমে। বিভু আজ আসেইনি লক্ষ্য করেছে।

টিফিন হতে আর ইস্কুলে টেঁকা গেল না। কাউকে কিছু না বলে বই-খাতা নিয়ে সোজা বাড়ি চলে এলো। শাস্তির পরোয়া করে না।

কিন্তু দেরিতে এলো। আধঘণ্টা আগে অনুরা চলে গেছে। বই খাতা ফেলে অঙ্কু ছুটল। ওরা গরুর গাড়ি চেপে প্রথমে শহরে যাবে। শহর থেকে ঘোড়ার গাড়িতে স্টেশনে।

অনু সকাল থেকেই কাঁদছিল। গরুর গাড়িতে বসেও কাঁদছিল। তার চোখেই পড়ল প্রথম। দেখা মাত্র মনে হল, স্টেশনে এসেও যাবার আগে অঙ্কুদা মারবে বলেছিল, মারতেই আসছে। তবু চেঁচিয়ে উঠল, ঠা-মা, গাড়িটা থামাতে বল, ওই যে অঙ্কুদা ছুটে আসছে।

গাড়িটা ধরে অঙ্কু নিঃশব্দে হাঁপালো খানিকক্ষণ। ঠাকুমা গায়ে পিঠে হাত বুলিয়ে বললেন, কোথায় ছিলি দাদা সকাল থেকে, কত খুঁজেছি।

অঙ্কু ঠাকুমার পায়ের ধুলো নিল। তারপর অনুর দিকে তাকালো। সেই চাউনি দেখে অনু তখনো বুঝে উঠছে না, অঙ্কুদা তাকে মারবার জন্যেই এত পথ ছুটে এসেছে কিনা।

অনুর বড়দা তাড়া দিতে ঠাকুমা বললেন, যাই দাদা—বড় হয়ে কলকাতা গিয়ে বউ নিয়ে এসো।

সংযমের বাঁধটা ভাঙল যেন। সবেগে মাথা নেড়ে অঙ্কু বলে উঠল, না না, কোথাও যাব না আমি—সব চলে যাক এখান থেকে—কাউকে দরকার নেই—কাউকে চাইনে আমি।

যেমন ছুটতে ছুটতে এসেছিল, তেমনি উর্ধ্বশ্বাসে ফির চলল আবার। কান্না ভুলে, যাত্রার শোক ভুলে অনু অবাক। প্রায় হতভম্ব। অঙ্কুদার লাল চোখে জীবনে এই প্রথম জল দেখল ও।

## পাঁচ

বেনা ঘোষাল বিভু আর অঙ্কু দুজনকে দুটো সাইকেল কিনে দিয়েছেন। শহরের কলেজ প্রায় ছ-মাইল দূরে, সাইকেলে বাড়ি থেকে কলেজ করা সম্ভব।

বিভু ভালো পাস করেছে। মফঃস্বল কলেজে না দিয়ে তাকে কলকাতার কলেজে

পড়ানোর পরামর্শ দিয়েছিলেন অনেকে। এমন কি মৃগাঙ্ক গোস্বামীও তাই বলেছিলেন। কিন্তু বিভুর বাবা রাজি হন নি। পড়াশুনা যতটা হয় হল, ছেলে তারপর ব্যবসার কাজে এলে বরং তিনি খুশি হন। তাঁর ব্যবসা বাড়ছে, একা সবদিক সামলে উঠতে পারেন না।

কিন্তু কলকাতায় গিয়ে পড়াশুনা করার ইচ্ছে ছিল অঙ্কুর। সে প্রস্তাব কেউ উত্থাপনও করেনি। মোটামুটি পাস করেছে সে। তাও করবে ভাবেনি কেউ।

অঙ্কুর কলকাতা যাবার ইচ্ছেটা পড়াশুনার তাগিদে নয়। পান্নাদাকে খোঁজা তার এখনও শেষ হয় নি। শেষ কখনো হবেও না বোধহয়। তার ধারণা, কলকাতায় গেলে একদিন না একদিন কোথাও না কোথাও তার দেখা মিলবে। কিন্তু নিজের অগোচরে এই খোঁজার তাগিদটাও হয়তো গৌণ। এই অন্বেষণ-পর্বের ভিতর দিয়েই একটা পরিবর্তন আসছিল তার মধ্যে, সেটা কেউ জানে না। অমোঘ পদার্পণ ঘটছিল কোনো কিছুর, সে-সম্বন্ধে ও নিজেও সচেতন নয় খুব।

যে অপরাধের শাস্তির ফলে পান্নালাল হারিয়ে গেল, সেই অপরাধ কিছুদিন না যেতে অঙ্কু নিজেই করা শুরু করেছিল। অবশ্য এ-অপরাধের উদ্দেশ্য ভিন্ন। উদ্দেশ্য গান শোনা নয়, আর কেউ যদি শোনার আকর্ষণে এসে থাকে, তাকে খুঁজে বার করা।

যেখানে যে গানের জলসা বা উৎসব হোক, হাফ-প্যান্ট পরা একটা ছেলেকে ঘুর-ঘুর করতে দেখেছে অনেকে। উচ্চাঙ্গ সঙ্গীতের আসরে অপরিণত বয়সের ভিড় খুব একটা হয় না। অন্তত তখন হত না। অনেকে জিজ্ঞাসা করত, কাকে খুঁজছ খোকা? কেউ বলত, সঙ্গের লোককে পাচ্ছ না বুঝি? কেউ বা বিঘ্নের কারণে বিরক্ত হয়ে নির্দেশ দিত, বোসো চুপচাপ— এখানেই আছে কোথাও গান শেষ হলে পাবে।

পাওয়ার আশায় অঙ্কু নিরাশ হয়েছিল। তবু খোঁজার বিরাম ছিল না। কোথাও আসর হচ্ছে কানে এলেই শেষ পর্যন্ত না গিয়ে পারত না। আসরের সংবাদ বেশির ভাগ কানাইয়ের মারফৎ কানে আসত। তার সঙ্গে অঙ্কুর আর কোনো বিরোধ নেই। আর এ-ব্যাপারে বিভু প্রধান সহায় ছিল তার। পান্নাদাকে ফিরে পাওয়ার আগ্রহ তারও কম ছিল না। তাই পরীক্ষার বছর দু বন্ধু যদি এক-একদিন বেশি রাত পর্যন্ত ঘোষালবাড়ির নীচের কোনো একটা নিরিবিলি ঘরে এক সঙ্গে পড়াশুনা করে আর তারপর একসঙ্গেই ঘুমোয় সেখানে—সেটা অস্বাভাবিক কিছু নয়। তাছাড়া স্বাভাবিক হোক বা অস্বাভাবিক হোক, বাবাকে আর সেরকম ভয় করত না অঙ্কু। ভিতরে ভিতরে তার এখনো সব থেকে বেশি বিদ্বেষ বোধহয় বাবার ওপরেই। মৃগাঙ্ক গোস্বামীও বোধহয় উপলব্ধি করতেন সেটা, ছেলেকে পড়ানোও ছেড়ে দিয়েছিলেন তিনি।

বাইরে বাইরে অঙ্কু তেমনি দুর্দান্ত, তেমনি বেপরোয়া। সেদিক থেকে বিচার করলে সর্ব ব্যাপারে তার সহিষ্ণুতা কমে আসছিল দিনকে দিন। নিজের ওপরেই এক ধরনের অফুরন্ত আক্রোশ তার। কারণে অকারণে সেটাই উগ্র হয়ে বাইরে প্রকাশ পেত।

কিন্তু একই কারণে, সঙ্গোপন নিভৃতে বিষম একটা ভাঙা-গড়া চলছিল নিঃশব্দে। এত নিভৃতে যে নিজেও সব-সময় তার হদিস পেত না। অন্যমনস্কের মত গুনগুনিয়ে হঠাৎই সুর টানত এক-একসময়। বিশেষ কোন রাগরাগিণীর নয়, মনের তলায় যে সুরগুলোর নিজের অজ্ঞাতে ছাপ পড়ে গেছে একটু আধটু, তারই অসংলগ্ন দুই-একটা হঠাৎ বেরিয়ে আসত মুখ

দিয়ে। খেয়াল হলে নিজেই হেসে উঠত আবার—কি কাণ্ড!

এই কাণ্ডটা প্রায়ই হত। কখনো আবার সজ্ঞানেই হত। পান্নাদার কোনো বহুবারের শোনা সুর বা কোনো প্রিয় গানের একটু-আধটু মনে পড়ে গেলে সকৌতুকে এক-একসময় অনুকরণের চেষ্টা করত, তার মত হয় কিনা। সেই নীরব অনুকরণ নয়। হাত-পা-মুখ বিকৃত করেও নয়। স্বর আর সুরের প্রয়াসে।

হাসত আবারও।

কখনো মনে হত স্বর আর সুর দুটো দুই রাস্তায় চলেছে, একটুও যোগ হচ্ছে না। কখনো বা মনে হত, একেবারে হচ্ছে না তা নয়। কান খাড়া রেখেই নিজের সুরটা শুনতে চেষ্টা করত। কখনো ভাবত, কি বিচ্ছিরি। কখনো মনে হত, খুব বিচ্ছিরি নয় যেন। সঙ্গীতের আসরে একজনকে খোঁজার ফাঁকে ফাঁকে কান দুটোও সজাগ হয়ে উঠেছিল ক্রমশ। কানে লাগলে খোঁজা ভুলে চুপচাপ শুনত কিছুক্ষণ, বুঝত না অবশ্য। কত রকমের কত কি ব্যাপার। জয়জয়ন্তী, বেহাগ, কালেংড়া, পুরবী, বাগেশ্রী, নটবাহার, শঙ্করা, কানাড়া, মালকোশ—। সবই দুর্বোধ্য, কোনটার সঙ্গে কোনটার তফাৎ ঠাহর হত না। কিন্তু সব কিছু বিশ্লেষণ করা ছেলেবেলার স্বভাব। কোনটা কি? বেহাগ কি? বাগেশ্রী কি? শঙ্করা কি কানাড়া কি?

শহরের কলেজে ভর্তি হওয়ার ফলে আর নিজস্ব সাইকেল হওয়ার ফলে খোঁজার পরিধি বাড়তে লাগল। সেই সঙ্গে কোনটা কি আর কোনটা কেন এই প্রশ্নের তাগিদও। শহরের প্রায় সব কটা লাইব্রেরী ঘাঁটল একে একে। তার সঙ্গীত-গবেষণার খেয়াল দেখে বিভু হাসত। গোগ্রাসে কিছু একটা বই পড়তে দেখলেই বুঝত, সে বই গান প্রসঙ্গে। কিন্তু পড়া শেষ হবার সঙ্গেসঙ্গে বিরক্তির একশেষ অঙ্কুর। কিছুই বোধগম্য হবার নয়, সব দুর্বোধ্য।

কলেজের প্রথম বছর শেষ হয়ে দ্বিতীয় বছর চলছে। এর মধ্যে কটা দিন সে পড়ার বই খুলেছে হাতে গোনা যায়। বিভুর তাগিতে পড়তে বসে যে-দিন, দুজনেরই পড়া পণ্ড। এমনি সময় একদিন খবর পেল, সিরামপুরের কোন এক মস্ত বড়লোকের বাড়িতে উচ্চাঙ্গ সঙ্গীতের বিরাট আয়োজন—ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে নামজাদা সব শিল্পীরা আসছেন সেখানে। মফঃস্বল শহরে এতবড় আয়োজন আর বড় হয় নি।

অঙ্কুর ভিতরে ভিতরে নতুন করে নাড়াচাড়া পড়ল একটা। নতুন আশা, নতুন উদ্দীপনা। কিন্তু সিরামপুর তো সাইকেলে মেরে দেবার মত ঘরের কোণে নয়, আর আসরও একদিনের নয়। সে যাবে। তার না গেলেই নয়। এতবড় আসর শুনেও পান্নাদা আসবে না?

কিন্তু সবদিক বজায় রেখে যায় কেমন করে সে। সন্ধ্যার ট্রেনে গিয়ে সকালের ট্রেনে ফিরতে হয়। সাইকেল অবশ্য ব্যবস্থা করে স্টেশনেই রাখা যেতে পারে। তাও একদিনের ব্যাপার হলে কথা ছিল। দেখা না মিললে তো সব কদিনই যেতে হবে। গোপন থাকবে কেমন করে...। বাবাকে এখন আর সে ভয় করে না আদৌ, কিন্তু এ নিয়ে শোরগোল হোক, তাও চায় না। যত দিন এগিয়ে আসছে, বিভুও চিন্তিত। অঙ্কুর যাওয়া দরকার, কিন্তু মৃগাঙ্ক জ্যাঠার চোখে ধুলো দিয়ে যাবে কেমন করে সেটাই সমস্যা।

সেই বিশেষ দিনটিতে প্রায় লাফাতে লাফাতে অঙ্কু এসে বিভুর পড়ার বই-পত্র সব ঠেলে

সরিয়ে দিল। এমন আশ্চর্য যোগাযোগ আর হয় না, খোদ ভগবানের কারসাজি যেন। মায়ের মুখে অঙ্কু এইমাত্র শুনে এলো, তার বাবার অনেকদিনের পুরনো এক যজমান বন্ধু কি এক জরুরী ব্যাপারে বাবার শরণাপন্ন। আজই বাইরে যাচ্ছেন তিনি, ফিরতে দিন কয়েক দেরি হওয়াই সম্ভব।

শুনে বিভূরও মনে হল, এবারের অন্বেষণ সার্থক হলেও হতে পারে, নইলে অদৃষ্ট এত প্রসন্ন কেন? অঙ্কুর সঙ্গে তারও যাওয়ার ইচ্ছে ছিল। কিন্তু এদিকে বাবাও বাইরে—ব্যবসায়ের চাপে সপ্তাহের বেসির ভাগ দিনই বাইরে থাকতে হয় তাঁকে। ওদিকে মৃগাঙ্ক জ্যাঠাও থাকবেন না, এ-ভাবে ঘরবাড়ি ফেলে যাওয়া উচিত নয়।

অঙ্কু যে গাড়িটায় যাবে ভেবেছিল, সেটা ধরা গেল না। পরের গাড়ি ধরতে হল। ফলে আসরে যখন পৌঁছল, তখন গান আরম্ভ হয়ে গেছে। মস্ত সমারোহের ব্যাপার। বাইরের প্রশস্ত আঙিনা ঘেরাও করে তাঁবু খাটানো হয়েছে। শেষ পর্যন্ত কতজন থাকবেন ঠিক নেই অবশ্য, কিন্তু আপাতত শ্রোতার সমাগম কম হয়নি। ঠাসাঠাসি ভিড়।

কোন্ দেশের কোন্ গুণী গাইছেন ঠাওর করতে না পারলেও ভিড়ের মধ্যে মিশে অঙ্কু কান পেতে শুনল খানিকক্ষণ। কোন্‌টা কোন্ রাগ বা রাগিণী এখন শুনলে বুঝতে পারে। শঙ্করার গমক চলছে। বীর-রসের গান, জোরদার ব্যাপারই হওয়ার কথা একটু। কিন্তু অঙ্কুর ভালো লাগছে না. শুদ্ধ ব্যাকরণ কসরৎ কেমন যেন ঠাস ঠাস করে কানে লাগছে তার, প্রায় রূঢ় লাগছে। যে যতবড় ওস্তাদই হোন, সুর কানের ভিতর দিয়ে বুকের দিকে না এগোলে অঙ্কুর ভালো লাগে না।

ভিড় ঠেলে অঙ্কু এদিক ওদিক তাকাতে লাগল। সন্ধানী দৃষ্টিটা সজাগ হয়ে উঠল তার। একটু করে সামনে এগোয় আর চারদিকে চেয়ে চেয়ে দেখে।

ওই পান্নাদা না?

না...।

ওই যে, ও কে চাদরে মুখ ঢেকে বসে?

নাঃ...।

হঠাৎ একজনের মুখোমুখি পড়ে গিয়ে অঙ্কু নিস্পন্দ কাঠ একেবারে।

একাগ্র অনুসন্ধানী দৃষ্টি প্রসারিত করে তিনিও ঘুরে খুঁজছিলেন কাউকে। সামনা-সামনি দেখা।

অঙ্কুর বাবা। মৃগাঙ্ক গোস্বামী।

দুজনে দুজনকে দেখে হতভম্ব খানিকক্ষণ। পিছনের থেকে সরে যাবার তাগিদ আসতে হুঁশ ফিরল। মৃগাঙ্ক গোস্বামী একটা কথাও জিজ্ঞাসা করলেন না। একটা কথাও বললেন না। ছেলেও কোন্ তাগিদে এসেছে এক-নজর দেখেই বুঝেছেন। ওর সামনে নিজের এতদিনের চাপা দুর্বলতা সত্ত্বেও স্থির শান্ত তিনি। নিঃশব্দে সরে এলেন সেখান থেকে।

আসরের এক কোণে অঙ্কু চুপচাপ দাঁড়িয়ে। তার বুকের মধ্যে অনেক দিনের পুঞ্জীভূত

একটা বিদ্বেষের পাথর দ্রবীভূত হতে শুরু করেছে।

সেটা সম্পূর্ণ তরল হয়ে গেল সাত-আট মাস বাদে আর একদিন।

অন্ধু তেমনি গড়িয়ে গড়িয়ে আই-এ পাস করেছে। বি-এ পড়ছে। বিভুও। তার ধারণা, পড়াশুনা করলে অন্ধু তার থেকে অনেক ভালো পাস করত। কিন্তু কি করলে কি হত অন্ধু তা নিয়ে মাথা ঘামায় না।

রাতের অন্ধকারে সবে দিনের আলোর আভাস দেখা যাচ্ছিল। কেন জানি সেদিন আগেই ঘুম ভেঙেছে মৃগাঙ্গ গোস্বামীর। কদিন ধরে ঘুমের ঘোরে তিনি যেন একটা পরিচিত বাজনা শোনেন, কোথা থেকে একটা সুর যেন কানে ভেসে আসে। পরে ভাবেন, ভুল। কানের ভুল, মনের ভুল।

কিন্তু সে-দিন তো জেগেই আছেন তিনি। আজকের বাজনার রেশ আর সুরের রেশ তো ভুল নয়, স্বপ্ন নয়। ধড়মড়িয়ে শয্যা ছেড়ে উঠে এলেন। বাজনা আর সুর আরো স্পষ্ট। নীচে, ওই পান্নার ঘরেই মনে হল।

নীচে নেমে এলেন। না, ভুল নয়। ঘরের দরজা বন্ধ। ভিতরে তানপুরার গুরুগম্ভীর গঙ্ গঙ্ শব্দ। এ-কবছরে পান্নার গলাটাও বদলে গেছে নাকি?

হঠাৎ সজোরে দরজায় ঘা দিলেন তিনি।—পান্না এলি? দরজাটা খোল্—

বাজনা বন্ধ হল। গান থেমে গেল। দরজা খুলল।

পান্না নয়, ছেলে। অন্ধু। মেঝের মাদুরের উপর মস্ত তানপুরা একটা।

তিনি জানতেন না, কেই জানত না, এ ক'বছর কেমন করে কেটেছে। কোন্ সাধনায় কেটেছে। শুধু বিভু জানত। বিভু জানে, কলেজের পর শহরের কোনো বাড়ির ছোট ছোট দুটি ছেলে-মেয়ে পড়ানোর বিনিময়ে গানের ওস্তাদ সংগ্রহ করেছিল অন্ধু। শুধু বিভু জানে, কোন্ তাগিদে কত জায়গায় কত করে ধরণা দেয় সে।

আর জানে কুমোরপাড়া আর মাহিষ্যপাড়ার মেয়ে- পুরুষেরা। জঙ্গলের ওধারের নিম-বেল-কাঁঠালে ঘেরা এক পড়ো কুটির থেকে ছুটির দিনের সকাল সন্ধ্যায় সুরের আলাপ কানে আসত তাদের। শুধু ছুটির দিনে নয়, এমনি দিনেরও অনেক দুপুরে, অনেক সন্ধ্যায়, অনেক রাতে গানের মহড়া শোনে তারা । প্রথম প্রথম ভিড় করে দেখতে আসত সকলে। ভাবত বামুনের ছেলেটা পাগল হয়ে গেল। কিন্তু এখন আর সে-রকম ভাবে না তারা। বিস্মিত হয়, কিন্তু এটা যে সাধনা তা উপলব্ধি করতে পারে।

সেখানে তানপুরা আছে, তবলা আছে। মাঝে মাঝে তবলা বাজানোর জন্যে কাউকে ধরে নিয়ে আসে অন্ধু। তাছাড়া গানের জন্যে তবলাও শেখে নিজে। কিন্তু তার সকাল-ছোঁয়া রাতের সাধনার তাগিদ বাড়ছিল ক্রমশ। রাত থাকতে উঠে কতদিন ছটফট করেছে ঠিক নেই। তাছাড়া বর্ষা আসতে সেই নির্জন কুটিরে যাতায়াতে ছেদ পড়ছিল প্রায়ই।

দিন কয়েক আগে সকল দ্বন্দ্বের অবসান করে দিয়েছে। বাড়িতে নতুন তানপুরা এনেছে আর একটা।...বাবা জানবে, সকলেই জানবে। জানুক।

মৃগাঙ্ক গোস্বামী বোবার মত কতক্ষণ দাঁড়িয়ে ছিলেন ঠিক নেই। চুপচাপ দোতলায় উঠে গেছেন এক সময়।

একে একে আরো দুটো বছর গড়িয়েছে। বিভু কলকাতায় এম. এ. পড়তে এসেছে। অঙ্কুও এসেছে। কিন্তু সে কেন এসেছে সে-ই জানে। অঙ্কু এম. এ. ক্লাসে ভর্তি হয় নি। বিভুর সঙ্গে এক মেসে এক ঘরেই থাকে। কিন্তু কি করে সমস্ত দিন, ছন্নছাড়ার মত কোথায় কোথায় ঘোরে—বিভুও সঠিক হদিস পায় না।

কলকাতায় এসে প্রথমেই অনুর খোঁজ করেছিল বিভু। সেই কবে আঁকা-বাঁকা অক্ষরে প্রথম প্রথম দুই-একটা চিঠি লিখেছিল অনু। বিভুও লিখেছিল। তারপর দেশে থাকতেই শুনেছিল, অনুরা কলকাতা ছেড়ে কোথায় যেন চলে গেছে—তার দাদা বাইরে ভালো চাকরি পেয়েছিল। যদি আবার ফিরে থাকে সেই আশায় খোঁজ করা। খোঁজ নিয়ে জেনেছে তারা বাইরেই আছে—কলকাতায় ফেরে নি।

## ছয়

একটানা দু বছর ছোট-বড় অনেক ওস্তাদের দোরে ঘুরে বেড়াল অঙ্কু। ছোট ওস্তাদেরা নিজেদের ছোট ভাবে না, আর বড় ওস্তাদেরা বেশির ভাগই নাগালের বাইরে। তবু অঙ্কু এদের অনেকের নাগাল পেয়েছে। মন কারো পায়নি। সে গান চেয়েছে। গানের ভিতর দিয়ে গুরুর মনের ছোঁয়া পেতে চেয়েছে। পেলে তার ধৈর্য পুষ্ট হতে পারত, নিষ্ঠা আরো অবিচলিত হতে পারত। মন মেলে না। যে গান চায় সেই গানও মেলে না। হৃদয়ের দিকটা বড় নিঃস্ব মনে হয়েছে সকলেরই। যে-সব ওস্তাদদের সে সসম্ভ্রমে ঈর্ষা করত, সুরলক্ষ্মীর অপার করুণার পাত্র ভাবত যাদের—কিছুদিন বাদেই মনে হত, বস্তুতন্ত্রীয় ঘাত প্রতিঘাতে ভিতরে ভিতরে তারাও হাহাকার করে বেড়াচ্ছে। সদা সংশয়, সদা ভয়—যশ আর খ্যাতির ভিতটা কবে জানি নড়েচড়ে ওঠে। তাই সাধনার থেকে তাদের আড়ম্বর বেশি, দানের থেকে চাহিদা বেশি।

শিষ্যরা আর ভক্তরা যেন প্রচার-সচিব তাদের। গুরু গুণপ্রচারের যন্ত্র কিন্তু অঙ্কুর বেলায় এই যন্ত্র তালে বাজে না সর্বদা। তাই বিচ্ছেদ ঘটে। আর্থিক সংগতি থাকলেও কথা ছিল। সকাল বিকেল ছেলে পড়িয়ে মেসখরচ চালাতে হয় যা·', তার মাথা উঁচিয়ে চলাটাই তো অবিনয়। তার ওপর বেশি প্রত্যাশা স্পর্ধা ছাড়া আর কি! এই স্পর্ধাটাই মাঝে মাঝে প্রকট হয়ে ওঠে অঙ্কুর ব্যবহারে। মাত্র বাইশ তেইশ বছর বয়েস। একরোখা স্বভাবের আগুনে জল ঢেলে গাঁ ছেড়ে শহরে বাস করতে আসেনি। শহরের হৃদয়শূন্য উদাসীনতায় সেই আগুন ধিকিধিকি জ্বলেছে আরো।

তাড়না বেশি। ফলে চাহিদাও বেশি। স্বভাব-ই তখন নিজের যোগ্যতার প্রশ্ন মনে আসে না। আসবে কি করে, পয়সাওলা আরো বেশি অযোগ্য লোকের প্রতি শিক্ষাগুরুর কৃপাদৃষ্টি লক্ষ্য করে। তাদের সামান্য কেরামতিতে গুরুর প্রশংসার দাক্ষিণ্য দেখে। শেষের দিকে একটানা প্রায় বছর খানেক সে লেগে ছিল একজনের সঙ্গে। ভদ্রলোকের বয়স বেশি নয়। এক নামজাদা

ওস্তাদের ঘরোয়ানার খ্যাতি গলায় ঝুলিয়ে বেড়ান। ভক্তের সংখ্যা যত না, স্তাবকের সংখ্যা তার চতুর্গুণ। কয়েকটি পয়সাওলা শিষ্য সংগ্রহ করেছেন। নিজে করেননি, অনুগতরা করে দিয়েছে। অঙ্কু অনিয়মিত পয়সা-কড়ি যা দেয় তা নামমাত্র। কিন্তু কাজ যা করে দেয় তার হিসেব ওস্তাদ না রাখলেও সে রাখে। ঘরের কাজ করে দিতে হয়, যোগাযোগের ব্যবস্থায় ছুটাছুটির ফলে ছেলে পড়ানো কামাই করতে হয়, গানের আসরে কুলীর মত তাকে ওস্তাদের বাজনা বইতে হয়, নিয়ে আসতে হয়।

ফলে অঙ্কুরও বায়না বেড়েই চলে। এটা দিন ওটা দিন করে। বলে, সেই কবে মুখ দিয়েছেন আজও বিস্তার দিলেন না, আস্থাই দিলেন তো অন্তরা দিলেন না।

স্বল্প পুঁজির ওস্তাদ নয় শুধু, বড় পুঁজির গুরুরা পর্যন্ত দাবি জানালে বিরক্ত হন। এই ওস্তাদটি একদিন অপমান করে বসলেন তাকে। তাঁর দিন কয়েক আগের এক ব্যবহারে অঙ্কুর ভিতরটা তিক্ত হয়েই ছিল। পয়সাওলা ছাত্রকে যখন শেখাচ্ছিলেন, অঙ্কু কাছে বসে মন দিয়ে শুনছিল। খানিক বাদে সেই ছাত্রের সামনেই তাকে উঠে যেতে বলা হয়েছিল। সেই রাগ অঙ্কু ভোলেনি।

সেদিন মুখ আর বিস্তার, আস্থাই আর অন্তরার অনুযোগ করতে হাসিমুখে ওস্তাদটি স্তাবক ভক্তদের এক গল্প শোনালেন। কোনো নামজাদা গুরুর শিষ্য ঠিক এমনি করেই 'চীজ'-এর জন্য গুরুকে উত্ত্যক্ত করত। সেই গুরুটি ছিলেন রাশভারী মানুষ, তাঁর হুকুম অমান্য করার জো নেই। বিরক্ত হয়ে তিনি শিষ্যকে বিলম্বিত লয়ে আস্থাই দিলেন—তাঁর বাণী, 'হাম শালা বঢ়ে গাধ্যা'—বললেন, আগে এই আস্থাই ঠিক করে নে, পরে অন্তরা দেব। শিষ্য কি আর করে, গুরুর হুকুম, নিষ্ঠাসহকারে দরদ ঢেলে মাথা ঝাঁকিয়ে ও-ই গায়, 'হাম শালা বঢ়ে গাধ্যা'। তা তিনিও অঙ্কুকে এই রকমই কিছু একটা দেবেন ভাবছেন এইবার।

ভক্তরা সব হেসে সারা। এ ওর গায়ে ঢলে পড়ে। অর্থাৎ বেশি চাহিদার উচিত জবাবই হয়েছে বটে।

অঙ্কুর ধৈর্য গেল। বলে বসল, ওস্তাদজী, সুরে শালা বলতে পারলেও খারাপ লাগবে না, কিন্তু বেসুরে যদি আপনাকে মহারাজা বলি তাহলে আপনি ওই শালার থেকে খুব ভালো কিছু শুনবেন না হয়ত। বেসুরে মহারাজা বলার থেকে সুরে শালা বলাটা অন্তত শেখান।

বিশ্লেষণ করলে এমন কিছু গর্হিত উক্তি নয়। কিন্তু বিশ্লেষণ করার মেজাজ কারও থাকল না। ওস্তাদ তখনি ঘরের দরজা দেখালেন তাকে। দেখানো হবে অঙ্কু যেন তা জানত। তখনি উঠে দাঁড়াল। খুব ঠাণ্ডা গলায় জিজ্ঞাসা করল, আপনার এই বাজনা-টাজনাগুলো যদি এখানে আছড়ে ভেঙে আপনার এই ভক্তদের আর একটু আনন্দ দিই, আপনার নতুন করে আবার সব করাতে অসুবিধে হবে?

ওস্তাদ স্তম্ভিত। ভীতও। অবাক হয়ে দেখলেন, ভক্ত শিষ্যরাও সব ভ্যাবাচ্যাকা খেয়ে বসে আছে। সাহস করে কেউ একটা পাল্টা হুমকি পর্যন্ত দিয়ে উঠতে পারছে না।

অঙ্কুর ভিতরটা ক্রমে শুকিয়ে আসছে, খরখরে হয়ে উঠছে। চিরাচরিত অসহিষ্ণুতায় জ্বলে

জ্বলে নিজেকেই দহন করছে। প্রকৃতি যেমন করে একসময় আপন আগুনে নিজেকে জ্বালায়। শুকনো, বিশীর্ণ করে তোলে। জঞ্জাল পোড়ায়। নদী শুকোয়, মাঠ শুকোয়, দিগন্তে তপ্ত হল্কা ছোটে, তেমনি। নিজের অগোচরে অনেক জঞ্জাল সে-ও পোড়াচ্ছে হয়তো। কিন্তু সেটা সে টের পাচ্ছে না। দহনের জ্বালাই অনুভব করে শুধু। জ্বালাময় শুষ্কতার টানে নদী বন মাটি, সমস্ত প্রকৃতি যেমন তৃষ্ণার্ত হয়ে ওঠে, তেমনি আকণ্ঠ তৃষ্ণার জ্বালা তার। কিন্তু প্রকৃতির এই রীতির পরে তৃষ্ণা মেটানোর অবধারিত অধ্যায়ও আছে একটা। বর্ষণ নামে। তৃষ্ণা দূর হয়। প্রকৃতি ভরে ওঠে, তার জঠরে সৃষ্টির কাঁপন লাগে, পূর্ণতার মায়ামন্ত্রে সে স্থির হয়, শান্ত হয়।

কিন্তু অন্তু কি পেল। দাহনান্তে তার নিভৃতে কোনো সুরের বর্ষণ নেই, বর্ষণের আশাও নেই। এই তৃষ্ণার অধ্যায়টাই বুঝি জীবনের শেষ অধ্যায়।

তার চাল-চলন, রকম-সকম ভালো লাগে না বিভুর। অনেক দিন সে রাতে ফেরে না, বিভু রাত জেগে বসে থাকে। সে বিরক্ত হয়। এক একসময় বলেও বসে কিছু। অন্তু তাও বরদাস্ত করতে পারে না। টাকা পয়সার ব্যাপারে অনেক সময় বিভুর সাহায্য নিতে হয় বলে তার কথা আরো তিক্ত মনে হয়। দু জনের মাঝে প্রচ্ছন্ন একটা ব্যবধান গড়ে উঠতে থাকে।

বিভু বলতে গেলে এখন কিছুটা সন্দেহের চোখেই দেখে ওকে।

তার কারণও আছে। ঘটনাটা গোড়ায় সে অন্তুর মুখেই শুনেছিল। সংশয়ের সেটাই প্রাথমিক উৎস বিভুর।

এক বনেদী বড়লোকের বাড়িতে ছেলে পড়াত অন্তু। মাইনে সেই দিনে মোটামুটি ভালো ছিল বলেই যে একটানা কিছুকাল সেখানে লেগেছিল তা নয়। তার অনিয়মে এখানকার চাকরিটা যায়নি বলেই লেগে ছিল। ছেলের মাস্টার একজন দরকার বলে মাস্টার আছে— পরীক্ষায় ভালো ফল দেখাতে হবে বলে নয়। ও-বাড়িতে পাস-ফেল কখনো বড় হয়ে ওঠেনি, বাড়ির কর্তারও না, ছেলেরও না। তাই টিকে থাকতে পেরেছিল সে।

ছাত্রটি একদিন কোনো একটা ছোট অনুষ্ঠানে অন্তুর গান শোনার সুযোগ পেল। এর আগে সে স্বপ্নেও কল্পনা করেনি নীরস গম্ভীর এই মানুষটার মধ্যে গান আছে, সুর আছে। সকলে এক বাক্যে মাস্টারের প্রশংসা করেছে আর সে শুধু অবাক হয়েছে। ছাত্র-শিক্ষকের সম্পর্ক সেই দিনই ঘুচেছে বলা যেতে পারে। সে এলেই প্রথমে এক দফা গানের গল্প ওঠে। অন্তু গোড়াতে ছাত্রের সঙ্গে এই আলাপে আদৌ উৎসাহ বোধ করেনি. কিন্তু যখন শুনল অমুক গানের বাড়ির কর্তাটি ঘনিষ্ঠ বন্ধু তার বাবার, এবং সপ্তাহে কম করে চার পাঁচ দিন সেই বাড়িতে আড্ডা দিতে যান তিনি— তখনই তার আগ্রহ দেখা গেল।

গানের বাড়ি বলতে বনেদী সংগীত রসিকের বাড়ি। পুরনো কলকাতার নামজাদা ঘর, বাইরের বড় বড় গাইয়ে বাজিয়ে কলকাতায় এলে ওই বাড়ির অতিথি হন। গানের আসর বসে। সংগীতানুরাগী মাত্রেরই ওই গানের বাড়ি জানা আছে। কিন্তু সেখানে প্রবেশের দরজা সকলের জন্য অবারিত নয়. কোনো বড় গুণীর শুভাগমন ঘটছে জানলে চেনা জানা লোকের ভিড় সামলাতে হিমসিম খেতে হয়।

ছাত্রটি সোৎসাহে তার বাপের কাছে মাস্টারের গানের গল্প করেছে। বলা বাহুল্য তার

প্রশংসা বিস্তারে অতিশয়োক্তি ছিল। ছিল কারণ, সাদামাটা গাইয়ে শুনলে বাবা উৎসাহ বোধ করতেন না। মাস্টারের এই গুণ আবিষ্কারের গৌরব যেন তারই। ছাত্রের বাবা ভদ্রলোকটি সদালাপী, মিষ্টি চেহারা, মিষ্টি হাবভাব। কথা বলার থেকেও কথা শুনতে ভালবাসেন। কি কারণে ছাত্রের এই আবিষ্কারের কিছুদিন আগেই ভদ্রলোকের তার সঙ্গে আলাপ করার বাসনা হয়েছিল, অঙ্কু জানে না। তার সম্বন্ধে খোঁজখবর করেছেন। কোথায় থাকে, বাড়ি কোথায়, আর কি করে ইত্যাদি। তার পরেও তাকে যে মাঝে সাঝে লক্ষ্য করতেন ভদ্রলোক তাও অঙ্কুর অগোচর নয়। প্রথম প্রথম মনে হয়েছিল ছেলের পড়াশুনার ব্যাপারে ভদ্রলোকের বুঝি আগ্রহ দেখা দিয়েছে। ফলে ভিতরে ভিতরে একটু অস্বস্তিও বোধ করেছিল অঙ্কু। কারণ মাস্টারের দায়িত্ব সেও কখনো যথাযথ পালন করেনি।

গানের খবর শুনে ভদ্রলোক ঘরে এসে চেয়ার টেনে বসলেন একদিন। ছেলের সামনেই গানের আলোচনা শুরু করে দিলেন। কতদিন গাইছে, কি গাইছে, গানের ওস্তাদ কে, ইত্যাদি। অঙ্কু তেমন করে বলেনি, তবু তার মর্মবেদনার আঁচ ভদ্রলোক একটু পেলেন বোধ হয়। এরপর তবলচি ডাকিয়ে এনে বাড়িতেই একদিন তার গান শোনার ব্যবস্থা করলেন।

সঙ্কট দশায় লোকে খড়কুটো আঁকড়ে ধরে, এই মুরুব্বি তো তখন তার কাছে এক প্রকাণ্ড আশার কাণ্ড বিশেষ। গান শুনিয়ে অঙ্কু তাঁকেই মুগ্ধ করতে চেষ্টা করল। কিন্তু মুগ্ধ হলেন কি না ঠিক বোঝা গেল না। তিনি তেমন কিছু মন্তব্য করলেন না। এর কারণও পরে অনুমান করা গেছে। গানের বাড়িতে ভদ্রলোকের শ্রোতার ভূমিকা। বেশি প্রশংসা করে ফেলে পরে ঠকতে হতে পারে ভেবেই মন্তব্য স্থগিত রাখলেন। শুধু বললেন, শিগগীরই একদিন তিনি তাকে গানের একজন বড় সমঝদারের কাছে নিয়ে যাবেন।

গানের বাড়িতে ঢোকার সেই প্রথম ছাড়পত্র পেল অঙ্কু। ভদ্রলোকের প্রতি অর্থাৎ ছাত্রের বাবার প্রতি তার কৃতজ্ঞতার শেষ নেই। ইতিমধ্যে অনেক আশাহত দুঃখের কথাই অঙ্কু তাঁকে বলে ফেলেছিল। গানের বাড়ির মালিক তাকে গানের ফরমাস করলেন। একটা একটা করে গোটাকয়েক গান শুনলেন। তারপর বললেন, লেগে থাকলে হবে, গলা ভালো। তিনি মাঝে মাঝে আসতে বললেন তাকে।

অঙ্কুর খুশি ধরে না। এই যোগাযোগ যেন সুরললনার সদয় ইশারার মত। কিন্তু কদিন না যেতে ছাত্রের বাবার এক প্রস্তাব শুনে সে হতভম্ব। ছাত্রটি সেদিন পড়তে এলো না। তার বদলে তার বাবা এলেন। বললেন, ছেলে কোন আত্মীয়ের বাড়ি গেছে। পরে অঙ্কুর মনে হয়েছে, আত্মীয়ের বাড়ি যদি গিয়েও থাকে, তাকে ছল করে পাঠানো হয়েছে।

গানের প্রসঙ্গ তুললেন। বললেন, তাঁর সঙ্গীত-সমঝদার বন্ধু অঙ্কুর গানের খুব প্রশংসা করছিলেন। কিন্তু কোনো বড় ওস্তাদের সঙ্গে যোগাযোগ হওয়া দরকার, নইলে কিছুই হবে না। বন্ধুর মারফৎ এই যোগাযোগের ব্যবস্থা অবশ্য তিনি অনায়াসেই করে দিতে পারেন। কোন্ বড় গাইয়ে বাজিয়ে তাঁর বন্ধুর বাড়ির নুন খায়নি?

অঙ্কু আশায় আনন্দে নির্বাক। ভদ্রলোক ব্রাহ্মণ হলে তখুনি তাঁর পায়ের ধুলো নিয়ে ফেলত বোধহয়। বলল, আপনার অনুগ্রহ পাব এই ভরসাতেই আছি, নইলে আর কিছু হবে না।

তিনি বললেন, ব্যবস্থা করা যাবে। কিন্তু তার আগে তোমাকে আর একটি কাজে রাজি হতে হবে।

একটা ছেড়ে দশটা কাজে রাজি সে। অধীর, জিজ্ঞাসু।

ভদ্রলোক গলা খাটো করে হঠাৎ জিজ্ঞাসা করলেন, তুমি এখানে কত মাইনে পাচ্ছ?

তিরিশ...।

তার থেকে আরো বেশি পাবে, ধর পঞ্চাশ পাবে। আর এক জায়গায় তোমাকে পড়াতে হবে। বেশিদিন নয়, এই মাস ছয়েক, ম্যাটিক পরীক্ষা পর্যন্ত।

অঙ্কু আনন্দে লাফিয়ে উঠল। সেই দিনে পঞ্চাশ টাকা মাইনে একটা বড় চাকরি বলা যেতে পারে। তখুনি ঘাড় নাড়ল, সে পড়াবে।

ভদ্রলোক প্রীত মুখে হাসলেন।— তোমার সেখানকার ছাত্রীটি কিন্তু এখানকার ছাত্রের মত নয়। খেটেখুটে পড়িয়ে পাস করিয়ে দিতে হবে। পাস করবেও, খুব বুদ্ধিমতী মেয়ে।

আনন্দের পরে বিস্ময়ের পর্ব! অঙ্কু ধাক্কা খেল একটু। ছাত্র নয়, ছাত্রী—এবং তার পাস ফেলেব ব্যাপারে ভদ্রলোক উদাসীন নন আদৌ। এই প্রথম মনে হল, প্রস্তাবটা ভদ্রলোক যেন কিছুটা সংগোপনে পেশ করছেন তার কাছে। সশঙ্কে জিজ্ঞাসা করল, মেয়েটি আপনার কোন আত্মীয়া নাকি?

হ্যাঁ, মেয়েই বলতে পার।...কিন্তু এখানে তো তাহলে তোমার পড়ানো চলবে না, ওই মেয়েটিও রাত্রিতেই পড়বে। এখানে আমিই যা-হোক কিছু বলে দেব, তুমি কিছু বোলো না। ছমাস বাদেও তোমার চাকরি যাবে না, এখানেও পড়াতে পার, পাস করার পরেও ওই মেয়েটির আরো পড়াশুনা করার ইচ্ছে আছে।

সেই দিনই অঙ্কুকে নিজের গাড়িতে তুলে নিয়ে বেরুলেন তিনি। কিছু দূরে উত্তর কলকাতারই একটা ছোট বাড়ির দরজায় নামলেন। তাকে বাইরের ঘরে বসিয়ে নিজে ভিতরে চলে গেলেন। মিনিট পনের বাদে একটি মহিলাকে সঙ্গে করে ফিরলেন। মহিলা রূপসী তেমন নয়, তবে শ্রীশূন্যও নয়। বছর চল্লিশ হবে বয়স। ঈষৎ গম্ভীর, দৃষ্টি গভীর। একেই পড়াতে হবে ভেবে অঙ্কু মনে মনে ঘাবড়েই গেল।

ভদ্রলোক বললেন, এঁর মেয়ে পড়বে। আসছে।

মহিলা দু-চারটে কথা জিজ্ঞাসা করল মাত্র। বেশির ভাগ সময় খুঁটিয়ে খুঁটিয়ে দেখল তাকে। কথা ভদ্রলোকই বলে গেলেন। বেশির ভাগই অঙ্কুর প্রশংসা। এত ভালো মাস্টার হয় না, কত সাধারণ ছেলে মেয়ে তার হাতে পড়ে উৎরে গেছে, আর ভবিষ্যতে কত বড় গায়ক হবে, ইত্যাদি।

ছাত্রী এলো। নমস্কার করল। মায়ের আদলের চেহারা। বয়স কম বলে আর একটু ভালো দেখায়। বছর আঠারো উনিশ হবে বয়স। মায়ের মতই একটু গম্ভীর এবং ধীর স্থির মনে হলো তাকে। পড়শুনার কথাই উঠল। কোনো ইস্কুলে পড়ছে না। বাড়িতে পড়ছে। প্রাইভেটে পরীক্ষা দেবে। ছেলেবেলা থেকে স্কুলের এক বৃদ্ধ শিক্ষক তাকে পড়াতেন, সম্প্রতি তিনি মারা যেতে অসুবিধে হয়েছে।

*তিনি মারা যেতে অঙ্কুর সুবিধে হল কি অসুবিধে হল সঠিক বুঝে উঠছে না। সারাক্ষণ বসে বসে সে কেবল এক ধরনের অস্বস্তি বোধ করল। শেষে পড়ানোর সময় ঠিক করে উঠল* একসময়। ভদ্রলোক থেকে গেলেন।

ব্যাপারটা সহজও আবার জটিলও। সব শুনে বিভু তাকে পরামর্শ দিল সরে আসতে। অঙ্কুর দ্বিধা দেখে রাগ করল, ব্যাপারটা বুঝছিস না তুই! ভালো চাস তো ও রাস্তাই আর মাড়াবি না বলে রাখলাম।

কিন্তু অঙ্কুর সামনে তখন আর এক প্রলোভন। গানের বাড়ির সংস্রবে এসে হতাশার মরুভূমিতে সে আশার আলো দেখেছে। সেই আলো মরীচিকার মতই মিলিয়ে যাবে? কি হবে ওই মেয়েকে পড়ালে, কি ক্ষতি হতে পারে তার? বিভুটাকে বলাই ভুল হয়েছে, না বলাই ভালো ছিল তার। যত ভাবল, ততো এই সুয়োগ বাতিল করাটাই বাতুলতা মনে হল তার। বিভুকে আর কিছু বলল না। কিন্তু সে বুঝে নিল। আর মনে মনে বিরূপও হল।

মেয়েটির নাম লক্ষ্মী। কিন্তু নামের সঙ্গে স্বভাবের সত্যিই মিল নেই। চঞ্চলা বা চপলা নয়। এই বয়সেই বরং একটু বেশি গম্ভীর। তার থেকেও বেশি গম্ভীর অঙ্কু। পড়ানোর সময় গোড়ায় গোড়ায় কিছুদিন তার মা এসে বসত। বসে হাতের কাজ করত, আর পড়ানো শুনত। কিন্তু শোনার ভাবটা গোপন করতে চেষ্টা করত। মেয়েটির পড়শুনায় আগ্রহ আছে। বুদ্ধিমতীও। কোনো প্রসঙ্গ না বুঝলে মুখের দিকে চুপচাপ চেয়ে থাকে। তাই থেকেই অঙ্কু বুঝে নেয়, পাঠ স্পষ্ট হয়নি। আবার বোঝাতে বসে।

সেই ভদ্রলোক, অর্থাৎ অঙ্কুর মরুব্বিটি প্রায় রোজই আসেন। তার খানিক আগেই লক্ষ্মীর মা উঠে যায়। ভদ্রলোকের গাড়ি দাঁড়ানোর শব্দ কানে এলেই অঙ্কু অস্বস্তি বোধ করে কেমন। এই অস্বস্তি লক্ষ্মীও আঁচ করে থাকবে। কারণ তাব মুখখানা তখন আরো একটু গম্ভীর দেখায। অঙ্কুর দুঃখ হয় এক একসময়। সামাজিক মর্যাদার কোন্ স্তরে দাঁড়িয়ে আছে মেয়েটি ভালই অনুভব করে বোধ হয়। ওদিকে ভদ্রলোকের কথা ভেবেও মনে মনে অবাকই হয় অঙ্কু। তাঁর নাম রাজেশ্বর মল্লিক, বিত্তের সঙ্গে এখনো এই নামের কতটা মিল আছে অঙ্কু জানে না, কিন্তু চেহারার সঙ্গে মিল আছে। এই বয়সেও রূপবান, ঘরে রূপসী স্ত্রী। অথচ যাব আকর্ষণে তিনি আসেন এখানে, তাকে বড় জোর সুশ্রী বলা যেতে পারে। শুধু তাই নয়। নিজের ঘরসংসারের প্রতি ভদ্রলোকের কোনোরকম টান লক্ষ্য করেনি, কিন্তু এখানকার ভালোমন্দ নিয়ে চিন্তা করেন। ভাবেন। অঙ্কুর সঙ্গে তিনি কিছুটা ঘনিষ্ঠভাবেই মেলামেশা করেন এখন। দেখা এবং কথা হয় গানের বাড়িতে। অঙ্কু প্রায়ই যায় সেখানে, তিনিও যেতে বলেন। লক্ষ্মীর পড়াশুনা কেমন হচ্ছে খবর নেন। যত্ন নিয়ে পড়াতে অনুরোধ করেন। এই উপকারের বিনিময়ে সে কিছু পাবে ঘুরিয়ে এই আশ্বাসও দেন।

অঙ্কু বিব্রত বোধ করে। আর মনে মনে কিছুটা সচকিত হয় রাজেশ্বরবাবু যখন লক্ষ্মীর প্রশংসায় পঞ্চমুখ হয়ে ওঠেন। এমন মেয়ে হয় না, এই বয়সে যেমন ধীর স্থির, তেমনি বুদ্ধিমতী। দিনরাত কেবল পড়া আর পড়া। ভিতরের ঘরে বই বোঝাই, মাসে কত টাকার বই কেনে ঠিক নেই। বাজে গল্প উপন্যাস নয়, ভালো ভালো বই। অঙ্কু মনে মনে সন্দিগ্ধ হয়ে ওঠে,

প্রশংসার পিছনে উদ্দেশ্যের ছায়া পড়ছে কিনা বুঝতে চেষ্টা করে।

*এই এক ব্যাপার নিয়েই বিভুর সঙ্গে মনোমালিন্যের সূত্রপাত। মেসে ফিরতে অঙ্কুর রাত* হয় প্রায়ই, কোনো কোনো দিন ফেরেই না। গানের বাড়িতে হাজিরা দেওয়াটা প্রায়ই নেশায় দাঁড়াচ্ছে। লক্ষ্মীকে পড়িয়ে সোজা সেখানে চলে যায়। যদি কোনো গুণীর পদার্পণ ঘটে থাকে, যদি কোনো আসর বসে। তাছাড়া ঘরোয়া গান সেখানে প্রায় রাত্রিতেই হয়। একটু বড় আসর বসলে রাতে আর ফেরাই হয় না। সংগীত ভক্ত গৃহস্বামীটিরও কিছুটা স্নেহভাজন হয়ে উঠেছে সে। তিনিও আশা পোষণ করেন, কালে দিনে অঙ্কু বড় গাইয়ে হয়ে উঠতে পারে।

মেসে ফেরা বা না ফেরার ব্যাপারে আগেও এ-রকম অনিয়ম হত। বিভু তখনো খুশি হত না বটে, কিন্তু সন্দেহও করত না। অঙ্কু বুঝতে পারে এখন সে সন্দেহের চোখে দেখে তাকে। দেরি হলে বা না ফিরলে তার মুখ গম্ভীর হয়। তার চাল-চলনের প্রতি যেন ওর লক্ষ্য বেড়েছে। গানের আসর থেকে ফিরছে বললেও ঠিক বিশ্বাস করে না। সেদিন জিজ্ঞাসা করল, যেখানে মেয়ে পড়ায় সেখানেও গানের আসর বসে কিনা।

গানের ব্যাপারে অঙ্কুর সহিষ্ণুতা বেড়েছে বটে, কিন্তু অন্যদিকে ধাত বদলায়নি। আর সব ব্যাপারে সহিষ্ণুতা বরং কমেছে। বনেদী ব্যবসায়ীর ছেলে বিভু। সব দিকে চোখ রেখে চলাটা স্বভাবের অন্তর্গত। ছেলেবেলার অনুগত ভাব নিয়ে এখনও বসে থাকার কারণ নেই। ফলে তার কথাবার্তা প্রায়ই বরদাস্ত হয় না অঙ্কুর। টাকার দেমাক ভাবে।

ছোটখাট বিচ্ছেদের সূত্রপাত ঘটে গেল একটা।

সেদিন মেসে ফিরল যখন, বেলা প্রায় ন'টা। গানের আসরে রাত জাগার ফলে চোখ লাল। ভোরের দিকে কয়েক ঘণ্টা মাত্র ঘুমিয়েছে। ঘরে পা দিতে না দিতে গম্ভীর মুখে বিভু জানাল, কাল রাত্রিতে মৃগাঙ্ক জ্যাঠা এসেছিলেন, আজ সকালে চলে গেলেন। রাতে এখানেই ছিলেন।

অঙ্কুর বিব্রত বোধ করার কথা। করতও হয়ত। কিন্তু বিভুর এই মুখের দিকে চেয়ে তার রাগ হয়ে গেল। কিন্তু আরও কি বলে শোনার জন্য চুপ করেই রইল।

বিভু আবার বলল, তোর কথা জিজ্ঞাস করছিলেন, কোথায় পড়াস, গানের আসর কোথায় বসে, এই সব— তোর মায়ের শরীর ভালো যাচ্ছে না শুনলাম। সম্ভব হলে তোকে একবার দেশে যেতে বলেছেন।

অঙ্কু নীরবে অপেক্ষা করছে।

— তোর যাওয়া দরকার। তাছাড়া আমার মনে হয় এখন দেশেই থাকা উচিত তোর। বাবারও বয়স হয়েছে, এখন আর একা সবদিক দেখে উঠতে পারেন না। তোকে পেলে খুশি হবেন। এখানে এ-ভাবে সময় নষ্ট করে কি হবে।

প্রচ্ছন্ন বিদ্রূপের সুরে অঙ্কু জিজ্ঞাসা করল, আর কি মনে হয় তোর?

আর কিছু মনে হয় না। তোর এখন দেশেই থাকা উচিত সেকথা জ্যাঠাকে আমি বলেছি। এ-ভাবে দিন কাটানো আমার ভালো লাগছে না।

অঙ্কু এবারে কাছে এসে দাঁড়াল। বাবাকেও সন্দেহের আভাস দিয়েছে শুনে জ্বলছে ভিতরে ভিতরে। ধরে ছেলেবেলার মতই দুই একটা ঝাঁকানি দিতে ইচ্ছে করল। তপ্ত ব্যঙ্গস্বরে জিজ্ঞাসা

করল, একজনের এক রক্ষিতার মেয়েকে পড়াই সেকথা বলিস নি?

বলার ইচ্ছে ছিল, বলতে পারিনি। তবে তিনিও তোর সম্বন্ধে খুব ভালো ধারণা নিয়ে যান নি। আজ আর বিভু তার রাগের পরোয়া করে না একটুও।

রাত্রি জাগরণের পরে ঘরে পা দেবার সঙ্গে সঙ্গেই মেজাজের তাল কেটেছিল। দুর্বার রাগ সংযত করতে সময় লাগল এবারে। তবু চেষ্টা করলো নিজেকে সংযত করতে।—তাহলে তুই বলতে চাস তোর ভালো লাগা না লাগা বুঝে আমাকে চলতে হবে।

চললে তোর ভালো ছেড়ে মন্দ হবে না বোধ হয়।

কিন্তু তোর এত আস্পর্ধা হল কি করে? টাকার জোরে?

বিভু সমান তালে জবাব দিল, কোন্ জোরে সেটা নিজেই ঠাণ্ডা মাথায় ভেবে দেখ গে যা।

দেখবো। কিন্তু এ-রকম কথা আমি আর তোর মুখ থেকে শুনতে চাই না। শুনলে আমার যাই হোক, তোর খুব ভালো হবে না। ফের যদি আমার ব্যাপারে নাক গলাতে আসিস তোর এই মুখ আমি থেতলে দেবো।

হন হন করে ঘর থেকে আবার বেরিয়ে গেল সে। বিভুর সমস্ত মুখ ধারালো হয়ে উঠল। আজও এ-ভাবে কেউ তার সঙ্গে কথা বলতে পারে ভাবেনি।

অঙ্কু ফিরল সেই বিকেলে। বিভু ঘরে নেই। দুজনের কাছে দুটো চাবি, ঘরে ঢুকতে অসুবিধে নেই। অঙ্কু কি ভাবল একটু। তারপর পকেট থেকে একশোটা টাকা বের করে একটা খামে পুরল। দুলাইনের একটা চিঠি লিখল। —বনেদী ব্যবসায়ী তারা, ধার-ধোর কি দিয়েছে না দিয়েছে হিসেব থাকাই স্বাভাবিক। আরও যদি কিছু পাওনা থাকে জানালেই দিয়ে দেবে। খাম আর চিঠি বিভুর টেবিলে রেখে আবার বেরিয়ে পড়ল সে।

সাত দিনের মধ্যে আর এ-মুখো হল না।

বিভু চিঠি আর টাকা পেয়েছে। অপমানের ওপর এই অপমান আরও বিঁধেছে। বিত্তবানের মর্যাদায় ঘা পড়লে যেমন হয়, তারও মনের অবস্থা সেই রকম। ভিতরে ভিতরে কেবল ফুঁসেছে সে।

এরপর এক ঘরে প্রায় অপরিচিতের মতই বাস করেছে দুজনে। বাস করেছে বললেও অত্যুক্তি হবে। অঙ্কুকে পর পর কয়েকদিন ঘরে থাকতে দেখলে সে নিজেই দেশে চলে গেছে। আর মনে মনে ভাবছে, মেসটা বদলানো দরকার।

মাস চারেকের মধ্যে শুকনো মরুভূমিতে আরো একটা জোরালো আশার আলো দেখল অঙ্কু। গানের বাড়িতে অতিথি হয়ে আসছেন লাহোরের সেরা ওস্তাদ নূরনওয়াজ খাঁ। এই বাড়ির মালিকের অন্তরঙ্গ সুহৃদ নাকি তিনি। অঙ্কু তাঁর নামডাক শুনেছে, সামনে বসে তাঁর গান শোনার সুযোগ কখনো হয়নি। তাঁর সঙ্গে আসছে তারাবাঈ। খাঁ সাহেব তারও গুরু। ঠুংরি গানে তারাবাঈয়েরও নাম হয়েছে। রেকর্ডে তার গান অঙ্কুর কিছু শোনা আছে।

নওয়াজ খাঁ এলেন। তারাবাঈ এলো। প্রাথমিক অভ্যর্থনার বন্যায় অঙ্কু গোড়ার দিকে ধারে

কাছে ঘেঁষতে পারল না। পর পর ক'রাত গানের আসর বসল। অঙ্কু কান পেতে শুনল, বুক ভরে শুনল। খাঁ সাহেবের বয়স হয়েছে, কিন্তু এই বয়সেও গায় বটে। তেমনি সাবলীল স্বাচ্ছন্দ্যে রসের বুনট রচনা করে চলে তারাবাঈ। খাঁ সাহেবের গানের পরে সভার আবহাওয়া স্থির শ্রদ্ধাবনত। সেই পরিবেশ ঠুংরি আর গজলের নিটোল রস-মাধুর্যের প্রলেপ দিয়ে দিয়ে ক্রমে নিজের আয়ত্তে নিয়ে আসে তারাবাঈ। তারপর একসময় অস্থির চঞ্চল মুখর করে তোলে সেই পরিবেশ। তারাবাঈ সুন্দরী নয়। শ্যামবর্ণা, লম্বা বলে একটু রোগার দিক ঘেঁষা মনে হয়। কিন্তু গান করে যখন, তখন ক্রমশ যেন অন্যরকম লাগে দেখতে। ভালো লাগে। শুধু অঙ্কুর নয়, সভার সকলেরই। মৃদু হাসে আর রসের ভিয়েনে পাক দিয়ে চলে যেন। সেই রসের ছোঁয়া ক্রমশ তার ঠোঁটের ফাঁকে, চোখের কোণে জমাট বাঁধতে থাকে, রমণীয় যৌবনে যেন অল্প অল্প দোলা দিতে থাকে। শ্রোতাদের নীরব আনন্দ ক্রমে মুখর হয়ে উঠতে থাকে, বাহবার গুঞ্জন ওঠে আর তারাবাঈ এক-একবার হেসে ফেলে তাদের দিকে চেয়ে। ঝকঝকে দাঁত দেখা যায়। তখন কোন্ বিচারে যে রীতিমত সুন্দরী মনে হয় তাকে অঙ্কু জানে না।

তিনটে রাত এক ধরনের বিহ্বলতার মধ্যে কেটেছে অঙ্কুর। সেদিন একটু বেশি রাতে গান ধরেছেন খাঁ সাহেব। দরবারী কানাড়া গাইছেন। সভার স্তব্ধতা ক্রমশ ভারী হয়ে উঠছে। অঙ্কুর সমস্ত ইন্দ্রিয় সজাগ। তন্ময় হয়ে শুনছে। কিন্তু এই তন্ময়তার মাঝে মাঝে ছেদ পড়তে লাগল। শুধু তার নয়, সকলেরই। এমন কি গায়কেরও। বাড়ির পোষা কুকুরটা থেকে থেকে কেঁউ কেঁউ করে উঠছে। কুকুরটা কাছে নয়, দূরে আর একদিকে কোথাও বাঁধা। সেখান থেকেই শব্দটা কান্নার শব্দের মত কানে এসে লাগছে।

অঙ্কুর হঠাৎ খেয়াল হল, ঘুরে ফিরে বার বার খাঁ সাহেবের সুর কোমল গান্ধারে ফিরে ফিরে আসছে।

ওদিকে কুকুরটার কান্না বাড়ছে ।

গৃহস্বামী ভাবছেন, উঠে কুকুরটাকে অন্যত্র সরিয়ে দিতে বলবেন কিনা।

হঠাৎ গান থামিয়ে দিলেন খাঁ সাহেব। জিজ্ঞাসা করলেন, কুকুরটার কি শিগগীর কোনো শোকের কারণ ঘটেছে?

এ প্রশ্ন শুনে অবাক সকলে। গৃহস্বামী জানালেন, শিগগীর নয়, প্রায় ন' মাস আগে ওই কুকুরটার একটা বাচ্চা গাড়ি চাপা পড়ে মরেছে।

খাঁ সাহেব হাসতে লাগলেন। বললেন, দেখো, যখনই আমি গান্ধারে আসছি তখনই ওটা ডাকছে, ওর শোকের জায়গায় নাড়া পড়ছে।

ছেলেবেলা থেকে গানের বহু বিস্ময়কর গল্প শুনেছে অঙ্কু, কিন্তু এই বয়সে এমন রোমাঞ্চ আর বোধ করি কখনো অনুভব করেনি। সে তখুনি স্থির করে ফেলল, এই ওস্তাদের কাছে, এই খাঁ সাহেবের কাছেই গান শিখবে। সেই রাতেই গৃহস্বামীকে ধরে পড়ল সে। তিনি খাঁ সাহেবের সঙ্গে আলোচনা করলেন একটু। একটা বাঙালী ছেলের যদি হয় কিছু তাহলে তিনিও খুশি হন। তাছাড়া এতদিনে তার সত্যিকারের নিষ্ঠার পরিচয়ও পেয়েছেন তিনি।

সেই প্রথম ওস্তাদ নূরনওয়াজ খাঁ লক্ষ্য করলেন তাকে। গৃহস্বামীই দেখিয়ে দিয়েছেন।

ইশারায় তাকে ডাকা হল। অক্ষুর বুকের ভিতরটা ঢিব ঢিব করছে। সভার শ্রোতারা তখন তারাবাঈয়ের গানের অপেক্ষায় বসে। কিন্তু ওস্তাদের নির্দেশে গাইতে বসল অক্ষু।

অক্ষুর ধারণা গান ভাল হয়নি। হবে কেমন করে। সে গান গাইছে না, পরীক্ষা দিচ্ছে। এই আসরে আর এতবড় ওস্তাদের সামনে তাকে গাইতে বলা হবে ভাবেনি। অদৃষ্ট বুঝে নেবার জন্য মরিয়া হয়েই গাইতে বসে গেছে সে।

গানের পরের পরিস্থিতি আরো বিড়ম্বনাজনক। খাঁ সাহেব তবু দুই একবার মাথা নেড়েছেন। শ্রোতাদের তরফ থেকে কোনরকম সাড়া পাওয়া গেল না। ঘরের সুরের আবহাওয়াটা সে যেন নষ্ট করে বসেছে। তারাবাঈয়ের চোখেও প্রশংসার ছিটেফোঁটা দেখা গেল না। সে শুধু বার দুই তার দিকে তাকিয়েই সান্ত্বনা দিল যেন। তারপর সভার অনুরোধে তানপুরা নিয়ে বসল।

অক্ষুর গানের ফলে যে ঝিমনো ভাবটা এসেছিল, সেটাই যেন সজীব করে তুলতে চেষ্টা করল তারাবাঈ। খানিকক্ষণের মধ্যে তাজা করে তুললও। কিন্তু তখন এতগুলো শ্রোতার মধ্যে একমাত্র বিমর্ষ মুখ বুঝি অক্ষুরই। তার সামনে বসেই গাইছে তারাবাঈ। সে যেন তার এই মুখ লক্ষ্য করেছে। আর গানের রসে তরঙ্গে মাঝে মাঝে উৎসাহিত করে তুলতে চেষ্টা করছে তাকে।

কিন্তু তেমন উৎসাহ বোধ করছে না অক্ষু।

পরদিন ওস্তাদের ঘরে তার ডাক  পড়ল কদিন ধরে অক্ষু ও বাড়িতেই আছে। বিকেলে এক ফাঁকে গিয়ে লক্ষ্মীকে পড়িয়ে আসে। সে-ও না যেতে হলেই যেন ভালো হত। কিন্তু এ ব্যাপারে রাজেশ্বর মল্লিকের কড়া চোখ। প্রথম দিনেই বলে রেখেছিলেন, গানের তালে পড়ে মেয়েটাকে পড়ানো কামাই কোরো না যেন।

ঘরে ঢুকে দেখে, ওস্তাদ আরাম কেদারায় হাত পা ছড়িয়ে পড়ে আছেন। সামনে গৃহস্বামী বসে। আর অদূরে তারাবাঈ।

নূরনওয়াজ খাঁ সদয় মুখেই তার অভিবাদন গ্রহণ করলেন। বসতে বললেন। তারপর হিন্দীতে যে মন্তব্য করলেন, অক্ষুর নিভু নিভু আশার প্রদীপটা যেন আবার জ্বলে উঠবে মনে হল। তিনি বললেন, তোমার গলা খুব ভালো, জোয়ারি গলা, কিন্তু অনেক বুনো জঞ্জাল আছে তার মধ্যে, সে-সব সাফসুফ করতে পারলে ভালো ফুল ফোটার আশা আছে।

অক্ষু কি বলবে ভেবে পেল না। তার মনের কথা গৃহস্বামীই বলেছিলেন। মেহেরবাণী করে তাঁকেই তিনি তালিমের ভার নিতে বললেন। মুরুব্বীর জোর থাকলে কত কঠিন ব্যাপার কত সহজে ফয়সালা হয়ে যায়, অক্ষু যেন এই প্রথম তার নজির দেখল। ওস্তাদ সবিনয়ে বললেন, তাঁর গরীবখানায় গেলে তালিমের ভার নিতে তাঁর আপত্তি নেই।

তৃষিত শুকনো মরুভূমিতে এইবার বুঝি বর্ষণের সূচনা দেখা গেল। তৃষ্ণার অধ্যায়টাই তার জীবনের শেষ অধ্যায় নয় তাহলে। নূরনওয়াজ খাঁর কুৎসিত মুখের দিকে চেয়ে বর্ষার অপরূপ মেঘ দেখছে সে—সমস্ত আকুলতার অবসান এবারে আসন্ন বুঝি। অক্ষু বেরিয়ে এলো। সে যাবে। লাহোরেই যাবে। লাহোর তখন বিদেশ নয়। অক্ষুর মনে হল, লাহোর তো ঘরের কোণে, তার তৃষিত অন্তরে সংগীতের ধারাবর্ষণের আশা যদি মেলে, আশ্বাস যদি মেলে—সে

পাতাল পর্যন্ত ধাওয়া করতে পারে।

এতদিনের সব দাহ বুঝি পলকে ঠাণ্ডা হয়ে গেছে। আর আশ্চর্য, আকাশে সত্যিই মেঘ করেছে আজ। বর্ষণ শুরু হয়নি, কিন্তু অঙ্কুর মনের আনাচ-কানাচ পর্যন্ত ভরে উঠেছে, ভরে উঠতে চাইছে। মহাকবি বাল্মীকির মেঘমন্দ্র কানের ভিতর দিয়ে যেন প্রবাহিত হয়ে চলেছে।

বহন্তি বর্ষন্তি নদন্তি ভান্তি ধ্যায়ন্তি নৃত্যন্তি সমাশ্বসন্তি।
নদ্যো ঘনা মত্তগজা বনান্তাঃ প্রিয়াবিহীনা শিখিনঃ প্লবঙ্গঃ।।

তারও হৃদয়ের শুকনো নদী ধারা পেয়েছে, চিত্তাকাশের মেঘ বর্ষণ শুরু করেছে, সুরের মত্ত গজ রব তুলেছে, মনোবনে লাবণ্য ধরেছে, বিরহী অন্তর সুরপ্রিয়ার ধ্যানে বসেছে, আশার ময়ূরেরা পেখম মেলেছে, অশান্তস্নায়ু কপিরা এই বর্ষণে আশ্বস্ত, তৃপ্ত।

অনেকবার ঘোরা-ফেরা করে তারাবাঈকে একলা পেল একসময়। বয়সে বছর দুই বড়ই হবে হয়ত তার থেকে তারাবাঈ। মেঘ দেখেই বারান্দায় এসে বসেছিল কিনা কে জানে। অঙ্কু সবিনয়ে সামনে এসে দাঁড়াল। কিন্তু বাক্যালাপে অনভ্যস্ত বিনয়ের দিকটা ছেঁটে ফেলে সাদা-সাপটা দাবি পেশ করল, আমাকে কিন্তু সাহায্য করতে হবে, আমি লাহোরে যাব ওস্তাদের কাছে।...আমি কিচ্ছু গাইতে পারি না, কিছুই শেখার সুযোগ পাইনি, তবু কাল রাতে যত খারাপ গেয়েছি অত খারাপও গাইনে। আমার নিজেরই ভারী লজ্জা করছে।

তারাবাঈ সকৌতুকে কয়েক নিমেষ দেখল তাকে। ছোট ছেলের স্বীকারোক্তি শুনে বয়স্করা অনেক সময় যেমন কৌতুক বোধ করে, অনেকটা তেমনি। তারপর হাসিমুখেই আশ্বাস দিল, বলল, কেন, খারাপ তো লাগেনি। তাছাড়া ওস্তাদ যে বলেছেন জোরদার গলা, সেটা মিথ্যে নয়।

অঙ্কু প্রশংসার দিকটা একেবারে বাতিল করে দিয়ে বলল, জোরদার গলা তো গাধারও, আমি গাধাই বনে গেছি কাল, আসর মাটি করেছি—কিন্তু কি করব, ওস্তাদ আমাকে নেবেন কি নেবেন না ভেবে ঘাবড়ে গেলাম যে। নইলে আর একটু ভালো অন্তত গাইতে পারতুম—ভালো মানে আমাদের ভালো, আপনাদের মত গুণীদের নয়।

তারাবাঈয়ের এবারের হাসি সদয় মনে হল অঙ্কুর। তাই মিষ্টিও লাগল।

বিকেলের মধ্য রাজেশ্বরবাবু জানলেন, অঙ্কু রাস্তা পেয়েছে একটা, লাহোরে যাবে খাঁ সাহেবের কাছে গান শিখতে। তিনি গম্ভীর ঈষৎ 'তাকে ডেকে জিজ্ঞাসা করলেন, আর মাস দেড় দুই বাদে পরীক্ষা, তোমার ছাত্রীর কি হবে?

অঙ্কু ফাঁপরে পড়ল। এই ভদ্রলোক বিরূপ হলে সবই ভেস্তে যেতে পারে মনে হল। রাজেশ্বরবাবু প্রকারান্তরে সেই কথাই শোনালেন, আমাকে না বলে সাত-তাড়াতাড়ি এগোতে যেও না, ভালো লোকের কাছে যাতে শেখার সুযোগ পাও সে চেষ্টা আমিই করেছিলাম। মেয়েটার পরীক্ষা হয়ে যাক, তারপর যাবে।

অঙ্কু যেন হতাশার মধ্যে ডুবতে চলেছে আবার। দ্বিধা কাটিয়ে বলল, অতদিনে খাঁ সাহেবের কি আর মনে থাকবে?

থাকবে। খাঁ সাহেব তোমার খাতিরে তোমাকে শেখাতে রাজি হননি। ওঁদের জান না। যার

জন্যে খাঁ সাহেবের বাংলা দেশে এত কদর আর এত পয়সা, তিনি তোমার পিছনে থাকলে যখন যাবে তখনই তোমাকে জামাই আদরে শেখাবেন।

অর্থাৎ গানের বাড়ির মালিকটি সহায় থাকলে তার ভাবনার কোন কারণ নেই।

অগত্যা অন্ধু এই প্রস্তাবেই রাজি। রাজেশ্বরবাবু তাঁর বন্ধুর সঙ্গে কথাবার্তা কয়ে এই ব্যবস্থাই পাকা করে নিলেন।

সেদিন সন্ধ্যায় পড়াতে এসে অন্ধু মনে মনে সব থেকে বেশি বিমুখ এই মেয়েটার প্রতি। ম্যাট্রিক পাশ করে তো দিগ্‌গজ হয়ে যাবে একেবারে। নিরীহ মেয়েটাও প্রায় অকারণে তার মেজাজের আঁচ পেয়ে দুই একবার বিব্রত বিস্ময়ে তাকালো তার দিকে। টাস্‌ক্‌ ঠিকমত করেছে শুনেও খুশি নয়। আর ভুল তেমন পেল না বলেও যেন রাগ রাগ ভাব।

সেই রাতে খাঁ সাহেব আসরে বসলেন না, তাঁর শরীর খুব ভালো নয়। অতএব শুধু তারাবাঈয়ের আসর সেদিন। কিন্তু সকালে তার সঙ্গে বাক্যালাপের খেসারত এইভাবে দিতে হবে, অন্ধু ভাবে নি। আসরে বসে তারাবাঈ প্রথমে তাকেই আহ্বান জানালো, পহ্‌লে আপ কুছ শুনাইয়ে।

ফলে গৃহস্বামীও তাকে ইশারা করলেন। অন্ধু নিরুপায়। নিজেই এই বিপদের রাস্তা খুঁড়েছে—আগের দিন যত খারাপ গেয়েছে, ততো খারাপ গায় না বলেছে। মনে হল, কথাটা তারাবাঈ মনে রেখেছে বলেই ভালো মুখ করে আহ্বান জানালো তাকে।

অতএব অন্ধু একটু বুদ্ধিমানের কাজ করল আজ। গুরুগম্ভীর কোনো শুদ্ধ রাগ ফেঁদে বসল না। গতকাল গোড়ায় কাফি রাগে ঠুংরি ধরেছিল তারাবাঈ। আজ অন্ধুও তাই করল। গত রাতের গানের যেন একটা রসভরা জবাব দিল। গানের সুরের মধ্য দিয়ে তারাবাঈ নানাভাবে এক তরফা দোষারোপ করছিল গত রাত্রিতে। বলছিল, আমার নরম হাত তুমি এভাবে এত শক্ত করে ধরে আছে কেন, বড্ড লাগছে বলছি না? আর কি রকম বে-আক্কেলে তুমি যে আমাকে এভাবে আগলে বসে আছ? আমি যে অবলা নারী, এই কাণ্ডজ্ঞানও কি তোমার নেই?

আজ অন্ধু গাইল, নিজেকে তুমি অবলা বল, কিন্তু বেশ জান সেখানেই তোমার আসল জোর। দীঘির জল বড় নিরীহ দেখতে, কিন্তু বে-আক্কেলের মত ওতে আঘাত না দিলে সে তো ডুবিয়ে মারবে। তোমার হাত দুখানি নরম বটে, কিন্তু ওই দুহাতের বেষ্টন দেখলে ভুজঙ্গ তোমাকে বিনীত সেলাম জানাবে। অতএব, প্রিয়, আমি শুধু আত্মরক্ষা করছি, কিন্তু শেষ পর্যন্ত আত্মরক্ষা যে হবে না তাও জানা কথাই।

অপ্রত্যাশিত জমজমাট হয়ে উঠল আসর। গানের মাঝে থেকে থেকে বাহবা দিয়ে উঠতে লাগল সকলে। তারাবাঈ হাসছে মিটি মিটি, মুখের দিকে চেয়ে মাথা নাড়ছে এক-একবার, আবার ছদ্ম কোপের আভাসও দেখা যাচ্ছে। গানের সঙ্গে এই মিষ্টি ব্যঞ্জনাটুকুও উপভোগ্য বটে।

সমবেত বাহবার মধ্যে গান শেষ হল। এই জমাট আসর এবারে তারাবাঈ কোথায় তোলে সেই প্রত্যাশায় উন্মুখ সকলে। তারাবাঈ তানপুরা টেনে নিল। গম্ভীর। সেই গাম্ভীর্যের তলায় তলায় নির্লিপ্ত আত্মপ্রত্যয়। শ্রোতারা তন্ময় একটু বাদে। তারপর ক্রমশ সেই তন্ময়তা বুঝি

পাহাড়ী ঝরণার মত শতধা হয়ে চিত্তের প্রতি রন্ধ্র ছুঁয়ে ছুঁয়ে নেমে আসতে লাগল। আসর দ্বিগুণ সরগরম।

—জাবো মোহন মোরে ফন্দ পড়না
কপট কুটিল হম আপ ভলে হো
গুণনিধান অরূ শ্যাম সলোনা।।
মন্দমতি হম কান চতুর তুম
বিঢ়হ বিথা ভলে হমকো সতাবত
মন্দিরমে অব দের পড়েগী
ক্যুঁ পুছো তুম হমরো রো না।।

যাও, মোহন যাও, তুমি আমার ফাঁদে পোড়ো না। আমি কপটি কুটিল, আর তুমি তো ভালো মানুষ গুণনিধান—সুন্দর শ্যাম রূপ তোমার। আমি মন্দমতী আর তুমি বুদ্ধিমান—অথচ বিরহ দিয়ে তুমি আমাকে বেশ জ্বালাচ্ছ। শিগগীর তুমি তোমার মন্দিরে যাও, দেরি হয়ে যাচ্ছে, আমি কেন কাঁদি সে আর জিজ্ঞাসা করা কেন।

শ্রোতাদের উৎফুল্ল উচ্ছ্বাসের আবেগ পরের প্রতীক্ষায় স্তিমিত হবার আগেই পিছন থেকে অঙ্কুর কাঁধে হাত দিয়ে মনোযোগ আকর্ষণ করল কে। অঙ্কু ফিরতে পিছনের এক ভদ্রলোক দরজার দিকটা দেখিয়ে দিল। সেদিকে চোখ ফিরিয়ে অঙ্কু অবাক। দরজার কাছে দাঁড়িয়ে বিভু। শুকনো মুখ, গম্ভীর। নীরব ইশারায় সে-ই বাইরে ডাকছে তাকে।

অঙ্কু উঠে এলো। তেমন কিছু না ঘটে থাকলে বিভুর এখানে আসার কথা নয়।

বিনা ভণিতায় বিভু বলল, আজ পাঁচদিন হল জেঠিমা মারা গেছেন। চারদিন আগে তোমার নামে একটা টেলিগ্রাম এসেছিল। সেই টেলিগ্রাম নিয়ে দুদিন ধরে আমি আঁতিপাঁতি করে তোমাকে খুঁজেছি। কোথায় কোন্ বাড়িতে আসর বসে জানতুম না। দুদিন আগে আবার আমার নামে টেলিগ্রাম পেয়ে আমিই দেশে চলে গিয়েছিলাম। আজ ফিরে একজনের কাছে শুনলাম উত্তর কলকাতায় এই বাড়িতে বড় গানের আসর বসে। তাই এসেছিলাম একবার খোঁজ নিতে—

অঙ্কু ফ্যাল ফ্যাল করে চেয়ে আছে তার মুখের দিকে। সুরে সুরে মগজের প্রতি কোষ ভরাট হয়ে ছিল তার, তাই বোধহয় এই বিপরীত "ধাক্কায় হকচকিয়ে গেল একেবারে। বিভু চলে যাচ্ছে। কেমন নির্মম নিষ্ঠুর মনে হচ্ছে তাকে। নিজের অগোচরে অঙ্কুও নেমে এলো বাড়ি থেকে। বিভু দেখল। রাত হয়েছে। একটা ট্যাক্সি ধরবে। ট্যাক্সি থামালো একটা। দরজা খুলে ফিরে তাকালো একবার। খানিক দূরে সে চুপচাপ দাঁড়িয়েই আছে দেখে নিজে উঠে পড়ে সশব্দে দরজাটা বন্ধ করে দিল। ট্যাক্সি চোখের আড়াল হয়ে গেল। অঙ্কু দাঁড়িয়ে তেমনি।

আরো দিন দুই কি ভাবে কেটে গেছে, নিজেও ভালো জানে না। এ দুদিন গানের আসরেও বসেনি পড়াতেও যায় নি। মেসে এসেছিল। বিভুর সঙ্গে একটি কথাও হয়নি। সামনাসামনি দেখাও কম হয়েছে। রাতে বিভু যখন শয্যা নিয়েছে, অঙ্কু তখন ছাদে বসে। দুদিন বাদে সে দেশে

চলে এলো। এখানে বাবা বা আর কেউও তার সঙ্গে বিশেষ কথা বললেন না। সে যেন খুব পরিচিত নয় কারো এখানে। বিভুর মা শুধু এগিয়ে এলেন। হবিষ্যির ব্যবস্থা করলেন। কিন্তু তিনিও তার কাছে কোনরকম খেদ প্রকাশ করলেন না, একটা মন্দ কথাও বললেন না। নীরবে কর্তব্য পালন করলেন শুধু। ছেলের মুখে ইনি বা বেনা ঘোষাল তার সম্বন্ধে অনেক খবরই শুনেছেন বোঝা গেল।

মায়ের কাজের দুদিন আগে বিভু এলো। কিন্তু সে-ও আর তাকে চেনে মনে হল না। তবে সেইদিনই বাবার সঙ্গে প্রথম কথা হল অঙ্কুর। নিচের থেকে ওপরে ডেকে পাঠালেন তাকে। প্রশ্ন করলেন, তুমি মায়ের কাজ করবে?

অঙ্কু মাথা নাড়ল। করবে।

আচ্ছা।

কাজ শেষ হয়ে গেল। অঙ্কু আবার অপরিচিতের মতই দেশ থেকে কলকাতায় রওনা হল।

রাজেশ্বরবাবু মনে মনে রাগে ফুঁসছিলেন বোধ করি। কিন্তু মাথা কামানো দেখে বুঝলেন বাপ মায়ের একজন গত হয়েছে। সৌজন্যের খাতিরে খোঁজ নিলেন প্রথমে। তারপর মন্তব্য করলেন, আমাদের একটু জানিয়ে যেতে পারতে, ওদিকে ভেবে সারা।

অঙ্কু আগে থাকতে কিছু চিন্তা করেনি, হঠাৎ জিজ্ঞাসা করল, আমাকে এই দেড়মাস দুমাস কোথাও থাকার ব্যবস্থা করে দিতে পারেন? এদিকের পরীক্ষা হয়ে গেলে লাহোর চলে যাব...

রাজেশ্বরবাবু সানন্দে রাজি। বললেন, যেখানে পড়াও সেখানেই থাকো না। কোনো অসুবিধে হবে না, ওরা তোমাকে খুব সমীহ করে।

অঙ্কু ঠাণ্ডা মুখে তাঁকে চেয়ে চেয়ে দেখল একটু। তারপর জিজ্ঞাসা করল, আপনার কি ইচ্ছে ঠিক করে বলুন তো?

রাজেশ্বরবাবু থতমত খেলেন। তারপর তাড়াতাড়ি বললেন, আচ্ছা ভেবে দেখি আর কোথাও ব্যবস্থা করা যায় কি না, কিন্তু তুমি যা ভাবছ তা নয়, ওরা সত্যি লোক ভালো—

কিন্তু সেই সন্ধ্যাতেই সম্পূর্ণ এক ভিন্ন পরিস্থিতির সম্মুখীন হল সে। লক্ষ্মী পড়তে আসার আগে তার মা এলো। সামনে বসল। শান্ত, গম্ভীর। বলল, শুনলাম তুমি থাকার জায়গা খুঁজছ, আর এখানে তোমার থাকতে আপত্তি। কিন্তু এই কমাস তোমাকে দেখে যা মনে হয়েছে ঠিক সে-রকম মনে না হলে আমারও রাখতে আপত্তি হত। একটু থেমে আবার বলল, আমি ভদ্রঘরেরই মেয়ে, মেয়েটা ভদ্রভাবে বড় হয়ে উঠে নিজের পায়ে দাঁড়াক এ ছাড়া আর কিছু আকাঙ্ক্ষা রাখি না। প্রথমবারের পরীক্ষা, তুমি থাকলে ওর থেকেও আমি বেশি বল পাই মনে—নিজের দিদির বাড়িতে আছ এ-রকম ভাবতে খুব বেশি অসুবিধা হবে তোমার? আর অসুবিধে হয়ই যদি, তোমার চলে যেতে কতক্ষণ?

অঙ্কু কথা বিশেষ বলেনি। শুধু রাজি হয়েছে। খুব যে ঝোঁকের মাথায় রাজি হয়েছে তাও না। বিভুর সঙ্গে ওই মেসে এক ঘরে আর থাকবে না এই শুধু স্থির করেছিল। লক্ষ্মীর মায়ের একথা শোনার পরে হঠাৎ মনে হয়েছে, কেনই বা রাজি হবে না? ভালো চোখে এখন কে আর দেখে তাকে? দেখুক না দেখুক, পরোয়াই বা কার করে সে? তাছাড়া এই মহিলার কথাগুলোও

কানে লেগে থাকার মতই। কে তাকে আদর করে ডেকেছে কবে—কেই বা তাকে সাদরে রাখতে চেয়েছে? সত্যিকারের ভদ্র পরিবেশই তো বটে, উলটে রাজেশ্বরবাবুকে বরং বেমানান লাগে এখানে। অঙ্কুর অত চিন্তা করার দরকার কি?

একে একে দিন গেছে। অঙ্কু তার বাক্স বিছানা আনতেও মেসে যায়নি একদিনের জন্য। লক্ষ্মীর মা-ই একে একে সব ব্যবস্থা করেছে। কাপড় কিনে দিয়েছে, সুটকেস কিনে দিয়েছে, দরজী ডেকে তার জামা করিয়ে দিয়েছে। অঙ্কু কিছু বলতে গেলেই খুব সাদাসিধে গম্ভীর মুখে বাধা দিয়েছে, দিদি দিচ্ছে আপত্তি করো না।

অঙ্কু আপত্তি করেনি। আর লক্ষ্মীকে আগের থেকে দ্বিগুণ যত্ন করে পড়িয়েছে।

পরীক্ষা হয়ে গেল। এবারে অঙ্কু যাবার জন্যে উদগ্রীব। গানের বাড়ির মালিককে ধরে অঙ্কু লাহোরে খাঁ সাহেবের কাছে চিঠি লিখিয়েছে। জবাবের প্রত্যাশায় আছে। সেখান থেকে চিঠি এলেই রওনা হবে।

অবকাশ অনেক বলেই মন ঈষৎ চঞ্চল এখন। খাঁ সাহেব পূর্বপ্রতিশ্রুতি মত তাকে ডাকবে কি ডাকবে না কে জানে। তবু এরই মধ্যে লক্ষ্মীর কথা আর লক্ষ্মীর মায়ের কথা ভাবে এখন। তাদের সম্পর্কে কিছুই জানে না বলতে গেলে। রাজেশ্বরবাবুর প্রতি একটুও শ্রদ্ধা নেই তার। অথচ দুটো মাস ঘনিষ্ঠ সান্নিধ্যে থেকে এই মা-মেয়ের হৃদয়ের যে দিকটার সন্ধান সে পেয়েছে, তাতে তার শ্রদ্ধার অন্ত নেই। এই দিকটা যেমন পরিচ্ছন্ন, তেমনি বিষণ্ণ গম্ভীর। রাজেশ্বরবাবুকে জিজ্ঞাসা করলে অঙ্কু হয়ত এদের জীবনের কথা জানতে পারত, কিন্তু কৌতূহল সত্ত্বেও কেন জিজ্ঞাসা করেনি নিজেও ভালো জানে না। এই জীবনের সঙ্গে রাজেশ্বরবাবুর মত একটা লোক জড়িত বলেই হয়ত করেনি।

রাজেশ্বরবাবুর কাছ থেকে একটা খবরের আশাতেই বসেছিল অঙ্কু। সেটা খাঁ সাহেবের সম্মতির খবর। কিন্তু তার বদলে সেদিন যে খবর দিলেন তিনি, অঙ্কু বিমূঢ় হঠাৎ। অঙ্কুর খোঁজে আজই বিকেলে কে একজন লোক এসেছিল গানের বাড়িতে। সে জানিয়েছে তার বন্ধু বিভুতির খুব অসুখ, একবার যদি দেখা করতে যায়। কি অসুখ, কি বৃত্তান্ত, আর কিছু বলতে পারলেন না তিনি।

শুধু বিভূতি নয়, আবাল্য পরিচিত সব মুখগুলোকেই মন থেকে প্রায় ছেঁটে দিয়েছিল অঙ্কু। বিশেষ করে গত দুটো মাস পিছনের দিকে সে ফিরে তাকায়নি। মানসিক যোগাযোগটা সব থেকে বেশি বিচ্ছিন্ন হয়েছিল বিভুর সঙ্গেই। বেশি কিছু না হয়ে থাকলে বিভুরও তার কাছে লোক পাঠাবার কথা নয়। তার আত্মাভিমান জানে। খবরটা শোনার সঙ্গে সঙ্গে হঠাৎ এক যুগ আগের সেই ছেলেবেলার নাড়ির টানটাই যেন অনুভব করল সে।

রাজেশ্বরবাবুকে মেসের ঠিকানা দিয়ে এবং খাঁ সাহেবের কোন খবর এলে জানাতে অনুরোধ করে অঙ্কু তক্ষুনি ছুটল।

ঘরে ঢুকে স্তব্ধ। আশ-পাশ ঘরের তালা বন্ধ। ধারে কাছে কাউকে দেখলও না। বিছানায় শুয়ে বিভু যন্ত্রণায় কাতরাচ্ছে। এক নজর তার দিকে তাকিয়েই অঙ্কু কাঠ একেবারে। অন্তরাত্মা

কেঁপে উঠল। এ কি দৃশ্য দেখার জন্যে এসে দাঁড়িয়েছে সে! বিভু তাকে দেখেনি। যন্ত্রণায় চোখ মেলে তাকাতেও পারছে না। বসন্ত। আসল যে তাতেও ভুল নেই।

বিভু—!

চমকে চোখ মেলে তাকাতে চেষ্টা করল। ঠিক মত পারল না। কিন্তু বুঝল কে এসেছে। যন্ত্রণার কাতরানি থেমে গেল। দুই চোখে ধারা নামল।

অন্ধু এগিয়ে এলো।—এ কি কাণ্ড বিভু, আমাকে আগে খবর দিসনি কেন? দেশে খবর পাঠানো হয়েছে?

বিভু মাথা নাড়ল শুধু। একটু বাদে বিড়বিড় করে বলল, সময় পাওয়া গেল না। পরশু বেদম জ্বর হল, তার আগে দু তিন দিন ধরেই শরীরটা খারাপ যাচ্ছিল। গতকাল রাত্রিতে টের পেয়েছে কি হয়েছে—আজ একদিনের মধ্যেই এই। তাছাড়া কি হবে খবর দিয়ে...যা জানার একেবারেই জানবে। অন্ধু একেবারে তার শয্যার কাছে এসেছে টের পেয়েই চেঁচিয়ে উঠল, কাছে আসিস না, সরে দাঁড়া—টিকে নেওয়া আছে তোর?

আছে। অন্ধু মিথ্যে কথাই বলল। ইচ্ছে করে বলেনি, কি একটা অনুভূতি তাকে বলালো।

একটু দম নিয়ে বিভু বলল, মেসের এরা হাসপাতালে পাঠাবার পরামর্শ করছিল, দ্যাখ্ ওরা কিছু ব্যবস্থা করতে পারল কিনা। তারপর না হয় দেশে একটা খবর দিস।

এই রোগের হাসপাতাল বলতে কলকাতায় তখন একটাই। এ-সময় সেখানে তিল ধারণের জায়গা থাকে না। খবর পেলে তারা নিয়ে যাবে, কিন্তু এই রোগ ছড়িয়ে পড়লে কি ভাবে সেখানে রোগী রাখা হয়, অন্ধুর শোনা ছিল। নিচে নেমে এসে যে ক'টি বাসিন্দার সঙ্গে দেখা হল, তাদের মুখ শুকনো। তারা হাসপাতালে খবর নিয়ে এসেছে, রোগী গাদা করে রাখা হচ্ছে সেখানে। অসুখটা বেশ ভালো মতই ছড়িয়েছে। বিভু বড়লোকের ছেলে জানে সকলে, দোতলার সব থেকে ভালো ঘরে থাকে, তার চাল-চলন অন্যরকম। তাকে ওইভাবে ওখানে সরানো সমীচীন কিনা ভাবছিল সকলে। আবার ভরসা করে রাখতেও পারছে না।

একটু সুবিধে এই যে, দোতলার ছাদের দিকে তার ঘরটা বিচ্ছিন্ন। অন্ধু প্রস্তাব করল, মেসের বাসিন্দারা যদি না ঘাবড়ায় তাহলে বিভূতি যেখানে আছে সেখানেই থাকুক। সবরকম প্রতিষেধকের ব্যবস্থা সে করবে। তার যাবতীয় দেখাশুনার ভারও সে নেবে।

কেউ আপত্তি করল না। যা হবার তা তো হয়েই গেছে। তা ছাড়া এই রোগ হলেই তাড়াহুড়ো করে হাসপাতালে পাঠানোর দিনকালও নয় সেটা। ঘরে রোগী থাকে, ভবিতব্যের ওপর নির্ভর করে।

কি চিকিৎসা হচ্ছে খবর নিয়ে অন্ধু বেরিয়ে পড়ল তখুনি। অনেক খোঁজখবর করে এই রোগের নামজাদা চিকিৎসক এক কবিরাজকে ধরে নিয়ে এলো সে। অ্যালোপ্যাথি চিকিৎসা বিশেষ ছিলও না তখন। কবিরাজ রোগী দেখে যাবতীয় ব্যবস্থার এক বিস্তৃত ফর্দ দিয়ে গেলেন। বিভু যন্ত্রণায় বেহুঁস প্রায়। তারই মধ্যে একসময় জিজ্ঞাসা করল, আমাকে এখানে রাখার ব্যবস্থা করলি?

অন্ধু আশ্বাস দিল, এ আজকাল ঘরে ঘরে হচ্ছে, তুই কিছু ভাবিসনে, কদিনের মধ্যেই সারিয়ে তুলছি তোকে, দ্যাখ্ না।

শুধু যন্ত্রণা নয়, কি একটা উদ্‌গত অনুভূতিও চাপতে চেষ্টা করল বিভু। পারল না। বিকৃত কণ্ঠে বলে উঠল, আমাকে হাসপাতালেই পাঠিয়ে দে তার থেকে, আমাকে প্রায়শ্চিত্ত করতে হবে। তুই কেন নিজের বিপদ ডেকে আনছিস?

খুব স্বাভাবিক লাগল না কথাগুলো। কিন্তু এ নিয়ে জিজ্ঞাসাবাদ করার সময় নয় এটা। বলল, তুই যদি সাহায্য না করিস বিভু তাহলে সত্যি মুশকিলে পড়ব। আমি বলছি তুই ভালো হয়ে যাবি।

বিভু অন্য দিকে মুখ ফিরিয়ে নিল। অঙ্কুর মাথায় রাজ্যের চিন্তা। বিভুর বাবা মাকে খবর দেবে কিনা। ঠাণ্ডা মাথায় ভাবতে চেষ্টা করল সে। তাঁরা এসে কি করবেন? রোগীকে সরানো সম্ভব নয় এখন। মাঝখান থেকে তাঁদের মাথায় আকাশ ভেঙে পড়বে। তাঁরা এই মেসেই ছুটে আসবেন। ফলে তাঁদের সামলানোই দায় হবে। তার থেকে দুটো একটা দিন দেখা যাক।

অঙ্কু রোগীর শিয়রে আসন নিল। কে যে তাকে এতবড় শক্তি জোগালো নিজেও জানে না। নিজের হাতে কবিরাজের যাবতীয় নির্দেশ পালন করল। মেসের মত জায়গায় এ রোগ হলে অন্যের সাহায্য দুর্লভ। অঙ্কু আশাও করল না। কিন্তু বারবার গণ্ডগোলের সৃষ্টি করতে লাগল বিভুই। নিজের জীবনের শঙ্কা তুচ্ছ করে দিবারাত্র চব্বিশ ঘণ্টা একজন যে ভাবে বুক পেতে দিয়েছে, সেটা যেন রোগযন্ত্রণার থেকেও যন্ত্রণাদায়ক। ছোট ছেলের মতই সে কেঁদে ফেলছে এক-একবার।

পাঁচ দিনের দিন অঙ্কু চিঠি পেল একটা। লিখেছেন রাজেশ্বরবাবু। খাঁ সাহেবের চিঠি এসেছে। তিনি সম্মতি দিয়েছেন। পত্রপাঠ যেন অঙ্কু রাজেশ্বরবাবুর সঙ্গে দেখা করে।

এবারে সত্যিকারের সঙ্কট। অঙ্কু কি করবে? এই আশাতেই তো দিন গুনছিল। সেটা বুঝি শেষ পর্যন্ত এই ভাবেই ব্যঙ্গ করে যাবে তাকে। বিভু একটু ভালো বোধ করছিল সকালের দিকে। চিঠি পড়ার সময় অঙ্কুর মুখে গাম্ভীর্য লক্ষ্য করেছে। জিজ্ঞাসা করল, কার চিঠি?

অঙ্কু হাসল একটু অন্যমনস্কের মত। চিঠিটা তার দিকে এগিয়ে দিল। পরে খেয়াল হল, ও পড়তে পারবে না। বলল, একজনের মারফৎ লাহোরের একজন মস্ত ওস্তাদকে ধরেছিলাম, যদি শেখায়, রাজি হয়ে যেতে লিখেছেন।

বিভু ব্যাকুল মুখে চেয়ে আছে তার দিকে। বহুবার যে তাকে সরে যাবার জন্য পীড়াপীড়ি করেছে, তারই এই অসহায় দৃষ্টি কোথায় যেন বিঁধল। তাড়াতাড়ি আশ্বাস দিল, আমি কোথাও যাব না রে এখন, তুই আগে সেরে ওঠ।

দুপুরে রাজেশ্বরবাবুকে একখানা চিঠি লিখে দিল সে। এখন যাওয়া সম্ভব নয় তার, বন্ধুর অসুখ সারলেই রওনা হবে।

কিন্তু বিভুর সেরে উঠতে প্রায় মাস খানেকের ধাক্কা। সঙ্কট কেটে যেতে অঙ্কু তার বাবা মাকে খবর দিয়েছে। তাঁরা এসেছেন। অঙ্কুকে জড়িয়ে ধরে কান্নাকাটি করেছেন। পাশেই তাঁদের থাকার একটা ঘরের ব্যবস্থা করে দিয়েছে অঙ্কু। রোগীর ঘরে নিজে থেকেছে, তাঁদের থাকতে দেয় নি।

যত সুস্থ হয়ে উঠছিল ততো বিমর্ষ দেখাচ্ছিল বিভুকে। চুপচাপ শুয়ে থাকে, ভাবে কি।

সেদিন রাত্রিতে বাবা মা ওদিকের ঘরে চলে যেতে অঙ্কুকে বলল, আমার কাছে এসে বোস একটু, তোর তো আর ভয়ডর বলতে কিছু নেই, ভগবান এখন সব দিক রক্ষা করলে হয়।

গত দু'দিন ধরেই বিভু যেন কিছু বলি-বলি করছে। অঙ্কু তার শয্যার সামনে চেয়ারটা টেনে নিয়ে বসল।

বিভু বলল, আমি দেশে রওনা হলেই ঘরটা ডিসইনফেক্ট করিয়ে নেওয়ার ব্যবস্থা করিস। আর ডাক্তারকে জিজ্ঞেস করে একটা টিকে নেওয়ার ব্যবস্থা করিস, তোর টিকে নেওয়া হয়নি আমি জানি।

বিভুর চোখ দুটো ছলছল করে আসছে। অঙ্কু মুখের দিকে চেয়ে আছে। হেসে বলল, তোর কান্না দেখার জন্যে আমি জেগে থাকতে পারব না, কিছু বলার থাকে তো বল।

বিভু চুপচাপ খানিকক্ষণ। তারপর আস্তে আস্তে বলল, তুই এত করলি, কিন্তু আমি তোর কত শত্রুতা করেছি জানিস না।

জানি। বাবা আমার ওপর আরো একটু বেশি বিগড়েছে, এই তো?

বিভু মাথা নাড়ল। শুধু এই নয়। তারপর বিবেকের দংশনের ফলেই যেন বলে ফেলল, তোর সঙ্গে দু মাস দেখা হয় নি—এর মধ্যে অনু এসেছিল। পশ্চিমে থাকে, পনের বিশ দিনের জন্য কলকাতায় এসেছিল, সেখানে কলেজে পড়ছে এখন।...দেশে চিঠিপত্র লিখে ঠিকানা সংগ্রহ করে এই মেসেই এসে হাজির হয়েছিল।

এই খবরটা আশা করে নি অঙ্কু। চোখেমুখে আগ্রহ দেখা দিল।...দেশের সেই ফ্রকপরা অনু, যার ওপর কত অত্যাচার করেছে ঠিক নেই। সে কলেজে পড়ছে এখন। নতুন বয়সের ওই অধ্যায়টার স্মৃতি মন থেকেই মুছে গিয়েছিল বলতে গেলে। কিন্তু অনু ভোলেনি তাদের এখনো।...

বিভু বলল, অনু বেশ সুন্দর দেখতে হয়েছে এখন, আমি প্রথমে চিনতেই পারিনি। মুখে কথা আর হাসি লেগেই আছে।...তোর কথা অনেকবার জিজ্ঞাসা করেছিল, আর তোর সঙ্গে দেখা করতেও খুব চেষ্টা করেছিল। তোর খোঁজে আমি আর একদিন সেই গানের বাড়িতে গিয়েছিলাম। ও-ই বলে বলে আমাকে পাঠিয়েছিল...।

অঙ্কু শুনতে শুনতে একটা অন্যমনস্ক হয়ে পড়েছিল। আজকের কলেজে-পড়া অনুর মুখখানা দেখতে কেমন হতে পারে কল্পনা করতে চেষ্টা করছিল। কিন্তু কল্পনায় সেই ফ্রকপরা অনুর মুখখানাই চোখে ভাসছে। খেয়াল হল, বিভু চুপ করে আছে। আর চুপচাপ তার দিকেই চেয়ে আছে। চোখেমুখে কি একটা চাপা যাতনা। অঙ্কু তখুনি বুঝে নিল কি হতে পারে। হেসে তার বক্তব্যটাই সহজ করে দিল, ওর কাছেও আমার বদনাম করেছিস, এই তো?

যাতনার আবেগ দমন করে বিভু মাথা নাড়ল। তারপর অস্ফুটস্বরে বলল, ভালো কিছু বলিনি।

বেশ করেছিস, ভালো কিছু থাকলে তো বলবি। তা অঙ্কু জাহান্নমে গেছে শুনে অনু কি বলল?

বিশ্বাস করল না ঠিক। তবে অবাক হয়েছিল। আর তোর সঙ্গে দেখা করার জন্য আরো

বেশি ঝোঁক চেপেছিল। আবার একটু থেমে গ্লানির শেষটুকুও প্রকাশ করেই ফেলল। বলল, তোর সম্বন্ধে ওর এখনো এত আগ্রহ দেখে আমার হিংসে হয়েছিল, রাগও হয়েছিল।

অঙ্কু হাসছে।—সে কি রে! বিয়ের প্রস্তাবও করে বসেছিস নাকি?

...ওর কাছে করিনি, ওর দাদাকে বলেছিলাম। ওই পনের বিশ দিনে আমার যেন কি হয়েছিল। গোত্র বদল করে শাস্ত্রমতেই বিয়ে হতে পারে এই কথা পর্যন্ত বলেছিলাম।...পরদিন ওর দাদা জানালে, বিয়ের কথা এখন তারা কিছু ভাবছে না। আমার বিশ্বাস অনুই আপত্তি করেছে। এর পরেও কোনরকম সঙ্কোচের ধার ধারেনি, আগের মতই হেসে অস্থির হয়ে আমাকে বলেছে, তোমার মাথা খারাপ হয়েছে বিভুদা, ঠাকুমাবুড়ি সেই আট বছর বয়স থেকেই ধরে-বেঁধে আমাকে জলে ফেলেছে। তাছাড়া ওই একজনের ওপর আমার অনেক শোধ নিতে বাকি, দিন এলে হয়। তোমার সঙ্গে দেখা হলে বলে দিও, খবরদার যেন আর কোথাও বিয়ে করে বসে না থাকে।

অঙ্কু কান পেতে শুনছে। অদ্ভুত লাগছে শুনতে। যে জীবন আর যে সম্বল তার, কেউ কোনদিন তার ঘরে আসবে একবারও ভাবে না। তবু এ-রকম শুনলে বুকের কোথায় যেন একটু দোলা লাগে। আর আশ্চর্য, এই অনুকে সে তো ভুলেই গিয়েছিল একরকম।

বিভু বলল, অনুর ওই কথা শোনার পরেই আমি হিংসায় জ্বলে উঠেছিলাম, আর যাচ্ছেতাই বলেছিলাম তোর সম্পর্কে।

এবারে অঙ্কুর ভালো লাগল না শুনতে। তবু বিভুর এই রোগপাণ্ডুর মুখের দিকে চেয়ে বিরূপও হতে পারল না। দুই এক মুহূর্ত চুপচাপ। তারপর মন থেকেই ও প্রসঙ্গ ঝেড়ে ফেলতে চেষ্টা করল সে। লঘু পরিহাসের সুরে বলল, এমন একটা সাংঘাতিক অপরাধও স্বীকার করে ফেলতে পেরেছিস যখন, একেবারে নিষ্কলঙ্ক হয়ে গেছিস, নিশ্চিন্ত মনে নাক ডাকিয়ে ঘুমো এখন। হেসে ফেলল নিজেই, তুই এখনো একেবারে ছেলেমানুষ আছিস বিভু— কতবড় রাজ-রাজেশ্বর আমি, আর বিয়ে করে কোনোদিন কোনো মহারাণী ঘরে আনব কিনা তুই জানিস না? বলে ভালই করেছিলি, কলেজে পড়লেও অনুটাকে এখনো নেহাত বোকাই বলব।

রাত বাড়ছে।

অঙ্কুর চোখে ঘুম নেই। অনেকদিন পরে বিভু সত্যিই যেন বড় আরামে ঘুমুচ্ছে। অঙ্কুর হাসি পেল। বিবেকের দংশনে ভুগছিল। রোগেব দাগে ভরা বিভুর এই মুখটাও সত্যি সুন্দর লাগছে এখন। তার বেপরোয়া মন ভিতরে ভিতরে কোথায় যেন সুন্দর খুঁজে বেড়ায় সর্বদা। সেই সুন্দরেরই একটু বুঝি ছোঁয়া পেল।

ঘুম আসছে না। ঘুরে ফিরে সেই ছোট্ট অনুর কথাই ভাবছিল। ছেলেবেলার কথা ভেবে এক একসময় নিজের মনেই হাসছিল। কত যে কাঁদিয়েছে মেয়েটাকে ঠিক নেই। অনুটা ভুল করল। ভুল বিভুও করেছে। চেষ্টা করে অঙ্কুর সঙ্গে দেখা করে মনের কথা বললে সে-ই একবার চেষ্টা করে দেখতে পারত। পা টিপে উঠে বাইরের ছাদে এসে দাঁড়াল সে। ঘরের মধ্যে বড় গরম।

নিঝুম রাত্রি। অঙ্কুর থেকে থেকে মনে হচ্ছিল, বড় নিঃসম্বল রাত্রিও।

রাজেশ্বরবাবুকেও এ-সময়ে বাড়িতে পাবে আশা করেনি। কিন্তু তিনি বাড়িতেই আছেন শুনল।

লক্ষ্মীদের বাড়ি থেকে বিমূঢ় মুখেই এখানে চলে এসেছে অন্থু। লক্ষ্মীদের বাড়ি তালা-বন্ধ। সমস্ত জানলা দরজাও বন্ধ। কাছের একটা পানওলার দোকানে খোঁজ করে জানল, দু সপ্তাহ হল বাড়ির বাসিন্দারা চলে গেছে কোথায়।

অন্থু অবাক প্রথমে। শেষের দু মাসে সম্পর্কটা যা দাঁড়িয়েছিল, এভাবে একেবারে না জানিয়ে চলে যাবার কথা নয়। লক্ষ্মীর মা রাজেশ্বরবাবুর মারফৎও একটা খবর দিতে পারত। অন্থুর দরকারী জিনিসপত্র সব এইখানে। বিভুরা আজই দেশে চলে গেল। স্টেশনে তাদের তুলে দিয়ে সে সোজা এইখানেই এসেছে। সম্ভব হলে কালই লাহোর যাত্রার সংকল্প তার। আবার লাহোরে চিঠি লেখালিখি কোনো কাজের কথা নয়। গানের বাড়ির মালিকের কাছ থেকে একটা চিঠি নিয়ে রওনা হয়ে পড়বে, তারপর যা থাকে বরাতে। কিন্তু বাড়ির দরজায় তালা দেখে ভাবনাটা ঘুলিয়ে গেল। রাজেশ্বরবাবুর সঙ্গেই যদি কোথাও হাওয়া-বদলে বেরিয়ে থাকে তাহলে তো সব সঙ্কল্পই পণ্ড। হাতে টাকা-কড়ি পর্যন্ত নেই। লক্ষ্মীর মায়ের কাছে তার কিছু টাকাও জমা ছিল।

রাজেশ্বরবাবু আছেন শুনে নিশ্চিন্ত হওয়া গেল কিছুটা। একজন চাকর এসে তাকে ডেকে নিয়ে গেল। ভূতপূর্ব ছাত্রের টিকি দেখল না।

দোতলার কোণের দিকের বিচ্ছিন্ন একটা ঘরে রাজেশ্বরবাবু আরামকেদারায় অর্ধশয়ান। অন্থু তার সামনেই একটা মোড়া টেনে বসল। রাজেশ্বরবাবু নিস্পৃহ মুখে জিজ্ঞাসা করলেন, কি খবর?

সঙ্গে সঙ্গে অন্থুর দুই চোখ তাঁর মুখের ওপর যেন ধাক্কা খেল একপ্রস্থ। নাকে একটা অস্বস্তিকর গন্ধ এসে লাগল। ভদ্রলোকের চোখ মুখও ঈষৎ লাল। এই ভর-সন্ধ্যায় মদ গিলে বসে আছেন। কটা কথা মাথায় ঢুকবে এখন কে জানে।

...ও বাড়ি তালাবন্ধ দেখলাম, কি ব্যাপার?

চলে গেছে। তোমার জিনিসপত্র সব আমার এখানে পাঠিয়ে দিয়েছে, নিয়ে যাও।...আর একটা চিঠি আছে।

উঠে স্যুটকেস খুলে একটা মুখবন্ধ খাম তার হাতে দিয়ে ধুপ করে বসে পড়লেন আবার। চাকরকে ডেকে আদেশ দিলেন, তার জিম্মায় বাক্স বিছানা যা-কিছু ছিল সেগুলি বার করে দিতে। অন্থুকে বললেন, যাও এর সঙ্গে।

ব্যস, আর যেন কোনো কথা থাকতে পারে না। ভদ্রলোকের এ-ধরণের নির্লিপ্ত খুব প্রত্যাশিত নয়। তার সঙ্গে বন্ধু ব্যবহারই করতেন। উদ্দেশ্যটা এখনি ব্যক্ত করবে, না কাল নেশার ঝোঁক কাটলে এসে বলবে, ভাবল একটু। কিন্তু ভিতরের তাগিদ তারও কম নয়। বলেই ফেলল, কাল আমি লাহোর রওনা হব ভাবছিলাম।

যেখানে খুশি যাও, আমি আর কোনো কথার মধ্যে নেই।

অন্থু অবাক। কথাগুলো নেশাগ্রস্তের মত নয়। স্পষ্ট বিরক্তি। ফলে অন্থু একটু দাবির

সুরেই বলল, কিন্তু আপনার বন্ধুর কাছ থেকে তো খাঁ সাহেবের নামে একটা চিঠি নেওয়া দরকার।

কেন দরকার? তিনি রুখে উঠলেন, তোমার গান হল কি না হল তাতে আমার কি? কেন উপকার করব, উপকার করলে কে কবে মনে রাখে?

অন্থু চুপচাপ চেয়ে রইল। এই মেজাজের ওপর কথা বলা নিরর্থক। কাল বরং একবার এসে দেখা যেতে পারে। উঠে দাঁড়িয়ে হাসিমুখেই জবাব দিল, মনে রাখার কথা ভাবলে উপকার করা একটু কঠিনই বটে। কিন্তু ওই মেয়েটিকে যত্ন করে পড়িয়েছিলাম বলে আমিও উপকার আশা করে বসে আছি। আচ্ছা...

রাজেশ্বরবাবুর মেজাজ একটু ঠাণ্ডা হল বোধহয়। বললেন, বোসো। হঠাৎ কি মনে পড়তে একটু উৎসুকও হলেন।— আচ্ছা লক্ষ্মীর মা তোমাকে কি লিখেছে দেখো তো, ফেরা-টেরার কথা কিছু আছে কি না।

অন্থু বসল আবার। যত্ন করে আঁটা বড় খামটা খুলল। খাম থেকে বেরুলো ছ'খানা একশ টাকার নোট। আর কিছুই না।

অন্থু বিমূঢ় আবার। লক্ষীর মায়ের কাছে তার একশ টাকা ছিল। বাকি পাঁচশ টাকা কৃতজ্ঞতার দান ভেবে মুখ লাল হয়ে উঠল। রাজেশ্বরবাবু হালকা সুরে বললেন, বেশ ভালই তো লিখেছে দেখছি, সামান্য টাকা হাতে ছিল, তার থেকেও ছ'শ টাকা কমিয়ে রেখে গেছে।

অন্থু গম্ভীর মুখে বলল, ছ'শ টাকা নয়, পাঁচশ টাকা—একশ টাকা আমার ছিল। পাঁচখানা নোট তাঁর দিকে এগিয়ে দিল, এটা ফিরিয়ে দেবেন।

রাজেশ্বরবাবু এবারে বিস্মিত একটু। বিরক্তও। বললেন, আমি কাকে ফেরত দেব! আমি কি জানি কোথায় গেছে? উত্তেজনা চাপতে চেষ্টা করলেন। তারপর ঠাণ্ডা মুখেই বললেন, ফেরত দেবে কেন, রেখে দাও। দান করার অবস্থা তার নয়, দান করেনি। তোমাকে ভালোবাসত আর শ্রদ্ধা করত বলেই রেখে গেছে। আমাকে অনেকবার বলেছে, ছন্নছাড়া ছেলেটা বেঘোরে না পড়ে, একটু খোঁজ-খবর রেখো। টাকা ফেরত দিয়ে তাকে অশ্রদ্ধা কোরো না।

অন্থুর জীবনে এই স্নেহটুকুরই বড় অভাব, আর বুকের তলায় এইটুকুরই চাহিদা। রাজেশ্বরবাবুর এই অসহায় কণ্ঠস্বরও বিস্ময়ের কারণ। নোট ক'খানা হাতে রেখেই জিজ্ঞাসা করল, তাঁরা এভাবে চলে গেলেন কেন?

আবার ঈষৎ উত্তেজিত দেখালো রাজেশ্বরবাবুকে।—গেল, বাইরের কথাটাকেই তারা বড় ভাবে বলে। আর এদিকেও বনেদী ঘরের মেয়েরা রক্ষিতাকে বরদাস্ত করতে পারে কিন্তু সতীন বরদাস্ত করতে পারে না বলে, গেল লেখাপড়া শিখলে মেয়েদের মর্যাদাজ্ঞান একেবারে টনটনিয়ে ওঠে বলে।

দুর্বোধ্য। অন্থু হাঁ করে মুখের দিকে চেয়ে আছে।

রাজেশ্বরবাবুর ওখান থেকে বেরুলো আরো ঘণ্টাখানেক বাদে। অপ্রত্যাশিত কিছুই শুনেছে।

জিনিসপত্র নিয়ে একটা ঘোড়ার গাড়ি করে মেসের দিকে চলেছে। একটা ব্যথার

অনুভূতিতে মন ছেয়ে আছে। কিন্তু যে ব্যথা ভিতরটা কুরে খায় সেই ব্যথা নয়। যে ব্যথা দীপ্তি ছড়ায় সেই ব্যথা।

...লক্ষ্মীর মা তাহলে রাজেশ্বরবাবুর বিবাহিতা স্ত্রী। আর লক্ষ্মী রাজেশ্বরবাবুরই মেয়ে। আশ্চর্য, এই রাজেশ্বরবাবুর প্রতি মনে মনে সে অনেক অবিচার করেছে। অবিচার লক্ষ্মীর মায়ের প্রতিও করেছে। মা মেয়ের প্রতি ভদ্রলোকের এই টান কোনদিন সুচক্ষে দেখেনি।

রাজেশ্বরবাবুর অবস্থা আগে ভালো ছিল না। বনেদী ঘরের পড়ন্ত অবস্থার ছেলে তিনি। থাকার মধ্যে শুধু চেহারাখানা ছিল। বড় ঘরের রাজপুত্তুর মার্কা চেহারা। ছেলের এই চেহারার গুণে রাজেশ্বরবাবুর বাবা যখন বড় ঘরের মেয়ে আনার সঙ্কল্প ফেঁদে বসেছেন, তখনই ছেলের সঙ্গে গণ্ডগোল বাঁধল। তাঁদেরই প্রায় অনুকম্পাভাজন একজনের একটা সাদা-মাটা মেয়েকে বিয়ে করতে চায় ছেলে! বাপ আমল দিলেন না, উল্টে ছেলেকে ডেকে শাসিয়ে দিলেন। কিন্তু দিন কয়েকের মধ্যেই ক্ষিপ্ত হয়ে উঠলেন তিনি। ছেলে বিয়ে করতে চায় খবরটা ভুল, বিয়ে গোপনে করেই বসে আছে, এখন ঘরে আনতে চায়।

রাজেশ্বরবাবুর বাবার বাবা অর্থাৎ ঠাকুরদাদাও বেঁচে তখন। তাঁরই চেষ্টায় শেষ পর্যন্ত ফয়সালা হল। নিরুপায় ক্ষোভে বাপ শেষ পর্যন্ত ওই বউ ঘরে আনতে রাজি হলেন। কিন্তু বিধাতার ইচ্ছে অন্য রকম। যেদিন বউ আনার কথা সেদিনই বিষম অঘটন ঘটে গেল একটা। সন্দেশ খেতে গিয়ে শ্বাস-নালিতে সন্দেশ আটকে বুড়ো ঠাকুরদা মারা গেলেন। আর এই অঘটনের সব দায় গিয়ে পড়ল যে বউ ঘরে পা দিতে আসছে তার ওপর।

রাজেশ্বরবাবুর বাবা মা সকলে একবাক্যে ঘোষণা করলেন, ওই অলুক্ষণে বউ ঘরে তুললে ছেলের সঙ্গে কোনো সম্পর্ক থাকবে না। ওই বউ নিয়ে সে যেখানে খুশি চলে যেতে পারে।

কিন্তু সেই অবস্থা নয় রাজেশ্বরবাবুর তখন। আর ভিতরে ভিতরে তাঁরও একটা খটকা লেগেছে। এ-রকম হল কেন? এত বিরূপতা ঠেলে দুই পায়ে দাঁড়ানোর মত শক্তিই বা কোথায় তাঁর?

দিন গড়িয়ে চলল। ব্যাপারটা চাপা পড়তে লাগল। অশান্তির দরুন রাজেশ্বরবাবুর শ্বশুর মেয়েকে নিয়ে দূরে অন্য পাড়ায় চলে গেলেন। ব্যবস্থাটা জামাইয়েরই। তখনো ছলে বলে রাজেশ্বরবাবু টাকা সংগ্রহ করে এনে দিলে তবে এই সংসার চলে।

বছর দুই বাদে বিরাট ধনীর ঘরেই আবার ছেলের বিয়ে দিলেন রাজেশ্বরবাবুর বাবা। ঘর বটে। কালে দিনে সম্পত্তির মালিক হবে ওই মেয়ে। দেখতে চমৎকার সুন্দরী। কেবল একটু খুঁত, খুঁড়িয়ে চলে। ছেলেবেলায় অস্ত্রোপচারের ফলে একটা পা ছোট। তা যে বাড়ির মেয়ে, এটুকু খুঁত ধর্তব্যের মধ্যেই নয়। নিখুঁত হলেই বরং এ বাড়িতে ওই মেয়ে আনার চেষ্টা চাঁদের লোভে হাত বাড়ানোর চেষ্টার মত নিষ্ফল হত।

এদিকে লক্ষ্মীর মা তখন অন্তঃসত্ত্বা।

বছর দুই না যেতে রাজেশ্বরবাবুর দ্বিতীয় স্ত্রী টের পেল এত ঐশ্বর্য সত্ত্বেও স্বামীর আসল টান কোন্ দিকে। রাজেশ্বরবাবুর বাবাও আর নেই তখন। তিনি বেঁচে থাকতেই ছেলের

শ্বশুরবাড়ির কর্তৃত্ব এদিকে বাহু বিস্তার করছিল। শ্বশুরের তিন চারটে মেয়ে, ছেলে নেই। টান থাকাই স্বাভাবিক। তার ওপর প্যায়ের ওই খুঁতের দরুন যে মেয়ে অযোগ্য ঘরে পড়েছে, তার প্রতি টান আরো বেশিই হবে জানা কথা। তিনিই গার্জেন। রাজেশ্বরবাবুর বাবা মারা যাবার পর মেয়ের বাড়ির ভোলই বদলে দিয়েছেন তিনি। সংসার চালাচ্ছেন।

কিন্তু লোকটা যদি এমন অকৃতজ্ঞ হয় তাহলে কোন্ স্ত্রী বরদাস্ত করতে পারে? রাজেশ্বরবাবুর এই স্ত্রী অন্তত পারল না। অশান্তির সূত্রপাত হতে লাগল নতুন করে। এদিক থেকে টাকা সরিয়ে ওদিকের সংসার চালানো হচ্ছে এই সন্দেহ আগেই হয়েছিল। সন্দেহটা খুব মিথ্যেও নয়। অতএব টাকা-কড়ির দখল সম্পূর্ণই এই স্ত্রীটি নিজের হাতে নিয়ে নিল। অঢেল অপচয় হোক আপত্তি নেই, কিন্তু এক কপর্দকও যাতে আর কোনো সংসারে না যায় সেদিকে কড়া চোখ রাখার কর্তব্য পালনে ত্রুটি হল না।

রাজেশ্বরবাবুর মেজাজ বিগড়তে লাগল। এই মেজাজের আঁচ লক্ষ্মীর মাকেই সামলে চলতে হল। কারণ নিজের বাড়িতে তো লোকটা করুণার পাত্র। অভাবের ঘরে স্বভাব দ্রুত বদলায়। মেজাজ লক্ষ্মীর মায়েরও দ্রুত বদলাতে লাগল। মেয়ে কোলে আসার পর থেকে দুশ্চিন্তায় তার সহিষ্ণুতাও কমেছে। ঝগড়াঝাঁটি খিটির মিটির লেগেই আছে।

তিন বছরের মেয়ে নিয়ে লক্ষ্মীর মা একদিন কোথায় চলে গেল জানেন না। পরে জেনেছেন। অনেক বছর পরে। রাজেশ্বরবাবু একটু আধটু খোঁজ করেছিলেন। মেয়েটার জন্য মনও খারাপ হয়েছিল। কিন্তু অক্কুর কাছে তিনি স্বীকারই করেছেন, যতটা তৎপর হয়ে খোঁজ করা উচিত ছিল, তা তিনি করেননি। সত্যিই হাঁপিয়ে উঠেছিলেন তিনি, হাল ছাড়ারই অবস্থা হয়েছিল তাঁর। এই সময়ে লক্ষ্মীর মায়ের চলে যাওয়াটা প্রায় মুক্তির মতই মনে হয়েছিল তাঁর।

...পশ্চিমে অবস্থাপন্ন এক বৃদ্ধের আশ্রয়ে চলে গিয়েছিল লক্ষ্মীর মা। যোগাযোগটা হয়েছিল কলকাতায় তার বাবার মারফত। বৃদ্ধ খুশি হয়ে তাকে নিতে চেয়েছিলেন। তাঁর বাড়িতে মেয়ের মত থাকবে, নিজের ছেলের মতই বুড়োকে দেখাশুনা করবে এই শর্ত। তাঁর ছেলে আছে তিনটি, ছেলের বউয়েরা আছে, কিন্তু তাঁকে দেখাশুনা করার লোক নেই।

ভালই ছিল লক্ষ্মীর মা। বুড়ো যতদিন ছিলেন, মেয়ের মতই দেখেছেন তাকে। তার এবং তার মেয়ের একটু কিছু ব্যবস্থাও করে যাবেন আশ্বাস দিয়েছিলেন। কিন্তু মৃত্যু এগিয়ে এসেছে এ কেউ ভাবতে চায় না। ভেবেছিলেন সময় আছে। কিন্তু একদিন দেখা গেল কিছু না করেই তিনি চোখ বুজেছেন।

এই অঘটনের অনেক আগেই বুড়োর বড় ছেলেটির চোখ পড়েছিল লক্ষ্মীর মায়ের দিকে। রাজেশ্বরবাবুরই বয়সী সেই ছেলে। এমনিতে ধীর স্থির। কিন্তু তাঁর বাসনার আঁচ গায়ে লাগত। বাপ বেঁচে থাকতে যে সুয়োগ পায়নি, চোখ বোজার পর সেই সুয়োগ পেয়েছে। যতদিন সম্ভব লক্ষ্মীর মা চেষ্টা করেছে যুঝতে, শেষে হাল ছেড়েছে। আর ক'টা দিন সময় পেলে, হাতে কিছু টাকা এলে সে পালাবে স্থির করেছিল। কিন্তু সে অবকাশ পায়নি।

ওই বাড়ি থেকে অবশ্য বেরুতে হয়েছে। বুড়োর সেই ছেলে আলাদা বাড়িভাড়া করে বছর কয়েক সাদরে রেখেছে তাকে। কিন্তু মেয়ে ওদিকে বড় হয়ে উঠছে। তার ভবিষ্যৎ চিন্তা করেই

কাউকে কিছু না জানিয়ে লক্ষ্মীর মা মেয়ে নিয়ে কলকাতায় পাড়ি দিয়েছে আবার। একমাত্র আশা, কোনো প্রতিষ্ঠানে মেয়েকে রেখে যদি লেখাপড়া শিখিয়ে মানুষ করতে পারে। ওই বয়সেই মেয়ের লেখাপড়ার প্রতি খুব ঝোঁক।

কিন্তু এখানে এসেও শেষ পর্যন্ত হতাশা সম্বল। নিরুপায় হয়ে শেষে রাজেশ্বরবাবুকে খবর দিল। তিনি ছুটে এলেন। তাঁর তখন দিন ফিরেছে। শ্বশুর বিগত। মেয়েদের মধ্যে সম্পত্তি ভাগ-বাঁটোয়ারা হয়ে গেছে। ঘরের স্ত্রীটিও ততদিনে নিজেকে নিষ্কণ্টক ভেবে দেখাশুনার সব ভার তাঁর হাতেই ছেড়ে দিয়েছে। তা ছাড়া বয়েসের সঙ্গে সঙ্গে নিজেও আয়েসী হয়ে পড়েছে। খোঁড়া পা নিয়ে বেশি তৎপরতা ভালো লাগে না। টাকায় টাকা আনে। মাথা খাটিয়ে আর টাকা খাটিয়ে রাজেশ্বরবাবুও মন্দ রোজগার করছেন না। কিন্তু বুকের তলায় একটা ব্যথা তাঁর পুঞ্জীভূত হয়েই ছিল। অবস্থা বদলাবার সঙ্গে সঙ্গে সেটা আরো বেড়েছে। সেই ব্যথা লক্ষ্মীর জন্য আর তার মায়ের জন্য। এই ব্যথা ভুলে থাকার তাড়নায় চাল-চলনও বদলেছে তাঁর। রাত্রিতে অনেকদিনই বাড়িতে থাকেন না। স্ত্রীর তাতে খুব আপত্তি নেই। সেদিনের বড়লোকের মেয়েরা পুরুষের এই-ধরনের একটু-আধটু দোষ দেখে অভ্যস্ত, বরদাস্ত করেও অভ্যস্ত।

লক্ষ্মীর মা বলল, মেয়েকে মানুষ করতে হবে, এ ছাড়া আমি আর কিছু চাই না। মেয়ে তোমার, দায়িত্বও তোমার। যতদিন পেরেছি করেছি, আর পারছি না।

রাজেশ্বরবাবু আর কোনো ওজর-আপত্তি শোনেন নি। মাঝের এই এতগুলো বছরের কথা শোনার পরেও না। মেয়ের ভার নিয়েছেন, সেই সঙ্গে মেয়ের মায়েরও। গোড়ায় গোড়ায় আপত্তি দেখে ক্রুদ্ধ হয়ে শাসিয়েছেন, তাহলে মেয়ের ভারও নিতে পারবেন না। হস্টেলে বোর্ডিংয়ে রেখে মেয়ে মানুষ করাটা সহজ হয়ে ওঠেনি তখনো। আর বলেছেন, অন্যের মুখাপেক্ষী না হয়ে আমার দখলেই থাকলে না হয়, সেটা এমন আর বেশি কি অসম্মানের হবে।

লক্ষ্মীর মা রাজি হয়েছে। রাজেশ্বরবাবুকে বিমুখ কখনো করেনি, দূরে সরিয়ে রাখেনি নিজেকে। কিন্তু একটা দিনের জন্যেও স্ত্রীর দাবি নিয়ে সামনে এসে দাঁড়ায়নি। নিজেকে সমর্পণ করেছে, কিন্তু বিনিময় চায়নি। বিচিত্র পরিস্থিতি। মেয়ে বাবা পেয়েছে। কিন্তু মেয়ের মাকে তিনি কিছুই দিতে পারেননি। পারেননি বলেই হয়ত মেয়েও তার এই পাওনাটাকে কোনোদিন বড় করে দেখেনি।

তবু কটা বছর তো ভালই কেটে গিয়েছিল। কিন্তু শেষ পর্যন্ত তাতেও বাধা উপস্থিত হল। রাজেশ্বরবাবুর ধারণা, বাধা না এলেও মেয়ে তার মাকে নিয়ে চলে যেতই। অনেক আগে থেকেই মাকে নাকি সে বলছিল, প্রথম পরীক্ষাটায় পাশ করলেই তারা কোথাও চলে যাবে। মেয়েদের কোনো প্রাইমারি স্কুলে সে ঠিক চাকরি পেয়ে যাবে। চাকরি করে আরও পড়বে, আরও পরীক্ষা দেবে। এখানে এই পরিচয় নিয়ে তারা থাকবে না। অন্তু যা ভেবেছিল তা নয়, লক্ষ্মীর বয়েস আরও কিছু বেশি। একুশ পেরুতে চলেছে। কম মনে হয়। সে অনেক দিন ধরেই সব জানে, সব বোঝে।

কিন্তু উপলক্ষ স্বরূপ আঘাতটা এই সংসার থেকেই এলো আবারও। রাজেশ্বরবাবুর বাইরে রাত কাটানোটা নিয়মে দাঁড়িয়ে গিয়েছিল। তাঁর গানবাজনার প্রতি আকর্ষণও বাড়িতে

অজ্ঞাত নয় কারো। বড়লোকের সংসারের ঘরণীটি এসব উপেক্ষাই করে আসছিল এতদিন। এই দোষ ত্রুটি আভিজাত্যের অঙ্গ। কোনো রক্ষিতার প্রতি স্বামীর আসক্তি দিনকে দিন বাড়ছে এটুকুই সে আঁচ করেছিল। কখনো-সখনো এই নিয়ে কটূক্তি করত না এমন নয়, কিন্তু বেশি কড়াকড়ি করে কারো বাসনার ধকল সামলাবার মনোবৃত্তিও নেই আর। শুয়ে বসে গড়িয়ে আর পাঁচজনকে হুকুম করে দিন বেশ কেটে যাচ্ছে।

বন্ধুর অসুখের খবর পেয়ে অঙ্কু চলে যাবার দিন কয়েকের মধ্যে তাঁর এই স্ত্রীটিও অসুস্থ হয়ে পড়েছিল হঠাৎ। তার হার্টের রোগ ধরেছে। রাজেশ্বরবাবু বাড়ি ছিলেন না। গানের বাড়িতে তাঁর সন্ধানে লোক ছুটেছিল। সেখান থেকে লক্ষ্মীদের বাড়ির হদিস নিয়ে সেই লোক সেখানে গিয়েছিল। রাজেশ্বরবাবু সেখানেও ছিলেন না, গানের বাড়ির মালিকের সঙ্গে অন্য একটা গানের আসরে গিয়ে বসেছিলেন।

লোক ফিরে গিয়েছিল। কিন্তু এখানকার মা মেয়েকে দেখে গিয়েছিল সে। বহুকালের পরিচিত লোক।

রাজেশ্বরবাবু কিছুই জানতেন না। স্ত্রী পরদিনই সুস্থ হয়ে উঠেছিল। কিন্তু তার পরেও চুপচাপ ক'দিন। আর আশ্চর্য, ওদিকে লক্ষ্মীর মা-ও যে কেন তাকে কিছুই বলল না, আজও জানেন না।

স্ত্রী দিন কয়েক বাদে জুড়ি-গাড়ি করে হঠাৎ একদিন দুপুরে নিজে এসে এ-বাড়ির মা-মেয়েকে দেখে গেল। সতীন আর সতীনের মেয়ে দেখে গেল। একটি কথাও বলল না। দু'চোখে আগুন ছড়িয়ে গেল শুধু। তারপর বাড়ি ফিরে হুলস্থূল কাণ্ড বাঁধালো। চোখ কান বুজে রক্ষিতা বরদাস্ত করা সহজ হয়েছিল, সতীন বরদাস্ত করতে পারেনি।

এদিকে মেয়ে মা-কে তার শেষ কথা জানিয়ে দিল, মা যদি যেতে রাজি না হয়, সে একাই নিরুদ্দেশের পথে পা বাড়াবে।

মা রাজি হয়েছে।

রাজেশ্বরবাবু কিছু টাকা শুধু মেয়ের হাতে দিতে পেরেছিলেন। মেয়ে নিতে আপত্তি করেনি। কিন্তু বেশি না, মাত্র হাজার টাকা নিয়েছিল।... তার থেকেও পাঁচশ টাকা তারা অঙ্কুর জন্য রেখে গেছে।

গোড়ায় গোড়ায় কার ওপর বিরূপ হয়েছিল অঙ্কু?

এই নিঃস্ব রাজেশ্বরবাবুর ওপর? আর ওই মা-মেয়ের ওপর?

## সাত

দীর্ঘ আট ন বছরের পরদা তুলে একখানি জীবন-তরঙ্গের সব কটা ঢেউ গোনার চেষ্টা পণ্ডশ্রম। সেই তরঙ্গ কখনো বিশীর্ণ কখনো বিস্তীর্ণ, কখনো ক্ষীণ কখনো ক্ষিপ্র, কোথাও খণ্ডিত কোথাও উত্তাল খরতর।

আজ লক্ষ্ণৌয়ের খলিফা ওস্তাদ জামাল খাঁর দরবারে যে অঙ্কু বসে, তার সঙ্গে আট ন বছর

আগের যোগানন্দপুরের বা কলকাতার বা লাহোরের নূরনওয়াজ খাঁর আশ্রিত অঙ্কুর অনেক তফাত। এই দিনটির পিছনে অজস্র আঘাত আর অজস্র সংঘাত, বহু হতাশা আর বহু বেদনা, অনেক ক্ষত আর অনেক ক্ষতির ইতিহাস।

নূরনওয়াজ খাঁর কাছে একটা বছরও টিকে থাকতে পারেনি সে। সকলের অগোচরে নিঃশব্দে পালিয়ে আসতে হয়েছে। শুধু খাঁ সাহেব জানে কেন সে গেল, আর কেউ জানল না। সব থেকে বেশি অবাক হয়েছিল বোধহয় তারাবাঈ। সে কি আজও জানে?

মন থেকে বাঈজী-কন্যা তারাবাঈকে কোনদিন পছন্দ করেনি অঙ্কু। কিন্তু তার সুনজরে ছিল বলেই তো লাহোরের অমন ওস্তাদ খাঁ সাহেবের নেকনজর লাভ করেছিল সে। খাঁ সাহেব গোড়ায় কিছুমাত্র আগ্রহ দেখাননি। দেখানোর রীতি নয়। কলকাতার মুরব্বির অনুরোধে তাকে নিতে হয়েছিল বলে নেওয়া। নিজের দু বেলার আহারের সংস্থান করাই সমস্যা হয়ে দাঁড়িয়েছিল। উর্দু জানে না, ছেলে পড়ানোর কাজ জোটানও দুঃসাধ্য। বেশ দিন কয়েক ঘোরাঘুরির পর এক ব্যবসায়ীর ঘরে খাতা লেখার কাজ জুটল। সামান্য মাইনে। তবে সস্তার দিনে তাতেই চলে যায়। যত দিন কাজ পেল না, লক্ষ্মীর মায়ের দেওয়া টাকাই কিছু ভাঙতে হল। সেই কটি টাকাই মস্ত সম্বল এখন।

খাঁ সাহেবের মনোযোগ আকর্ষণের ব্যাপারে খুব বেশি সময় লাগেনি অবশ্য। লাগেনি তারাবাঈয়ের সুপারিশের দরুন। কিছুদিন থাকার পরেই অঙ্কুর মনে হয়েছে, গুরুর ওপর বেশ একটু জোর আছে রমণীটির। সেটুকু শুধু প্রিয় শিষ্যার জোর নয়, রমণীর জোর। অন্য সাগরেদরাও গুরুর মন পেতে হলে আগে এই রমণীটির মন পেতে চেষ্টা করে লক্ষ্য করেছে। গুরুর অনেক হুকুম পরে তার হুকুমে নাকচ হতে দেখেছে।

অঙ্কু এদের মত তার কাছেও ভিখিরীর মত হাত বাড়ালো না। বলিষ্ঠ পুরুষেব মতই এগলো। আর তাতেই সম্ভবত ফলও হল। কয়েকদিন চুপচাপ থেকে একদিন তার বাড়িতে হানা দিল। বলল, আমি খাঁ সাহেবের কাছে এসেছি বটে, কিন্তু সব থেকে বেশি সাহায্য তুমিই করবে মনে মনে এ-রকম একটা ভরসা ছিল বলেই চোখ কান বুজে চলে আসতে পেরেছিলাম। কিন্তু এসে মনে হচ্ছে তুমি এই প্রবাসী অতিথিটিকে চেনই না।

তারাবাঈ এ-রকম স্পষ্ট অভিযোগ শুনতে অভ্যস্ত নয়। সে কৌতুক বোধ করল। বলল, আমি তোমাকে কিছু ভরসা দিয়েছিলাম বলে তো মনে পড়ে না।...

ভরসা মুখে দাওনি, কিন্তু আমি পেয়েছিলাম। আমি কলকাতায় তোমার মধ্যে যে শিল্পীকে দেখেছিলাম সে ভারী প্রসন্ন, উদার—দরদভরা মন তার। আমি তাকেই দেখে চলে এসেছি।

তারাবাঈ হেসে উঠল, বলল, তোমার চাটুবাক্যের ওপরও বেশ দখল আছে দেখছি।

অঙ্কুও হাসল। বলল, কটুবাক্যের ওপরেও আছে। এ-ভাবে হতাশ হয়ে ফিরতে রাজি নই। তোমাদের এ-রকম নির্লিপ্ত দেখলে আমি হাঙ্গারস্ট্রাইক শুরু করব, তার আগে বাংলাদেশের সব কাগজে চিঠি লিখে জানিয়ে দেব কেন হাঙ্গারস্ট্রাইক করছি। তারপর যদি প্রাণে না বাঁচি, সেখানে বেশ একটা হৈ চৈ হবে, গান না শিখেও আমার বেশ নাম হয়ে যাবে, কিন্তু তোমাদের সকলে নির্দয় বলে জানবে।

তারাবাঈ হেসে সারা। বলল, আচ্ছা তোমাকে হাঙ্গারস্ট্রাইক করতে হবে না, দেখি কি করতে পারি।

গোড়ায় গোড়ায় নিজের ক্ষমতার মর্যাদা রক্ষার দায়েই তারাবাঈ সচেষ্ট হয়েছিল। অঙ্কুর ওই হাঙ্গারস্ট্রাইকের হুমকি খাঁ সাহেবকে হাসিমুখে শুনিয়েছিল। অঙ্কুর সামনেই। শিষ্যাকে প্রসন্ন দেখে খাঁ সাহেবও প্রসন্ন হয়েছিলেন। অঙ্কুকে ডেকে বলেছিলেন, আয় বেটা, তোর শেখার হিম্মৎ কেমন দেখি।

গুরুর প্রিয়পাত্রীকে প্রায় গুরুর মতই সমীহ করে থাকে অপর অনুগ্রহপ্রার্থীরা। সেটাই চিরাচরিত রীতি। বরং অনেক সময় সমীহ আরো বেশি করে। কারণ তার কোপে গুরুর কোপের মাত্রা অবিশ্বাস্য রকম চড়তে দেখা যায়। ফলে তারাবাঈয়েরও অনুগ্রহপ্রার্থীর সংখ্যা কম নয়। আর সর্বদা বিগলিত প্রার্থীরই মুখ তাদের। অঙ্কু এদের ব্যতিক্রম। সেও অনুগ্রহপ্রার্থী বটে, কিন্তু সে পুরুষের মতই এগিয়েছে, পুরুষের বলিষ্ঠ পদক্ষেপে। এই ব্যতিক্রম তারাবাঈয়ের ভালো লেগেছে। সেটা অঙ্কুও অনুভব করতে পেরেছে। পেরেছে বলেই আচরণে ক্রমশ বেপরোয়া হয়ে উঠতে পেরেছে সে। গান লক্ষ্য, এই লক্ষ্যে পৌঁছুনোর তাগিদে দুই একটি রমণীর জীবনে নিভৃতচারী হতেও আপত্তি নেই তার।

অঙ্কু সুরসিক নয়। কিন্তু এই একটা বছর প্রগলভ হয়ে উঠেছিল সে। বানিয়ে কতরকমের গল্প শুনিয়েছে তারাবাঈকে, কতভাবে হাসিয়েছে ঠিক নেই। নিজের অল্প বয়সের প্রেমের গল্পও শুনিয়েছে তারাবাঈকে। না, অনুর কথা তখন মনেও আসেনি। বানানো গল্প বলেছে। তার সমবয়সী একটা মেয়েকেই নাকি ভয়ানক ভালবাসত সে। সাংঘাতিক ভালবাসত। একবার তাকে চিঠি লিখল, ওকে সেই মেয়ে বিয়ে করতে রাজি না হলে নির্ঘাত পুকুরের জলে ডুবে মরবে। চিঠি পেয়ে সেই মেয়ে জবাবে লিখল, যেদিন ডুবে মরবে সেদিন যেন অঙ্কু অতি অবশ্য তাকে লিখে জানায়। সে জানলায় দাঁড়িয়ে দেখবে। আর আগে কাউকে বলে দিয়ে বিশ্বাসঘাতকতাও করবে না। মরা হয়ে গেলে জাল ফেলে যেভাবে মাছ তোলা হয় সেইভাবে অঙ্কুকে তোলার ব্যবস্থা করবে।...এর কিছুদিনের মধ্যেই সেই মেয়ের বিয়ে হয়ে গেল আর অঙ্কুর এত রাগ হয়ে গেল যে নেমন্তন্ন খেতে এসে সের দেড়েক মাংস খেয়ে ফেলল।

এসব গল্প শুনতে তারাবাঈয়ের ভালো লাগে খুব। এই ভালো লাগাটাই স্পষ্ট হয়ে উঠতে লাগল ক্রমশ। শিল্পীর আড়ালে একটি বুভুক্ষু রমণী উঁকিঝুঁকি দিতে লাগল। নিভৃতের হৃদ্যতা বাড়তে লাগল। নিভৃতের গান ভিন্নতর ধারায় বইতে লাগল।

লংগর তুরক জিন ছুঁবো মোরী গগরিয়া
ভারী অব দেউঁ গারী।
হোঁ ব্রিজনারী নিরখ নিরখ সব
হস হস দে মোহে তারী।

তুমি একটি আস্ত লম্পট, আমার কলস ছুঁয়ো না বলছি, ছুঁলে ভয়ানক গালি দেব বলে দিলাম। দেখছ না, ব্রজনারীরা সব দেখে হাসছে আর হাততালি দিচ্ছে!

জবাবে কখনো হেসে কখনো বা প্রচ্ছন্ন করুণরসে আবহাওয়া ভারী করে তুলতে চেষ্টা করেছে অঙ্কু,

ক্যায়সে সুখ শোবে নিন্দরিয়া
প্যারী কি মূরতি চিত চঢ়ি।

কেমন করে ঘুমুব? আমার ঘুম তো আসছে না, চোখ বুজলেই প্রিয়ার মুখখানি যে আমার চোখে ভেসে উঠছে।

তার পরে বছর না ঘুরতে সেই একদিন।... গভীর রাত্রি পর্যন্ত গান হয়েছে। নূরনওয়াজ খাঁর ওখানে আসর না বসলেই এখানে বসে। কিন্তু এখানকার আসরে গায়ক দুজন আর শ্রোতা একজন। দুজনেই গায়, একজন গাইলে আর একজন শোনে। গান ছাড়াও রাত গড়ায় অনেক দিন। অঙ্কু হাল ছেড়েছে, সে নীতির দিকে তাকায় না, নীতির ভ্রূকুটির দিক থেকে মুখ ফিরিয়ে থাকে। ধীরে সুস্থে রয়ে সয়ে এক রমণী যেন গ্রাস করছে তাকে। তার যেন তাড়া নেই খুব। তবু অঙ্কুর থেকে থেকে মনে হয়, এই গ্রাসের শেষ অধ্যায়ে পৌঁছতে আর দেরি নেই। তারাবাঈয়ের নিভৃত সান্নিধ্য আর নিভৃতের অন্তরঙ্গ স্পর্শে উন্মাদনা আছে বটে, কিন্তু এই পরিস্থিতি একদিনের জন্যেও খুব কাম্য মনে হয়নি তার। থেকে থেকে মনে হয়েছে, এই বাস্তব পরিহার করেই লক্ষ্যের দিকে এগনো সম্ভব হলে বুঝি ভালো হত।

সকালে এসে দেখল খাঁ সাহেব একলা ঘরে গুম হয়ে বসে আছেন। তাঁর দিকে অঙ্কুর চোখ ছিল না খুব। কতটুকু কি আদায় করে নেওয়া যেতে পারে সেদিকেই লক্ষ্য ছিল শুধু। মুখের দিকে চেয়ে অঙ্কু হঠাৎ থমকে গেল কেমন। খাঁ সাহেব একাগ্র দৃষ্টিতে চেয়ে আছেন তার দিকে। গম্ভীর। অঙ্কু তাঁর গাম্ভীর্যের পরোয়া করে না খুব। নিজের জোর সে ভালই জানে। এই জোরের কাছে বৃদ্ধ গুরুটি অসহায় এখন। মোটামুটি যত্ন করেই খাঁ সাহেব তাকে তালিম দিচ্ছেন এখনো, কিন্তু কার ভ্রূকুটির ভয়ে যে দিচ্ছেন সেটা অঙ্কু ভালই জানে।

তবু আজ কেমন যেন লাগছে অঙ্কুর। হঠাৎ মনে হল, বুড়ো শুকিয়ে আধখানা হয়ে গেছে। অনেকদিন তাঁকে হাসতে দেখেছে কিনা মনে পড়ল না। খাঁ সাহেব বিনা বাক্যে তানপুরা টেনে নিলেন। নিজে সচরাচর তানপুরা ধরেন না, সাগরেদরা ধরে। এই সকালে এক সে ছাড়া সাগরেদ কেউ নেই এখন। হঠাৎ যে ঝঙ্কার উঠল, অঙ্কুর মনে হল বাজনা নয়, আর্তনাদ একটা।

সমস্ত দিনে একটিও কথা হয়নি। থমথমে মুখ। সন্ধ্যায় শুধু বললেন, রাতে দরকারী কথা আছে তার সঙ্গে, এখানেই থাকে যেন।

সেই নিদাঘ রজনীতে বৃদ্ধ ওস্তাদ নূরনওয়াজ খাঁ এসেছিলেন তার কাছে। গুরুদক্ষিণা চেয়েছিলেন। ভিক্ষে চেয়েছিলেন। বলেছিলেন, গুরুকে গুরুদক্ষিণা দিতে হয়। দিবি?

অঙ্কু নির্বাক। সশঙ্ক দৃষ্টি।

বৃদ্ধ খাঁ সাহেব বলেছিলেন, একটা 'চীজ'ও যদি তোকে দিয়ে থাকি, তুই চলে যা এখান থেকে। তোর উমর আছে, রক্তের জোর আছে—আমার কি আছে?

ডাকসাইটে ওস্তাদ নূরনওয়াজ খাঁ সাহেবের সেই ভিক্ষার মূর্তি অঙ্কু ভুলতে পারেনি।

আজকের এই সদ্য বর্তমানও সেদিনের সেই ইতিহাসের শেষ ঝাপটা কিনা বলা যায় না।

ঘুরতে ঘুরতে আজ লক্ষ্ণৌয়ে জামাল খাঁর এই আসরে এসে ঠেকেছে সে। পরিণতির ওই মোহনা থেকেও আবার কোথায় ছিটকে পড়বে, তা নিয়েও আর মাথা ঘামায় না।

আজ যদি আশার নৌকোয় বসতে পায়, কালকের দিকে তাকাবে না। নৌকোটার তলায় ফুটো কিনা তা-ও দেখবে না। কাল যদি মাঝদরিয়ায় ভাসতে হয়, কাল যুঝবে, কাল তীর খুঁজবে। আজকের দিনটা কালকের অনিশ্চয়তা দিয়ে আচ্ছন্ন করে রাখতে আর রাজি নয় সে।

এই ক'বছরে অঙ্কু অনেক দেখেছে। সুরের রাজ্যে অ-সুরের অনেক হানাহানি দেখেছে। অনেক নীচতা হীনতা হিংস্রতা ক্রূরতা দেখেছে। সাধনার পাশাপাশি অনেক—অনেক তামসিকতা দেখেছে। নিষ্ঠার পাশে অন্তরঙ্গ দোসরের মত অনেক অপচয়, অনেক ব্যভিচার দেখেছে।

না, আর তার কোনো মোহ নেই।

একদিন পান্নালালের সাধনাটাই পরম লক্ষ্যের কাছাকাছি পৌঁছানোর মত মনে হয়েছিল তার। সাগরটাকে ছোট জলাশয় ভেবে অন্তরের তাড়নায় নির্দ্বিধায় লাফিয়ে পড়তে পেরেছিল তার মধ্যে। ওটুকু পার হলেই তো আশার তীর।

কিন্তু আশা-বৈতরণীর পারাপার নেই। যত এগোয়, তীর নেই, তল নেই, কূল নেই। আশা মরীচিকা। আলেয়ার মত কাছে আসে, দূরে সরে। দিকভ্রান্ত যে, আলেয়ার হাতছানি থেকে তার অব্যাহতি কোথায়?

পড়ি মেরি নাইয়া মাঝধার
আব কওন্ করে সাঁই পার।

নৌকো আমার মাঝদরিয়ায় পড়ে আছে, কে আমাকে হাত ধরে পার করে দেবে?

কিন্তু বেহাগের এই কান্না তার একান্ত নিভৃতের কথা। বাইরে বরং নটরাজের পূজারী সে। সেই মূর্তি কেমন?—স্বর্ণ-গৌর বর্ণ, অতিপ্রতাপ যোদ্ধাবেশী, শত্রু-শোণিতে রক্তবর্ণ, অশ্বারূঢ়, রণভূমিতে বিচরণশীল নট্ট-নারায়ণ—তার সঙ্গে আপস নেই কারো।

কিন্তু বাইরেরটা শুধু বাইরের জন্যে, নিভৃতের কথা যত নিভৃত হোক আর কেউ না শুনলেও অঙ্কু নিজে তো শোনে। সেখানে শুধু অবিরাম হাহাকার আর অফুরন্ত আকৃতি। দু-হাত তুলে এক শিশু মাঝদরিয়ায় ভাসছে আর অক্লান্ত যুঝছে। যতক্ষণ শ্বাস ততক্ষণ আশা, যদি কেউ হাত ধরে।

পড়ি মেরি নাইয়া মাঝধার
আর কওন্ করে সাঁই পার।

কে পার করবে? হাত ধরে কে পার করে দেবে আমাকে?

এ যাবৎ হাত অনেকে ধরেছে। ধরে কেউ আরো গভীরে নিয়ে গেছে তাকে, কেউ বা নির্মম অবজ্ঞায় সে হাত ছেড়ে দিয়েছে। ছুঁড়ে ফেলে দিয়েছে। আশার আলো নিবিয়ে দিয়েছে।

কিন্তু এত বছরে যোগানন্দপুরের সেই অঙ্কুর সঙ্গে আজ এই অঙ্কুর যত তফাতই হাক, মূল বিশ্লেষণ করতে বসলে অনেক মিলও চোখে পড়বে। বিশেষ করে তার সেই চিরাচরিত অসহিষ্ণুতা আর ক্ষোভের মিল। কেউ এসে হাত ধরলে ডুবন্ত শিশুর মতই সে তাকে বিশ্বাস

করেছে, আঁকড়ে ধরতে চেয়েছে। একান্ত নিষ্ঠায় তার পদপ্রান্তে নিজেকে সমর্পণ করেছে, তার গোলামী করেছে, তার বহু অনাচার আর স্থূল অভ্যাসের দাসত্ব করেছে।

কিন্তু যে মুহূর্তে বঞ্চনা আর বিশ্বাসঘাতকতার চাবুক পড়েছে গায়ে—সেই মুহূর্তে ভিন্ন মূর্তি তার। সংহার মূর্তি। শেষ বিদায়ের আগে, আবার অকূলে ভাসার আগে, এ পর্যন্ত অনেক কাণ্ডারীকে সুরের রাজ্য থেকে ত্রাসের রাজ্যে নিয়ে গেছে সে। অনেককে নাকের জলে চোখের জলে নাজেহাল করে ছেড়েছে।

কিন্তু এত পরিবর্তন সত্ত্বেও অক্ষু পিছন ফিরে তাকায়নি বড়। পিছনের টান নেইও কিছু। মা তো কলকাতায় থাকতেই চোখ বুজেছেন। তার হদিস পেলেই বিভু অবশ্য চিঠি লেখে। কিন্তু হদিস পায় না বড়। তবে তার সঙ্গে মনের যোগটা একেবারে বিচ্ছিন্ন হয়নি অক্ষুর। ক্বচিৎ কখনো সে-ই এক-আধখানা চিঠি লিখে হদিস দেয়। বিভুর বাবা বেনাখুড়ো অনেকদিন মারা গেছেন, তার কিছুকাল বাদেই লিখেছিল ওর মা-ও আর নেই। বিভুর শেষ চিঠি পেয়েছিল অক্ষু কাশী থাকতে।

আর সেই চিঠি পেয়েই হয়তো কাশী ছেড়েছিল সে।

সে কাশীতে আছে জেনে একটু অবাক হয়েই লিখেছিল বিভু, মৃগাঙ্কজ্যাঠা অর্থাৎ তার বাবার সঙ্গে এ পর্যন্তও কি তার দেখা হয়নি? তিনি তো বহুদিন ঘর-দোর তালাবন্ধ করে কাশীতে তীর্থবাসী হবার জন্যে রওনা হয়েছেন। চিঠি পেয়ে অক্ষু চুপচাপ দিন কয়েক ভেবেছিল।

দেখা না হওয়াটা অস্বাভাবিক কিছু নয়। কটা বছরের মধ্যে অক্ষু ঘুরে বেড়াবার জন্য কটা দিন চোখ খোলা রেখে কাশীর পথে বেরিয়েছে হাতে গোনা যায়। এখানে অতিবৃদ্ধ তবলচি মিশিরজীর কাছে সে তবলা শিখছিল তখন। বারাণসীর নামকরা তবলার পণ্ডিত মিশিরজী। বয়সের ভারে মেরুদণ্ড দুমড়ে বেঁকে গেছে, চোখে ভালো দেখেন না, বযস আঙুল কটার সব রসও যেন নিঃশেষে শুষে নিয়েছে। কিন্তু আসরে তবলা নিয়ে বসলে তবলার ওপর ওই দশ আঙুলে তখনো ঝড় তুলতে পারতেন মিশিরজী।

নিষ্ঠাবান ব্রাহ্মণ, অক্ষু বামুনের ছেলে বলেই হোক আর তার আগ্রহ দেখেই হোক, বৃদ্ধটির স্নেহদৃষ্টি পেয়েছিল। যত্ন করে তবলা শিখিয়েছিলেন, শেখাচ্ছিলেন। আচরণে অন্তত অক্ষু মিথ্যার আশ্রয় নিয়েছিল। গান লক্ষ্য তার, তবলা যে লক্ষ্য নয় তা কখনো বলেনি। আর তার গুরুরও সন্দেহের কারণ ঘটেনি কখনো। বাঙালী শিষ্যর নিষ্ঠার মধ্যে ফাঁকি ছিল না কোথাও। সেই নিষ্ঠা আর একাগ্র অধ্যবসায়ের ফলে অক্ষুর দুহাতের আঙুল কটার পক্ষাঘাত হলেও অবাক হবার কিছু ছিল না বোধহয়।

বাবার সঙ্গে অক্ষুর দেখা না হওয়াটা অস্বাভাবিক নয়।

কিন্তু দেখা যে হতে পারে, সে চিন্তাটা এখন তার মনে এলো। অনেক দিনের পুঞ্জীভূত অভিমান তাঁর বুকে, সেই অভিমান নিয়েই তিনি দেশ ছেড়েছেন, ঘর ছেড়েছেন। তাঁর একমাত্র ছেলে সে। দেখা হলে কি দেখবেন তিনি? ছেলের দিকে চেয়ে চেয়ে কি দেখবেন?

সেই রাতেই নিঃশব্দে কাশী ছেড়ে চলে এসেছিল অক্ষু। মিশিরজীকেও জানায়নি।

ভেবেছিল সব শেষ হয়ে গেল। হোক সব শেষ। হলে শান্তি। কিন্তু তা হবার নয়। বুকের

অগ্নিদগ্ধ শুষ্কতার তলায় তলায় সৃষ্টির তোড়জোড় আর তার আয়োজনের বিরাম নেই। ছন্নছাড়ার মত ঘুরছে শুধু। বারাণসী লক্ষ্ণৌ গোয়ালিয়র কানপুর রামপুর। কিন্তু সুরাঙ্গনার অন্তঃপুর তেমনি অনেক দূর।

পড়ি মেরি নাইয়া মাঝধার
আব কওন্ করে সাঁই পার।

...হাত ধরে পার করার লোক কেউ নেই।

লক্ষ্ণৌয়ের ওস্তাদ জামাল খাঁর এই মজলিশে অঙ্কু আগেও এসেছিল। মাস ছয়েক আগে। এখন যেমন মজলিশ-ঘরের এর কোণে বসছে সে, তখন বাইরের বারান্দায় বসে থাকত ঘণ্টার পর ঘণ্টা। সমস্ত ভারতবর্ষে খাঁ সাহেবের নাম-ডাক। এক কালে তাঁর দর্শনলাভও সৌভাগ্য ভাবত অঙ্কু। এখন অবশ্য সে মোহ গেছে। গান আর মানুষ এই দুটো আলাদা করে দেখতে শিখেছে সে। অনেক দেখে শিখেছে আর অনেক ঠেকে।

মনে অনেক দিনের সংগোপন আশা খাঁ সাহেবের কাছে নাড়া বাঁধবে, তাঁর শিষ্য হবে। সে সুযোগ সহজলভ্য নয় আদৌ। গানের সাধকরা বস্তুতন্ত্রে অথবা ভোগবিলাসে বিমুখ নন সকলে। অন্তত অঙ্কু যাঁদের দেখেছে, গান বাদ দিলে প্রায় বেশির ভাগই তাঁরা ঘোর তামসিক সম্ভোগের উপাসক। অনেক টাকা থাকলে অঙ্কুর এগনো সহজ হত। অনেক ছেড়ে একেবারে কপর্দকশূন্য সে। দুবেলা ভালমত আহার জোটে না, রাতে মাথা গোঁজার ঠাঁই নেই। টাকা ছাড়া আর যা থাকলে এঁদের দাক্ষিণ্য লাভ করা সহজ হয়; সে বস্তু আরো দুর্লভ। তৃতীয় পথ, গুরুর গোলামী করা বা দাসত্ব করা। অঙ্কু সেবা বলতে রাজি নয়, কারণ যা করতে হয়, তার সঙ্গে এ যাবৎ শুচিতার যোগ দেখেনি।

কিন্তু দাসত্ব করার সুযোগই বা সহজে মিলবে কেমন করে। সেখানেও ভক্তবর্গের মধ্যে রীতিমত কমপিটিশন। সেই লাহোরের মতই। তার থেকেও অনেক বেশি। প্রথম বার জামাল খাঁ সাহেবের মজলিশে এসে অঙ্কু নিরাশ হয়েছিল। খাঁ সাহেব গুণী কেমন জানে, লোক কেমন তখনো জানে না। কিন্তু এসে দেখে নাম-যশ অনুযায়ী তাঁর ভক্ত-পর্ষদ সংখ্যাও অন্যের চতুর্গুণ। মোসাহেব আর ভক্তজন পরিবৃত হয়ে থাকেন সর্বদা। কাছে ঘেঁষার উপায় নেই।

তবু উপায় একটা বার করেছিল অঙ্কু। তার প্রাণ-সঙ্কট, উপায় না বার করলে চলবে কেন। চেষ্টা-চরিত্র করে কিশোর মহারাজকে হাত করেছিল সে। খাঁ সাহেবের খাস তবলচি নন্ কিশোর মহারাজ, কুন্তীবাঈয়ের খাস তবলচি।

নামে কিশোর হলেও মহারাজটি বয়সে প্রবীণ। ধীর গম্ভীর মানুষ। প্রায়ই অসুখে ভোগেন বলে মেজাজও ঈষৎ রুক্ষ। কিন্তু সেই রুক্ষতার তলায় কোমল প্রাণটি আবিষ্কার করেছিল অঙ্কু। কাশীর অতি বৃদ্ধ মিশিরজীর প্রথম জীবনের শিষ্য তিনিও, সেই সুবাদে পরিচয়। তার ওপর কিশোর মহারাজ অসুস্থ ছিলেন তখন, সেই সুযোগে নিঃসঙ্গ মানুষটির আরো কাছে আসার সুযোগ হয়েছিল তার।

দুদিনের পরিচিত এক বাঙালী ছোকরার দিবারাত্র এভাবে তোয়াজ করে তাঁকে কৃতজ্ঞতা-পাশে আবদ্ধ করার চেষ্টা দেখে কিশোর মহারাজ প্রথম প্রথম বিরক্ত হয়েছিলেন। এই সেবার

পিছনে স্বার্থের গন্ধটা তাঁরা বড় বেশি চেনেন। বলেছিলেন, খাঁ সাহেবের শিষ্য হবার জন্যে আমার মোসাহেবী করে তোমার কিছু লাভ হবে না বাবুজী, মিছিমিছি দিনরাত এখানে পড়ে আছে কেন? আমার বেমার আমি নিজেই সারাতে পারব, তোমার সেবার দরকার নেই।

ছলা-কলা বাদ দিয়ে অঙ্কু সহজ রাস্তাই নিয়েছে। বলেছে, তোমার এখানে আছি বলে আমার দুবেলার খাওয়াটা জুটছে মহারাজ, থাকার জায়গাও। এখান থেকে গেলে কিছুই জুটবে না। সেবা সেই জন্যেই করছি—তোমার কৃতজ্ঞ বোধ করার কোন কারণ নেই।

কিশোর মহারাজ আর কিছু বলেননি। চেয়ে চেয়ে শুধু দেখেছিলেন খানিকক্ষণ। এরও আগে অঙ্কু তবলা বাজিয়ে শুনিয়েছিল তাঁকে। মিশিরজীর শিষ্য শুনে তিনিই বাজাতে বলেছিলেন। শুনে মহারাজ খুশি হয়েছিলেন। তার বোল চক্রধার গৎ তোড়া পেশকারের প্রশংসা করেছিলেন। অবাক হয়ে বলেছিলেন, তবলা নিয়েই থাকো না। আমি তোমাকে সাহায্য করব।

অঙ্কু জবাব দিয়েছে, তাহলে আর মিশিরজীকে ছেড়ে এলাম কেন মহারাজ?

এর থেকে বড় যুক্তি আর হয় না। কিশোর মহারাজ চুপ করে গিয়েছিলেন। পরে সুযোগ বুঝে অঙ্কু নিবেদন পেশ করেছে একদিন।—আমার যা হোক একটা গতি করে দাও মহারাজ, বড় আশা, খাঁ সাহেবের কাছ থেকে কিছু পাব।

শোনা মাত্র মেজাজ বিগড়েছিল কিশোর মহারাজের, ক্যায়সে, বাতাও?

খাঁ সাহেব আবার জিজ্ঞাসা করেছেন, কি করে গতি করব, কুন্তীর কাছে সুপারিশ করে?

অঙ্কু জবাব দেয়নি। ভিতরে ভিতরে সেটুকুই প্রত্যাশা। প্রবীণ মহারাজটির কাছে এটুকু অসম্ভব প্রত্যাশা কিছু নয়। খানিক চুপ করে থেকে শান্তমুখেই বলছেন তিনি, কুন্তীবাঈ কারো জন্যে কিছু বলে না বাবুজী, এমন কি নিজের জন্যেও না। তবে তুমি চেষ্টা করে দেখতে পার, এখানে এলে তুমিই তাকে বলে দেখো। সুবিধে বুঝলে আমিও বলব।

মহারাজের অসুখের সময় কুন্তীবাঈকে মাঝে মধ্যে খোঁজ-খবর করতে আসতে দেখেছে অঙ্কু। কিন্তু অঙ্কু তার ধারে-কাছেও ঘেঁষেনি। মহারাজ তিক্ত হেসে আবার বলেছিলেন, তাকে একটু হাত করতে পার কিনা দেখ, হাত করা সহজ নয়, কিন্তু পারলে হবে—মেয়েটা ভালো।

শোনা মাত্র অঙ্কুর বুকের ভিতরটা মোচড় দিয়ে উঠেছিল। তারাবাঈকে মনে পড়েছিল তার। আবারও এক রমণীর জটিলতার মধ্যে পা বাড়াবে?

সুযোগ-সুবিধা পেলে তাতেও অঙ্কুর আপত্তি ছিল না হয়তো। গান পাবার সঙ্গে কোন কিছুরই দ্বন্দ্ব নেই তার। কিন্তু সুযোগ পাবে কেমন করে, কুন্তীবাঈ তারাবাঈ নয়—এই মূর্তির চতুর্দিক যেন নীরব অথচ ভারী স্পষ্ট একটা নিষেধ দিয়ে ঘেরা। দূর থেকে অন্তত সেই রকমই মনে হত অঙ্কুর।

তাছাড়া ওস্তাদ নওয়াজ সাহেবের সঙ্গে তারাবাঈ-এর যে সম্পর্ক, কুন্তীবাঈ-এর সঙ্গে জামাল খাঁর সে সম্পর্কের সম্ভাবনা মনের কোণেও উঁকিঝুঁকি দেয়নি অঙ্কুর। এই বয়সেই কুন্তীবাঈ-এর প্রতিষ্ঠা মেয়ে-শিল্পীদের অন্তত ঈর্ষার কারণ। জামাল খাঁর মেয়ের বয়সী, সব থেকে প্রিয় শিষ্যা সে। খাঁ সাহেব সমস্ত মন-প্রাণ ঢেলেই শিখিয়েছেন তাকে, শেখাচ্ছেন। তার

যশে গুরুর যশ আরো ছড়িয়েছে।

অক্ষু তখনো সাহস করে খাঁ সাহেবের মজলিশ-ঘরে পা দেয়নি। বাইরে থেকে অন্য সকলের সঙ্গে দেখত কুন্তীকে—সকলের থেকে স্বতন্ত্র মনে হত তাকে। তার একটু সুনজরের আশায় খাঁ সাহেবের কত হোমরা-চোমরা শিষ্য উদ্‌গ্রীব—অক্ষু পাত্তা পাবে কোথা থেকে? অক্ষু দেখত সভাপার্ষদবর্গ রীতিমত সমীহ করে চলে তাকে, শ্রদ্ধা করে। তারাবাঈ-এর প্রতি মোসাহেবদের শ্রদ্ধার সঙ্গে এই শ্রদ্ধার যেন মূলে তফাত। তারাবাঈ শ্রদ্ধা চাইত, কিন্তু এই শ্রদ্ধা স্বতঃস্ফূর্ত। গুরুর আদেশ হলে দুই একটা সুরের হয়তো একটু-আধটু মহড়া দিত কুন্তীবাঈ। পার্ষদরা তাই শুনেই আ-হা আ-হা করে গলে যেতে চাইত। কুন্তী হাসত হয়তো একটু, কখনো মাথা নুইয়ে উচ্ছ্বাস গ্রহণের সামান্য সৌজন্য দেখাতো।

বাইরে থেকে অক্ষু শুনত, আর দেখত চেয়ে চেয়ে। তারই সমবয়সী হবে, আটাশ-উনত্রিশ; কিন্তু ভাগ্যবতী আর কাকে বলে।

কুন্তীকে দেখে 'বাঙালী' রূপের কথা মনে হত অক্ষুর। বাংলা দেশবাসিনী বাঙালী নয়। রাগিণীর নাম বাঙালী। ভৈরব-পত্নী, ভৈরব-অঙ্গনা বাঙালী। তার রূপ আছে একটা। কাঞ্চীদাম বিভূষিতা, হাতে পুষ্পপাত্র, দীর্ঘ-নয়না, বাম হাতে উজ্জ্বল ত্রিশূল, তরুণারুবর্ণা, জটামণ্ডিতা—সর্বাঙ্গে ভস্ম লেপন করা থাকলেও রূপে দশদিক আলো।

কুন্তীবাঈয়ের বাঁ হতে ত্রিশূল নেই, কিন্তু ত্রিশূলের মতই অমোঘ সেই অদৃশ্য নিষেধের ইঙ্গিত আছে। অঙ্গ ভস্মাচ্ছাদিত নয়, কিন্তু সর্বাঙ্গে যেন সব কিছু নিঃশেষের একটা প্রশান্ত প্রলেপ মাখানো।

কিশোর মহারাজ কুন্তীবাঈ-এর সঙ্গে আলাপ-পরিচয় করিয়ে দেবেন প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু তার আগেই সেবারের মত লক্ষ্ণৌ ছেড়েছিল অক্ষু। আলাপের বাসনা আর ছিল না, জামাল খাঁর কাছে নাড়া বাঁধার সঙ্কল্পও ত্যাগ করেছিল। গানের জন্যে সব করা যায়, সব বরদাস্ত করা যায় জানত।

কিন্তু কিছু যে যায়ও না জানত না।

কিশোর মহারাজ ছোট্ট একটা কাহিনী উদঘাটন করেছিলেন এক সন্ধ্যায়। তারই ধাক্কায় অক্ষু সেবারের মত ছিটকে চলে গিয়েছিল লক্ষ্ণৌ থেকে। কুন্তীকে তারাবাঈ-এর চোখে দেখলে হয়তো যেত না।

বারাণসীর উপানন্দ ভাসের নামটা শোনা ছিল অক্ষুর। বারাণসীতে থাকতেন না তিনি, থাকতেন এলাহাবাদে। এখনো সেইখানেই আছেন বোধহয়। কিন্তু কোথায় কোন্ নিভৃতে বাস করেন তিনি, এখন প্রায় সকলেরই অগোচর সেটা। মস্ত ধ্রুপদ আর ভজন সাধক তিনি। কোনো আসর বা সভায় তাঁর সাক্ষাৎ এখন আর মেলে না বলেই হয়তো তাঁর গানের প্রভাব সম্বন্ধে অনেক অলৌকিক রটনা শোনা যায়।

পণ্ডিত ভাসের একমাত্র কন্যা কুন্তীবাঈ। বুকের পাঁজর। শিশু অবস্থা থেকে গানের আর সুরের আবহাওয়ায় মানুষ করেছেন তাকে। নিজে গান শিখিয়েছেন দিনের পর দিন, বছরের পর

বছর তালিম দিয়েছেন। তখন থেকেই কিশোর মহারাজ তবলা বাজাতেন কুন্তীর সঙ্গে।

কিন্তু ধ্রুপদ বা ভজনের সঙ্গে চিত্তের যোগ হল না কুন্তীবাঈএর। খেয়ালের দিকে ঝোঁক তার, সে খেয়াল শিখবে ঠুংরি শিখবে। কারো সত্তার তাগিদে বাধা দেবার মানুষ নন পণ্ডিত ভাস। নিজেও তিনি খেয়ালের কম বড় ওস্তাদ নন। শেখাতেন, কিন্তু শিখিয়ে আনন্দ পেতেন না। কারণ নিজেকে তিনি ততবড় খেয়ালের পণ্ডিত আদৌ ভাবতেন না।

ওস্তাদ জামাল খাঁরও নিবাস তখন এলাহাবাদে। পণ্ডিত ভাসের সমবয়সী, অন্তরঙ্গ বন্ধু। পরস্পরের গুণমুগ্ধ। এই দুজনের জন্যেই গোটা এলাহাবাদের বাতাসে সুর লেগেছিল।

মেয়েকে বন্ধুর হাতে তুলে দিলেন তিনি। বললেন, খেয়ালই যদি শিখতে চাও, তাঁর কাছে যাও—খেয়ালে তিনি আমার থেকে অনেক বড়। কুন্তীকে পাঁচ বছর বয়স থেকে দেখে আসছেন জামাল খাঁ, অপরিসীম স্নেহ করতেন। বন্ধুকে বলতেন, মেয়ে তোমার আমাদের দুই ওস্তাদকেই ছাড়াবে দেখো। সাদরে শিষ্যা গ্রহণ করলেন তিনি।

খেয়ালের পেশা হিসেবে এক সময় লক্ষ্ণৌয়ের পরিবেশ বেশি উপযুক্ত মনে হল খাঁ সাহেবের। সেই সময়ের একজন অনুরাগী নবাব ভক্ত মোটা মাসোহারার লোভও দেখিয়েছিলেন তাঁক। তিনি লক্ষ্ণৌ চলে এলেন। ইতিমধ্য কুন্তীর নাম-ডাক ছাড়াচ্ছে একটু একটু করে। ছোট-খাট আসরের আমন্ত্রণ আসে, একাই গায়। কুন্তী মাস কতক বাবার কাছে থাকত, আর মাস কতক পিতৃতুল্য খাঁ সাহেবের কাছে। কারণ তার শিখতে তখনো অনেক বাকী। আজও শেখা হয়েছে বলে ভাবে না সে।

খাঁ সাহেবের চেষ্টা আর সুপারিশ যার পিছনে, গানের আসরে তার কদর হতে কদিন আর। খাঁ সাহেব যেখানে যান কুন্তীকে সঙ্গে নিয়ে যান, তার আলাদা মহড়ার ব্যবস্থা করে দেন। সুপারিশ ছাড়াও এই বয়সের আর এই চেহারার অমন মেয়ে-গাইয়েই বা কটা আছে আর? কুন্তীর গানের জগৎ বিস্তৃত হতে লাগল। কিন্তু যেখানে আলো, সেইখানে ছায়া। কুন্তীর আলোর পিছনে ছায়া পড়ল। সেই ছায়াটা খাঁ সাহেবেরই। এলাহাবাদের খাঁ সাহেব ততদিনে অনেক বদলেছেন। পণ্ডিত বন্ধুরও প্রভাবমুক্ত বহুদিন।

কুন্তীর মধ্যে তিনি নারীকে দেখলেন। দেখতে লাগলেন।

শেষে একদিন গুরুদক্ষিণা দাবি করলেন।

এত শ্রদ্ধা, এত ভক্তি কুন্তী তার বাবাকেও করত কিনা সন্দেহ। কিশোর মহারাজ জানেন, কুন্তীর মাথায় আকাশ ভেঙে পড়েছিল। তার সেই অশান্তি আর নির্বাক যাতনা কিশোর মহারাজ দেখেছেন। নিষ্ঠাবান ব্রাহ্মণ-তনয়া সে। বাবার বুকের হাড়-পাঁজর যে ভেঙে গুঁড়িয়ে একাকার হয়ে যাবে, তাও সে জানত। অশান্তির তাড়নায় সেই রাতে খাঁ সাহেবের ওখান থেকে এসেই কিশোর মহারাজকে গুরুর দাবির কথা বলেছিল সে। না বলে পারেনি। কিশোর মহারাজ তাকে পালাতে পরামর্শ দিয়েছিলেন। কুন্তী কিছু বলেনি। চুপ করে ছিল। বোবার মত চুপ করেই কাটিয়েছে কটা দিন।

কিন্তু খাঁ সাহেবের দাবিটা পুরুষের জোরালো দাবি নয়। এই দাবিও নূরনওয়াজ খাঁর দাবির মতই। গুরুর ভিক্ষার মত। যৌবনোত্তর প্রায়-বৃদ্ধের কান্নার মত। যে গুরুর কাছে সে অনেক

পেয়েছে, আরো অনেক—অনেক পেতে বাকি—সেই গুরুর ভিক্ষার জন্যে হাত বাড়ানোর মত।

এক রাতে কুন্তীর দিকে একটি বার চেয়েই কিশোর মহারাজ বুঝেছিলেন, সে ভিক্ষা দিয়েছে। গুরু জিতেছে। গুরুর দাবি মিটেছে।

কুন্তীর গানও বাইরে থেকে দেখতে গেলে জিতেছে বই কি। এই দু'বছরের মধ্যে গানে তার অভূতপূর্ব উন্নতি হয়েছে। পাঁচ বছরে দশ বছরে যা হয়নি, দু'বছরে তাই হয়েছে। কত জায়গায় কত আসর মাত করেছে ঠিক নেই। তার মত চাহিদার মেয়ে-শিল্পী এখন আর নেই।

কিন্তু সেই ভিক্ষে দেবার আগেই কুন্তীকে রক্ষা করার তাড়নায় তার বাবাকে চিঠি লিখে বসেছিলেন কিশোর মহারাজ। নিজে এসে মেয়েকে নিয়ে যাবার জন্যে আকুলভাবে অনুনয় করেছিলেন। জবাবে তিনি মেয়ের প্রসঙ্গে একটি কথাও লেখেননি, শুধু তাঁকে নির্দেশ দিয়েছেন, তুমি চলে এসো।

কিশোর মহারাজ যেতে পারেননি। এইখানেই আটকে আছেন।...কিন্তু এবারে বোধহয় যেতে হবে তাঁকে, শরীর ভাঙছে।

বাবার সঙ্গে মেয়ের আর সাক্ষাৎ হয়নি। আর হবেও না কোনদিন।

এই কাহিনী শোনার পর অঙ্কু লক্ষ্ণৌ ছেড়ে এসেছিল। গানের জন্যে সব দেওয়া যায়, কিন্তু কোথায় বুঝি শেষও আছে। মনে হয়েছিল, জামাল খাঁ আর কুন্তী দুজনেই সেই শেষ ছাড়িয়েছে।

ছ-সাত মাস বাদে জয়পুরে কুন্তীর সঙ্গে যোগাযোগ। সেখানকার মিউজিক্যাল কনফারেন্সের বিশেষ মাননীয়া অতিথি হিসেবে তার আগমন। অনিয়মে অনাহারে অঙ্কুর দেহ আরো রুক্ষ, আরো শীর্ণ হয়েছে। দুই চোখের গভীরে তৃষ্ণার আকৃতি আরো স্পষ্ট।

কুন্তীর গানে হৈ-চৈ পড়ে গেল জয়পুরে। পর পর দু'রাত গেয়েছে সে। প্রথম দিন মালকোশ আর ঠুংরি, পরদিন দেশকার আর ঠুংরি। অঙ্কু গান শুনেছ। শুনেছে আর দেখেছে। তানপুরায় গাল রেখে কুন্তীর সুরের অতলে ডুবে যাওয়া দেখেছে। অনুরাগীদের চাহিদায় দুইদিনই ঠুংরি গাইতে হয়েছে পরে। বাহবা বাহবা করে শ্রোতারা পাগল। কিন্তু অঙ্কুর মনে হয়েছে, ঠুংরির চপল অভিমান আর চপল আত্মসমর্পণ কুন্তীকে মানায় না। আগে যা গেয়েছে তার তুলনা নেই।

সেই দুটো রাতই বিনিদ্র কাটিয়েছে অঙ্কু। তার আবারও মনে হল, গানের জন্যে সব করা যায়, সব দেওয়া যায়। কিশোর মহারাজের আশ্রয় ছেড়ে কেন সে চলে এলো?

পরদিন সোজা গিয়ে কুন্তীর সঙ্গে দেখা করল সে। যেমন একদিন করেছিল তারাবাঈয়ের সঙ্গে। কিন্তু তারাবাঈয়ের কাছে এগনোর সময় যে জোর ছিল মনের, যে চপলতা ছিল বয়সের—এখন আর তা নেই। বিনা ভণিতায় প্রস্তাব করল, খাঁ সাহেবের কাছে গান শেখার ব্যবস্থা করে দিতে হবে তাকে।

বাইরে এ-রকম আবেদন নিয়ে কেউ চড়াও হয়নি কোনদিন। দীর্ঘায়ত দু'চোখ প্রসারিত করে কুন্তী দেখল তাকে। মনে হল আগেও দেখেছে কোথায়। ঠাণ্ডা প্রশ্ন করল, ক্যায়সে—?

অন্ধু বলল, আমার মনে হয় তুমি ইচ্ছে করলে পারো।

উয়ো ক্যায়সে? আবারও ঈষৎ অসহিষ্ণু প্রশ্ন কুন্তীর।

অন্ধু নিরুত্তর। কিন্তু এরই থেকে জবাবটা পেল বোধহয় কুন্তী। মনে হল, তার সম্বন্ধে অনেক কিছুই জানে লোকটা। আবারও দেখল খানিক, তারপর স্বাভাবিক সৌজন্যে মিষ্টি করেই বলল, ম্যাঁয় আপকো কহীঁ দেখা হুঁ—কহিয়ে কহাঁ?

অন্ধু জবাব দিল, কিশোর মহারাজের বাড়িতে।

কুন্তীর মনে পড়ল হয়তো। কিন্তু বুঝতে দিল না। একটু হেসে খুব মোলায়েম করে বলল, ছোড়িয়ে। ম্যাঁয় মজবুর হুঁ, আপনে মুফত্ ইত্‌নী তক্‌লিফ কী।

কিছুই করতে পারে না সে। পারে বললে অন্ধু দ্বিধাগ্রস্ত হত কিনা বলা যায় না। তারাবাঈএর মত চোখের তারায় আমন্ত্রণের একটু আভাসও পেলে কি করত বলা যায় না। কুন্তী নির্লিপ্ত মুখে একেবারে ছেঁটে দিল তাকে। জলের দাগ না-লাগা পাতার মত আবেদনটা একধারে গড়িয়ে পড়ল।

সেই দিনই স্টেশনে একই ট্রেনে এই একজনকে উঠতে দেখল কুন্তী। দিল্লীতে একই গাড়িবদল করে একই সঙ্গে লক্ষ্ণৌতে নামতে দেখল।

কুন্তী তাকে চেনে না।

## আট

এবারে আর জামাল খাঁর মজলিশের বাইরের দাওয়ায় বসেনি অন্ধু। ঘরে ঢুকেছে। ঘরের এক কোণে বসেছে। রোজই বসেছে। পরিচিত গুণমুগ্ধ অনেকে এসে বসে। পার্ষদদের ধরে পড়েও আসে কেউ কেউ। কিন্তু দিনের পর দিন একটা লোক এসে এককোণে মুখ বুজে বসে থাকলে চোখ পড়ারই কথা। বিশেষ করে গুরুর শ্রীমুখের একটু সুর, একটু তান শুনেই যেখানে পার্ষদদের আ-হা করে মূর্ছা যাবার নিয়ম, সেখানে একজনের এই নির্বিকার ভাবটুকুও বিশেষ ব্যতিক্রম।

জামাল খাঁর চোখ পড়ল একদিন। ইশারায় কাছে ডাকলেন।—তুম কওন্?

রীতি অনুযায়ী তাঁর দুই হাঁটুতে হাত ছুঁইয়ে কপালে ঠেকালো অন্ধু। তারপর জবাব দিল, আমি কেউ না।

পর্ষদরা মুখ টিপে হাসতে লাগল, কুন্তীবাঈএর শ্লথ দৃষ্টিটা তার মুখের ওপর এসে থামল। আগেও নীরব উদাসীনতায় একমাত্র সে-ই লক্ষ্য করেছে তাকে। জামাল খাঁ তির্যক চোখে দেখলেন একটু, ক্যা নাম তেরা ?

নাম বলল। তার পোশাকী শশাঙ্ক নামটা প্রাক্তন গুরু নওয়াজ সাহেবের হাতে পড়ে শশায় দাঁড়ানোর পর থেকে সর্বত্র অন্ধু ওই নাম চালিয়ে আসছে।

মুলুক কহাঁ?

বলল।

জামাল খাঁ চপল বিস্ময় প্রকাশ করলেন, বঙ্গালকে রহনেওয়ালে কেয়া ইতনে তকল্লফী হোতে হ্যাঁয় কি আপনে কো মরদ ইয়া জানানা কহনে কো ভী হিচকিচাতে হ্যাঁয়?

সে কিছু না বলার জবাবে জামাল খাঁর এই রসিকতা। অর্থাৎ বাংলার লোকেরা কি এতই বিনয়ী যে, নিজেদের পুরুষ বা মেয়েছেলে বলে পরিচয় দিতেও সঙ্কোচ বোধ করে!

পার্ষদবর্গ হেসে উঠল। অঙ্কু নিরুত্তর।

জামাল খাঁ জিজ্ঞাসা করলেন, গান শুন্‌না হ্যাঁয়?

এ-রকমই একটা দিনের প্রত্যাশায় ছিল অঙ্কু। নিঃসম্বল আবেদন শুকনো পাতার মত খসে পড়বে এ আর তার থেকে ভালো কে জানে? স্বাভাবিক রাস্তায় অনেক হেঁটেছে। এবারে অস্বাভাবিক পথে পা দিল। শান্তমুখে মাথা নাড়ল। বলল, না, আমি গানের ছাত্র, গুরু খুঁজছি, গুরু দেখে বেড়াচ্ছি—মনের মত পাচ্ছি না।

ওস্তাদ জামাল খাঁ এ রকম জবাব আর বোধহয় শোনেননি। সকৌতুকে বলে উঠলেন, তো কেয়া মেরা ভী ইমতেহান লেনেকো আয়ে হো! আমাকেও তাহলে যাচাই করতে এসেছ?

অঙ্কু নীরব। অর্থাৎ তাই। পছন্দ হলে তবে শিষ্য হবে। জানাল খাঁর মুখের হাসি গেল। পর্ষদদের কারো দৃষ্টি ঘোরাল, কারো বা ধারালো। এমন কি কুন্তীর নিস্পৃহতায়ও ঈষৎ বিস্ময়ের ফাটল ধরেছে।

খাঁ সাহেব বললেন, লেকিন তুমকো শার্গিদ বানাতা কওনা হ্যায়?

তেমনি ঠাণ্ডা অথচ সবিনয়ে অঙ্কু জবাব দিল, আমার মত চেলা দরকার আছে কিনা গুরু বুঝবেন, সেটা তাঁর বিচার।

মজলিশের হাওয়া বদলে গেছে। জামাল খাঁ তার মুখের দিকে চেয়ে বিচারই করলেন যেন একটু। তারপর বললেন, মালুম হোতা হ্যায় কি বহৎ ইমানদার আদমী হো তুম—আচ্ছা, ব্যয়েঠ্ যাও, শুনাও কুছ্—

অঙ্কুর বুকের ভিতরটা কি কেঁপে ওঠেনি? কিন্তু বুক কাঁপলে চলবে কেন, এরই ওপর মরণ-বাঁচন নির্ভর তার। জামাল খাঁর আর একটু কাছে এগিয়ে এসে বসল. সবিনয়ে বলল, ফরমাইয়ে—

জামাল খাঁ গম্ভীর মুখে আদেশ দিনেল, যা খুশি গাও।

পার্ষদরা উদগ্রীব। এবারে কুন্তীবাঈও উৎসুক একটু। অঙ্কুর গুরু নেই যে গুরুর নাম নেবে। হঠাৎ কাশীর বৃদ্ধ মিশিরজীর কথা মনে পড়ল তার। তিনি বলেছিলেন, ভালো জানো একথা কখনো ভেবো না, কিন্তু আসরে গাইতে-বাজাতে বসলে আর কেউ তোমার থেকে বেশি জানে তাও ভেবো না। সেই রকমই ভাবতে চেষ্টা করল অঙ্কু।

কিন্তু সামনে ওস্তাদ জামাল খাঁ, পাশে কুন্তীবাঈ—ভাবা সহজ নয়।

চোখ বুজে তাকিয়া ঠেস দিয়ে মিনিট আট-দশ বিলম্বিত লয়ের ইমন শুনলেন খাঁ সাহেব। অন্যদিকে চেয় কন্তীবাঈও মন দিয়ে শুনল। পার্ষদদের চোখ একবার খাঁ সাহেবের দিকে একবার কুন্তীর দিকে। তাদের প্রতিক্রিয়া লক্ষ্য করে তারা নিরাপদে হেসে উঠবে অথবা নিরাপদে তারিফ করবে।

সোমের মাথায় খাঁ সাহেব থামিয়ে দিলেন তাকে। আদেশ করলেন, বাগেশ্রীকা কুছ্ ছুট খেয়াল শুনাও—

অর্থাৎ দ্রুত খেয়ালের কেরামতি দেখবেন। দেখলেন। কিন্তু মন্তব্য করলেন না। চার-পাঁচ মিনিট—তানের মাথায় থামিয়ে দিয়ে জিজ্ঞাসা করলেন, পুরিয়া জানতে হো?

আচ্ছা, কিসি রাগ কা তারানা শুনাও—

অর্থাৎ এবারে ছন্দ আর দ্রুততাল পরীক্ষা। অঙ্কুর সঙ্কোচ বা ভয়ের লেশমাত্র নেই আর। কোথা থেকে কেমন করে এত জোর পেল সে-ও জানে না। মালকোশের ওপর তারানা গাইল খানিকক্ষণ।

তাকিয়া ছেড়ে এবারে নড়ে-চড়ে বিপুল দেহটা সোজা করলেন খাঁ সাহেব। তারপর মন্তব্য করলেন, বৃহৎ দরদ্‌ভরী আওয়াজ হ্যায়, অওর গলেমে জোয়ারি ভি হ্যায়—মগর তেরা তালিম কহাঁ?

পার্ষদরা এবারে এতক্ষণের রুদ্ধ নিশ্বাস মুক্তি দিয়ে বাঁচল। কেউ কেউ সবেগে মাথা নাড়ল দু একবার। তালিম অর্থাৎ শিক্ষা নেই মানে তো কিছুই নেই।

এতক্ষণে হাসল অঙ্কু। এই প্রথম আবেদনের সুরে বলল, এর ওপর তালিম থাকলে আর গুরু খুঁজব কেন ওস্তাদ?

লাল সুতো হাতে জড়িয়ে লোভান জ্বেলে মন্ত্র পড়ে নাড়া বাঁধা হল।

এ-রকম আরো হয়েছে, কিন্তু সেটা অপ্রকাশ্য। খাঁ সাহেব চেলা গ্রহণ করেছেন।

কুন্তীবাঈ একটুও সুপারিশ করেছে কিনা অঙ্কু জানে না। সে আরো নিস্পৃহ, আরো উদাসীন। কিশোর মহারাজ একটু-আধটু সুপারিশ করে থাকতে পারেন। বাংলাদেশের পসারের দিক চেয়েও বাঙালী শিষ্য একজন খাঁ সাহেবের থাকা দরকার—সে-রকম লোভও দেখিয়ে থাকতে পারেন। তাছাড়া তালিম দিলে ছোকরা শিখবে এও হয়তো মনে হয়েছিল খাঁ সাহেবের।

কিন্তু কিছুদিন না যেতেই খাঁ সাহেব ভয়ানক বিরূপ নয়া শিষ্যের ওপর। তাঁর মনে হল, ছোঁড়াটা কথার জালে ফেলে ঠকিয়েছে তাঁকে। এতটা সহায়সম্বলহীন কপর্দকশূন্য ভাবেননি আগে। অতএব চাকরকে দিয়েও যে কাজ করান না, সেই কাজই করাতে লাগলেন তাকে দিয়ে। গাঁজা সেজে দেওয়া থেকে জুতো সাফ করা পর্যন্ত। এতেও অনভ্যস্ত নয় অঙ্কু। যা বলেন মুখ বুজে করে।

কিছুকাল বাদে এতে সুবিধেও হল একটু। এই ভাবেই মানুষ ভৃত্যের প্রতিও নির্ভরশীল হয়ে পড়ে। অঙ্কু নির্ভরশীলই করে তুলতে চায় তাঁকে। বাইরে যত গাল-মন্দই করুন, ভিতরে ভিতরে খাঁ সাহেব একটু সমীহও করেন হয়তো। তার নিষ্ঠা তিনি লক্ষ্য করেছেন। আর পাঁচ-জনের মত তোয়াজ তোষামোদ করে না ছেলেটা, ভৃত্যসুলভ মনোভাব নয় একটুও। যা করে মাথা উঁচিয়েই করে। গুরু বলে করে।

নইলে ইতিমধ্যে শিষ্যের মেজাজ গুরু ভালই চিনেছেন। এক তিনি ছাড়া আর কারো মুখ

থেকে এতটুকু বিদ্রূপের আভাসও বরদাস্ত করে না সে। একবার খাঁ সাহেবের এক পয়সাওয়ালা তরুণ সাগরেদ কি যেন অবজ্ঞাভরে ফরমাস করেছিল তাকে। অঙ্কু সকলের সামনে এমন কি গুরুর সামনেই তার দু'কাঁধ ধরে বেশ কয়েকটা ঝাঁকুনি দিয়ে ছেড়ে দিয়েছিল। খুব ঠাণ্ডা মুখে বলেছিল, এখান থেকে তুলে একেবারে বাইরে ছুঁড়ে ফেলে দিয়ে আসবে।

ওস্তাদ অবশ্য এরপর অঙ্কুকেই শাসন করেছিলেন। তবু সাহস দেখে সকলে বিস্মিত হয়েছিল। এমন কি কুন্তীবাঈও। কিন্তু তারপর থেকে এক ওস্তাদ ছাড়া আর কেউ ঘাঁটাতে সাহস করেনি তাকে।

সব গুরু যা করেন, খাঁ সাহেবও তাই করলেন। প্রথম প্রথম তালিম দিলেন কিছুদিন। তারপর ঢিলে দিলেন। নিতান্ত কখনো সদয় হলে ডাকেন, তাগিদ দিলে তেড়ে আসেন। এটা এ-রকম কেন হল, বা ওটা ও-রকম কেন হল জিজ্ঞাসা করলেও ওস্তাদ তেতে ওঠেন। কখনো বলেন ভাগো হিঁয়াসে, কখনো বা গর্জে ওঠেন, হাম যো বোলতা হ্যায় করো, কাঁহে বাকোয়াস করতা হ্যায়—এ কাঁহে হোগা ও কাঁহে হোগা ছাড়ো।

অন্য চেলারা এ-দিক ও-দিক মুখ ফিরিয়ে থাকে। তাদেরও ধৃষ্টতা মনে হয়। তবে সামনা-সামনি মনোভাব ব্যক্ত করার সাহস নেই কারো।

এক সন্ধ্যায় কুন্তীর সামনেই অপমানের একশেষ অঙ্কুর। খাঁ সাহেব একা ছিলেন ঘরে। একেবারে একা তাঁকে পাওয়া যায় না বড়। কুন্তীর আসার কথা ছিল কিনা তাও অঙ্কু জানে না। ওস্তাদকে খুব মৌজ করে গাঁজা সেজে খাইয়েছে। জলীয় পানের পর ওটা না হলে জমে না। অঙ্কু নিজে থেকে তার গা-হাত-পাও টিপে দিল খানিকক্ষণ। তারপর খাতা-পেন্সিল নিয়ে এসে বসল। আবেদন, অনেকদিন নতুন কিছু পাইনি ওস্তাদজী, একটা কিছু 'চীজ' দাও।

গুরুর কানে গেল কিনা বোঝা গেল না। রক্তচক্ষু মেলে একবার তাকালেন শুধু, আর্জিটা বুঝলেন, তারপর আবার গুম।

হয়তো একসময় দিতেন কিছু, বা বলতেন কিছু। কিন্তু তার আগেই কুন্তীবাঈ এসে হাজির। রাগে গা জ্বলতে লাগল অঙ্কুর। সে বসেই রইল। কুন্তীবাঈ আর একধারে এসে বসল, তবু উঠল না। হয়তো তালিম নিতে এসেছে, কুন্তীবাঈ কারো সামনে তালিম নেয় না। তার মর্যাদা আলাদা। ওস্তাদ একা থাকলে আসে, অথবা ডেকে পাঠালে আসে।

এক হাঁড়িতে হাত পড়ছে মনে হলেই ক্ষেপে ওঠেন গুরুরা। গানের 'চীজ' বা জিনিস চাওয়াটা বরদাস্ত করতে পারেন না। তার ওপর এখনো বসেই আছে দেখে রাগে খাঁ সাহেবের নেশা ছুটে যাবার উপক্রম। গলা চড়িয়ে খেঁকিয়ে উঠলেন, কেয়া? লিখ্‌নে মে গানা হোগা? খালি চীজ্ লিখ্‌না মাঙতা? মেরা পাস যেত্তা চীজ্ হ্যায় সব লিখ লো—মগর গায়গা হাম্!

কুন্তী মুখ টিপে হাসছে। অপমানে অঙ্কুর মুখ কালো। একবার ইচ্ছে হল, সামনের ওই বাদ্য-যন্ত্রটা দিয়েই ওস্তাদের মাথাটা দুফাঁক করে দেয়, তারপর কুন্তীর সঙ্গেও বোঝাপড়া করে নেয় একটা। কিছুই না করে ঘর ছেড়ে প্রস্থান করল।

দিন যায়, মাস যায়, বছর ঘুরে আসে।

ভিতরটা আবারও হতাশায় ভরে উঠছিল অঙ্কুর, অসহিষ্ণুতা বাড়ছিল। কিন্তু নিজেই সে

একটা উপায় আবিষ্কার করল শেষে। ওস্তাদের রেয়াজ করার সময় কারো উপস্থিতি নিষেধ। তাছাড়া তিনি রেয়াজ করেন গভীর রাতে।

কনকনে শীতের রাত, হাড়ে হাড়ে ঠোকাঠুকি লাগে। গলা পর্যন্ত কম্বল মুড়ি দিয়ে অক্ষু চোরের মত খাঁ সাহেবের বাড়িতে আসত। দোতলায় তাঁর ঘরের নীচে এসে দাঁড়াত। ঠাণ্ডায় কান দুটো জমে যাবার উপক্রম, কিন্তু কান ঢাকলে চলবে না। বেশিক্ষণ কষ্ট হত না অবশ্য। কারণ সে আসার একটু বাদেই রেয়াজ শুরু হত। রাতের স্তব্ধতায় স্পষ্ট শুনতে পেত অক্ষু। প্রায় সকাল পর্যন্ত দোতলার ঘরে রেয়াজ চলত, অক্ষু নীচে ঠায় দাঁড়িয়ে থাকত সারাক্ষণ।

সপ্তাহে তিন-চারদিন এমনি রেয়াজ করতেন, কিন্তু অক্ষুকে রোজই আসতে হত। এই করে রেয়াজের দুরূহ কলা-কৌশল কিছু কিছু করায়ত্ত হতে লাগল তার। কিন্তু অনেক সাবধানতা সত্ত্বেও গলায় ঠাণ্ডা লাগত প্রায়ই। গলা বসা থাকত।

এরই মধ্যে বিশেষ যোগাযোগ একদিন।

এবারেও কিশোর মহারাজের নীচের তলার একটা ঘরে থাকত অক্ষু। আবারও হঠাৎ একদিন অসুস্থ হয়ে পড়লেন তিনি। কিন্তু তার পরদিনই কুন্তীবাঈয়ের এক অনুষ্ঠানে গান করার কথা। বায়না নেওয়া হয়ে গেছে। কিশোর মহারাজের অসুস্থ হওয়াটা নতুন নয়, আর কুন্তীবাঈয়ের অন্য তবলচির অভাবও হয় না। খাঁ সাহেবই ব্যবস্থা করে দেন। কিন্তু কয়েকদিনের জন্যে জামাল খাঁ সাহেবও বাইরে গাইতে গেছেন কোথায়।

কুন্তীবাঈ চিন্তিত না হোক, বিরক্ত হয়েছিল বোধহয়। যাদের আসর, তবলচি তারাও যোগাতে পারে। সেখানে তবলচির অভাব হবে না। কিন্তু গায়িকাটির দিক থেকে সেটা মনঃপূত নয় খুব। কিশোর মহারাজের বাড়িতে আজকাল আর সে আসেই না বড়। সেদিন এসেছিল। কিশোর মহারাজ যেতে পারবেন কি না সঠিক জেনে নিতে এসেছিল হয়তো।

এতদিনের মধ্যে সামনা-সামনি কুন্তীর সঙ্গে একটা কথারও বিনিময় হয়নি অক্ষুর। তবে কুন্তী লক্ষ্য করত তাকে। খাঁ সাহেবের চেলাচামুণ্ডাদের কাছে সে সাক্ষাৎ দেবী বিশেষ। তার একটু কৃপাকটাক্ষের আশায় সকলেই পায়ের কাছে বুক পেতে দিতে প্রস্তুত। কুন্তীবাঈ তাদের কাউকে একটুখানি 'চীজে'র হদিস দিলে গোটা জীবনের মত বর্তে গেছে সে। কিন্তু সকলের মধ্যে এই একজনকেই ব্যতিক্রম দেখেছে। কোনদিন সামনে আসার চেষ্টা দূরে থাক, খাঁ সাহেবের অনুরোধে মজলিশে কুন্তী একটু-আধটু মহড়া দিতে বসলেও তাকে অন্যদিকে মুখ ফিরিয়ে থাকতে দেখেছে। কোনদিন মুখ দিয়ে একটা তারিফের শব্দও উচ্চারণ করেনি। তার একটু চোখের ইঙ্গিতে খাঁ সাহেব তাকে দূর দূর করে তাড়িয়ে দেবেন এখান থেকে, কিন্তু কুন্তীবাঈ সে-রকম বিরক্তি প্রকাশ কখনো করেনি। রূঢ় হাবভাব সত্ত্বেও কুন্তী শুধু অবহেলাই করেছে, তাকে অসম্মান করার ইচ্ছাটা কেন জানি কখনো হয়নি তার।

আজ কথা হল।

কুন্তী নীচে নেমে আসতে অক্ষু সামনে এসে দাঁড়াল। জিজ্ঞাসা করল, কিশোর মহারাজ আসরে যেতে পারবেন না তো?

কুন্তী মাথা নাড়ল। পারবেন না। চেয়ে রইল, অর্থাৎ তাতে কী?

তোমার তবলচি ঠিক আছে?

কুন্তী জবাব না দিয়ে আবারও মাথা নাড়ল আর তেমনই চেয়ে রইল। অর্থাৎ ঠিক নেই। কিন্তু তাতেই বা কী?

একটুও ভণিতা না করে অন্ধু সাদাসিধে ভাবে জিজ্ঞাসা করল, আসরে আমি যদি তোমার সঙ্গে বাজাই, তুমি কি আমাকে জব্দ করতে চেষ্টা করবে?

এইবার কুন্তীর মাথা নাড়তে সময় লাগল একটু। এ-রকম প্রস্তাব কল্পনা করাও শক্ত। টানা টানা দুচোখ মেলে চুপচাপ দেখল খানিক। তারপর মাথা নাড়ল। জব্দ করতে চেষ্টা করবে না। জিজ্ঞাসা করল, তুমি সাহস করো?

অন্ধু ঘাড় নাড়ল, করে।

আচ্ছা, কাল সকালে আমার বাড়ি এসো।

চলে গেল। কি বাজাতে পারে, কতটা বাজাতে পারে কিছুই জিজ্ঞাসা করল না। যতক্ষণ দেখা গেল তাকে, অন্ধু দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখল। কেন, কোন্ তাড়নায় এ প্রস্তাব করল নিজেও জানে না।

অন্ধু যথানির্দেশ পরদিন সকালে তার বাড়িতে হাজির। কুন্তীবাঈ বাজনা শুনল। কোনরকম মন্তব্য করল না। শুধু আসরের সময়টা জানিয়ে দিল তাকে।

না, এতবড় আসরে অপ্রস্তুত একটুও হয়নি অন্ধু। বরং তবলা বাজিয়ে এত আনন্দ আর বোধ হয় পায়নি কোনদিন। ভূপালি গাইছিল কুন্তীবাঈ, নিষ্ঠাভরে কারো মঙ্গল-কামনায় তুলসীতলায় প্রদীপ জ্বেলে দিয়ে যাচ্ছিল যেন। গান জমেছিল, তবলাও। আসরে কুন্তীবাঈয়ের ভিন্ন মূর্তি। জব্দ করার চেষ্টা দূরে থাক, মাঝে মাঝে মাথা নেড়ে ভরসা দিচ্ছিল তাকে, উৎসাহ দিচ্ছিল—নীরব হাসিতে দুই একবার বাজনার তারিফও করেছে।

গান শেষ হতে কুন্তীবাঈ নিজের জুড়িতে ডেকে নিল তাকে। গাড়ি তার বাড়ির দিকে ছুটল। ভিতরটা আবছা অন্ধকার। দুজনে মুখোমুখি বসে। মুখোমুখি ঠিক নয়, কুন্তীবাঈ পিছনের গদীতে হেলান দিয়ে আছে। অন্ধু ঠিক ঠাওর করতে পারছে না, মনে হয় চোখ দুটো বোজা। হয়তো বা সুরের ঘোরে বিভোর এখনো।

বেশ কিছুক্ষণ বাদে মাথা না তুলেই জিজ্ঞাসা করল, তবলা কতদিন বাজাচ্ছ?

অনেক কাল। তবে তেমন অভ্যেস নেই।

একটু বাদে আবার প্রশ্ন হল, কার কাছে শিখেছ?

কাশীর মিশিরজী।

চেনে কি না তাও বোঝা গেল না। গদী থেকে মাথা তোলেনি। দু'-চোখ বোজাই। খানিক চুপ করে থেকে মন্তব্য করল, ভালই বাজিয়েছ...সাথ্-সঙ্গত তেমন সুবিধের হয়নি, তানের জবাব খুব ভালো হয়েছে।

অন্ধুর ভিতরে ভিতরে একটু অস্বস্তি হচ্ছে কেমন। এভাবে এত কাছাকাছি বসার দরুন কিনা জানে না। আরো অনেক ঘনিষ্ঠ অনেক প্রগল্ভ সান্নিধ্যে এসেছিল তারাবাঈয়ের। তখন সাময়িক তাড়না কিন্তু অনুভব করেনি এমনও নয়। কিন্তু আসলে তারাবাঈকে সে-ই ঠকাতে

পেরেছিল। বুকের নিভৃতে কোনো দাগ পড়েনি, কোনো ছাপ পড়েনি। কিন্তু অক্ষু হঠাৎ আবিষ্কার করেছে, এই সান্নিধ্য সুবাঞ্ছিত। নিজের অগোচরে বহুদিন ধরে এই রকমই একটা আশা লালন করছিল যেন। নইলে তবলচি নেই জানা মাত্র সেধে বাজাবার আগ্রহ হল কেন?

অস্বস্তি এই আবিষ্কারের কারণে।

কুন্তীবাঈ একটু বাদে সোজা হয়ে বসল। মাঝের ব্যবধান আরো একটু কমলো। ভিতরে আবছা আলোয় দু'চোখ মেলে তাকে দেখল খানিক।

তবলা বাজাবে?

খুব অপ্রত্যাশিত প্রস্তাব নয়।—তোমার সঙ্গে?

হ্যাঁ।

কিশোর মহারাজ...?

তিনি প্রায়ই অসুস্থ থাকছেন। ঈষৎ অসহিষ্ণু শোনালো।

অক্ষুর কোথায় যেন লাগল একটু খচ্ করে। কয়েক মুহূর্ত চুপ করে থেকে ফিরে জিজ্ঞাসা করল. সেই অপরাধে তাঁকে ছেঁটে দেবে?

কুন্তীবাঈ অনেকক্ষণ কোনো জবাব দিল না। জবাব আর দেবেই না মনে হল। কিন্তু শেষে বলল, তিনি নিজেই নিজেকে ছেঁটে দিয়েছেন, অসুস্থ না হলেও অসুস্থ বলেন। আলোচনাটা ব্যক্তিগত হয়ে পড়েছে মনে হল বোধহয়। নিরুত্তাপ প্রশ্ন করল, তুমি কি করবে বলো, বাজাবে?

অর্থাৎ, তবলা নিয়ে থাকলে সে খানিকটা সুযোগ তাকে করে দিতে পারে। এ-রকম সুযোগ মেলাও ভাগ্যের কথা বই কি।

কিন্তু এই ভাগ্যান্বেষী সে নয়। মৃদু অথচ স্পষ্ট জবাব দিল, না। তবলা যেটুকু শিখেছি গানের জন্যে শিখেছি।

আয়ত টানা টানা দুটো চোখ তার মুখের ওপর পড়ে আছে। এ-রকম প্রস্তাব নাকচ কবার মত জোরের উৎসটা কোথায় কুন্তীবাঈ চেয়ে চেয়ে তাই দেখছে যেন। তাবপর পিছনে হেলান দিয়ে গদীতে মাথা রাখল আবার। সমস্ত পথ আর একটি কথাও বলল না।

কিন্তু কুন্তীবাঈ ভাবছিল কিছু। জয়পুরের সেই সন্ধ্যাটা মনে পড়েছিল। লোকটা খাঁ সাহেবের কাছে গান শেখার সুপারিশের আবেদন নিয়ে তার শরণাপন্ন হয়েছিল। সেই আবেদনে ভিক্ষার সুর ছিল না, অন্তস্তলের এক অব্যক্ত যাতনা থেকে অব্যাহতি পাবার অসহিষ্ণু তাড়না ছিল। তারপর এই এক বছর ধরে দেখছে। তৃষ্ণার আকৃতি দেখছে, আকাঙ্ক্ষার একখানি শিখা জ্বলতে দেখছে। রসদ না পেলে পল্‌তে যেমন নিজেকে পোড়ায় তেমনি নিজেকে দগ্ধ করতে দেখছে লোকটাকে।

...আর আজ দেখল।

কুন্তীবাঈয়ের তরফ থেকে এ-রকম আমন্ত্রণের নজির নেই, প্রত্যাখ্যানেরও না। এই প্রথম আমন্ত্রণ, প্রথম প্রত্যাখ্যান। গান কতদূর হবে জানে না, কিন্তু গানের জন্যে তবলার এই হাতের জন্যেও যে মায়া নেই, এ কম আশ্চর্য নয়। তার সঙ্গে তবলা-সঙ্গতের একটু লোভনীয় ইশারায় ওস্তাদের সব কটি চেলা গান ছেড়ে তবলা শিখতে বসবে সে সম্বন্ধে কুন্তীবাঈয়ের এতটুকু

সংশয় নেই। পায়ের কাছে বুক পেতে দিয়ে তার গানের প্রতি শ্রদ্ধা নিবেদন করে যারা, নিভৃতের অতনু মুহূর্তে তাদের ওই বুকে কোন্ শিক্ষা জ্বলে সেটা কুন্তীবাঈ মুখের দিকে এক নজর তাকালেই বুঝতে পারে।

কুন্তীবাঈয়ের ভাবনা অস্বাভাবিক নয়।

বাড়ির দরজায় গাড়ি দাঁড়াতে দুজনেই নামল। অঙ্কু বলল, আমি যাই এবারে...

কুন্তীবাঈ দাঁড়িয়ে আর এক নজর দেখে নিল। তারপর ইশারায় ডাকল, এসো—।

আগে আগে সিঁড়ি ধরে দোতলায় উঠল সে। অঙ্কু পিছনে। সে যেন মূর্তিমতী সুরাঙ্গনার অনুসরণ-রত। আচ্ছন্ন ভাবটা কাটিয়ে তুলতে চেষ্টা করছে অঙ্কু। অন্যথায়, নতুন কোনো সূচনায় যদি পদার্পণ করেও থাকে, সেটা পণ্ড হবার সম্ভাবনা। কুন্তীবাঈকে তারাবাঈ ভাবতে চেষ্টা করছে অঙ্কু, তার মত করেই দেখতে চেষ্টা করছে। উদ্দেশ্যের সিঁড়ি টপকাতে হলে যে উপলক্ষ দরকার, সেই উপলক্ষের মত ভাবতে চেষ্টা করছে।

কিন্তু ভাবা শক্ত হচ্ছে। কুন্তীবাঈয়ের জীবন-বৃত্তান্ত জানে, তবু তারাবাঈএর মত ভাবা যাচ্ছে না তাকে। অনেক তফাত, যোজন তফাত।

ঘরের মেঝেময় পুরু গালচে পাতা। এধারে-ওধারে গোটাকতক সৌখিন তাকিয়া। সামনের দেয়ালে মস্ত একটা আয়না। মাথার উপর ঝাড়-লণ্ঠন। আর চারিদিকে গান-বাজনার সরঞ্জাম। তানপুরা, তবলা, সারেঙ, আরো অনেক কিছু।

বোসো—।

কুন্তীবাঈ ওদিকের ঘরে চলে গেল। ফিরল মিনিট দশেক বাদে। বেশবাস বদলে এসেছে। চোখে-মুখেও জল দিয়ে এসেছে বোঝা যায়। একটু দূরে একটা তাকিয়া টেনে বসল সে। দুহাতে দুই খাবারের থালা নিয়ে একজন পরিচারিকা এলো। থালায় অল্প কয়েকটা মিষ্টি।

কুন্তীবাঈ বলল, হাত-মুখ ধুয়ে এসো। পরিচারিকাকে ইঙ্গিত করল তাকে নিয়েযেতে।

আপত্তি না করে অঙ্কু উঠে গেল। এ নিয়ে ভদ্রতাসূচক একটা কথা বলাও যেন বাড়তি কথার মত। ফিরে এসে একটা থালা টেনে নিল। কুন্তীও তার সামনে বসেই খেল চুপচাপ। একটি কথা নেই, এতটুকু অভ্যর্থনার আতিশয্য নেই। ঠাণ্ডা, শান্ত।

পরিচারিকা পান দিয়ে গিয়েছিল। খাওয়া শেষ হতে কুন্তী পানদানীটা এগিয়ে দিল তার দিকে। নিজে মশলা খেল। তারপর বলল, গান করো, শুনি—

এই প্রস্তাবের জন্যেও প্রস্তুত ছিল না অঙ্কু। সে চুপচাপ চেয়ে রইল।

নির্লিপ্ত মুখে কুন্তী বলল, গানের পিছনে ঘুরে পণ্ডশ্রম করছ কিনা শুনলে বলে দিতে পারি।...বছর খানেক আগে খাঁ সাহেবের সামনে যেটুকু শুনেছিলাম তাতে কিছু বোঝা যায়নি।

অঙ্কু চেয়েই আছে। তাকে ডেকে আনার কারণ বুঝছে।...তার গাইতে আপত্তি নেই। পরীক্ষা দিতে আপত্তি নেই। কুন্তীর বিচার দিয়ে নিজেকে যাচাই করে নিতে আপত্তি নেই। বুকের একটা দুর্বহ ভার খালি করে দেবারই যেন লগ্ন এটা।...নিষ্পত্তি হয়ে যাক্।

তানপুরাটা কাছে টেনে নিল অঙ্কু। শান্ত মুখে তানপুরা বেঁধে নিল। অব্যক্ত নীরবতায় যান্ত্রিক আওয়াজটা গুরুগম্ভীর গোঙানীর মত শোনালো খানিকক্ষণ।

গান গাইছে। সেই অতিপ্রিয়, অতি পুরানো গান। কিন্তু পুরানো নয়, এই প্রথম গাইছে যেন, বেহাগের সমস্ত আকুতির রুদ্ধ আগলটা আজ কপাট খুলে দিয়েছে ঃ

পড়ি মেরি নাইয়া মাঝধার
আব্ কওন্ করে সাঁই পার—।

নৌকো আমার মাঝদরিয়ায় পড়ে রইল, কে আমাকে হাত ধরে পার করে দেবে?

এতবড় ঘরখানার সমস্ত বাতাস ব্যথার ভারে টনটনিয়ে উঠছে ক্রমশ। কুন্তীবাঈয়ের তাকিয়ার ঠেস দেওয়া শ্লথ ভঙ্গিটা বদলাচ্ছে একটু একটু করে। নিজের অগোচরে সোজা হয়ে বসেছে একসময়। স্থির নিষ্পলক চেয়ে আছে তার দিকে, কিন্তু তাকে দেখছে না, বেহাগের জীবন্ত একখানি রিক্ত রূপ দেখছে যেন।

পঞ্চম আর নিষাদ থেকে মিড় দিয়ে যতবার মূল সুর-বিন্যাসে ফিরে আসছে অঙ্কু, ততবার চোখাচোখি হয়েছে তার সঙ্গে। ততবারই নিঃশব্দে তার আবেদনের অংশগ্রহণ করতে হয়েছে। সুর থেকে গান্ধারে আর পঞ্চম থেকে নিষাদে যাওয়ার বৈচিত্র্যও কানে নতুন লেগেছে তার। কিন্তু কুন্তীবাঈয়ের আরো কিছু শুনতে বাকি। অবাক হবার মতো আরো কিছু ছিল।

এক-একটা লহমায় যতবার লোকটা নিষাদ থেকে পঞ্চমে, আর পঞ্চম থেকে কড়ি-মধ্যমের পথে শুদ্ধ-মধ্যম ছুঁয়ে আবার গান্ধারে এসে দাঁড়াল, ততবার সচকিত হয়ে উঠেছে কুন্তীর দুই চোখ। মনে হয়েছে, নিমজ্জমান লোকটা এবারে যেন তার আশ্রয়কেই ছুঁয়ে ছুঁয়ে যাচ্ছে বার বার। বাতাস যেমন করে ফুলকে ছুঁয়ে ছুঁয়ে যায়, তেমনি লঘু ছোঁয়া অথচ তেমনি নিবিড়।

গান থামল। ঘরের বাতাস নিস্তরঙ্গ জলের মত স্থির।

না, কুন্তীবাঈয়ের নিজেরও খেয়াল নেই। সে এক ভাবেই চেয়েছিল তার দিকে, একভাবেই দেখছিল। অনেকক্ষণ বাদে খেয়াল হল যেন। হাসল হঠাৎ।

সারাক্ষণের মধ্যে এই প্রথম হাসি। বলল, মাঝদরিয়াতেই তো পড়ে আছ মনে হচ্ছে।

মাঝের এই নীরবতার ফাঁকে অঙ্কুও সহজ হয়ে উঠতে পেরেছে। শান্তমৃদু জবাব দিল, পড়েছিলাম। কিন্তু বেহাগ সত্যি হলে পার করে দেবার লোক আসতে হবে। ভরসা হচ্ছে এলো।

কুন্তীবাঈয়ের বড় বড় দুই চোখ অঙ্কুর মুখের ভিতর দিয়ে অন্দর মহলে বিচরণ করে এলো একপ্রস্থ। তারপর হাসল আবারও। বলল, আচ্ছা, অনেক রাত হল, আজ বাড়ি যাও।

## নয়

স্বপ্নের গাছে জীবনের ফুল ফোটে, ঘুমের ঘোরে তার ঘ্রাণ ভেসে আসে। কিন্তু চোখ মেলে তাকিয়ে সেই ফুল দেখলে আর তার ঘ্রাণ পেলে বিশ্বাস করতে দ্বিধা হয়। আবার অবিশ্বাসে দ্বিগুণ যাতনা। অঙ্কু ভাবে, এ কি সত্যি? এতবড় আশ্চর্য ব্যাপারটা এমন সহজে কি করে হল? নিবুনিবু দীপের শিখাটা আবার জ্বলে উঠেছে, শিথিল তারে সুর লেগেছে।

পরের ছ'টা মাসে অঙ্কুর জীবনে গান এসেছে, রূপ এসেছে, ছন্দ এসেছে।

আগে তারা অতিথির মত আসত, অতিথির মতই বিদায় নিত। এখন তারা অন্দর-মহলে এসেছে। সেই গান থেকে আপনিই রূপের সৃষ্টি হয়েছে, রূপের নূপুর আপনিই ছন্দ হয়ে বেজেছে। সুরের বাণী আপনিই প্রকাশের দরজা দিয়ে উঁকিঝুঁকি দিচ্ছে। ওকে চেষ্টা করতে হয়নি।

সমবয়সী একটি ছেলে আর একটি মেয়ে সেই পুরনো আর সেই নতুন রাস্তা দিয়ে দিনে দিনে কাছাকাছি এসেছে। কখনো জ্ঞাতসারে, কখনো অগোচরে। পলে পলে পরস্পরকে তারা আবিষ্কার করেছে।

এর মধ্যে গোড়ায় গোড়ায় ছলনা যদি কেউ করে থাকে, অক্ষু করেছে। আর তারপর দুরন্ত বেপরোয়া মনটাকে স্বপ্নের মোহে নিঃশেষে কেউ যদি ডুবিয়ে দিয়ে থাকে—তাও সে-ই দিয়েছে। প্রথম প্রথম হৃদয় বস্তুটাকে আর একধারে সরিয়ে রেখেছিল অক্ষু। জীবনে দ্বিতীয় তারাবাঈয়ের আবির্ভাব ভেবেছে। তার থেকে বড় করে দেখেনি, তার সঙ্গে তফাৎ করে দেখতে চায়নি কুন্তীবাঈকে। তারাবাঈয়ের মত সে-ও উপলক্ষ্য। অনেক বড় উপলক্ষ্য, অনেক লোভনীয় উপলক্ষ্য—এই পর্যন্ত।

কিন্তু হৃদয় বস্তুটা কাছে এগিয়ে আসছিল ক্রমশ। উপলক্ষ্য লক্ষ্যের আসন জুড়ে বসছিল। গান থেকে কুন্তীবাঈকে তফাৎ করে দেওয়া সম্ভব হচ্ছিল না, বিচ্ছিন্ন করে দেখা সম্ভব হচ্ছিল না। অথচ তার জীবনে কুন্তীবাঈয়ের আবির্ভাবে কোনো উচ্ছ্বাস ছিল না, কোনো আড়ম্বর ছিল না। কুন্তীবাঈ যেন অনাড়ম্বরে শুধুই গ্রহণ করেছিল তাকে। মাঝদরিয়ায় নৌকো ভাসছিল, কাণ্ডারীর আশায় হাহাকার করছিল একজন। তাই শুনে সে এসে হাল ধরেছিল, হাত ধরেছিল।

কিন্তু মাঝদরিয়ায় মানুষের আর এক রীতি। হাত যে ধরতে আসে, তাকে সে আঁকড়ে ধরতে চায়। তার সেই বেপরোয়া দুরন্ত আবেগে নাজেহাল হয়ে কুন্তীবাঈ কখনো ভুরু কোঁচকাতো, কখনো বা নিরুপায় হয়ে হেসে ফেলত। বলত, তুমি তো মূর্তিমান দস্যু একটি, তোমার গান কি করে হবে?

অক্ষু কখনো হাসত, কখনো বলত, শিব না হতে পারি, নন্দী-ভৃঙ্গীর একজন হব।

কথা বললে কুন্তীবাঈও কথা জানে। তবে বলে না বেশি। একদিন বলেছিল, নন্দী-ভৃঙ্গীরা কি পার্বতীর দিকে হাত বাড়ায়? দূর থেকে ভক্তিশ্রদ্ধা করে, পার্বতী আশীর্বাদ করেন তাদের।

বাইরে এখনো প্রায় তেমনি নিরাসক্ত, তেমনি নিস্পৃহ সে। খাঁ সাহেবের সামনে বা তাঁর মজলিশের চেলা-চামুণ্ডাদের সামনে অক্ষুকে ভাল করে চেনেও না যেন। তবু অক্ষুর মনে হয়, খাঁ সাহেবের বকাবকি গালিগালাজ ক্রমশ বাড়ছে। আগের থেকে 'চীজ' হয়তো দুই-একটা বেশি দেন, কিন্তু তার বিনিময়ে নির্যাতনও অনেক বেশি করেন। কথায় কথায় অপমান করেন।

অক্ষু কুন্তীবাঈয়ের কাছে ফেটে পড়ে একদিন। আগে যা মুখ বুজে সহ্য করত, কি জানি কেন, এখন আর তা পারে না। বলে, নেহাৎ নাড়া বেঁধেছি ভাই, নইলে মাথাটা কোনদিন আমি ওর দুখানা করে দিতাম।

কুন্তী জবাব দেয়, তোমার চোখ-মুখ দেখে আমার ভয় হয়, কোন্ দিন জানি তাই দাও। উনি গুরু ভুলো না।

অক্ষুর রাগ হয়। এই গুরুকে কোন্ অর্ঘ্য কুন্তী নিজে দিয়েছে জানে বলেই সর্বাঙ্গ জ্বলে

ওঠে তার। আবার শান্ত হয়ে নিজেই একসময় বলে, গুরুর মত গুরুর জন্যে বুক চিরে রক্ত দিতে পারি আমি। গুরু হবেন নারায়ণের মত শুচি দিয়ে ঘেরা—আনন্দময়, উদার। কিন্তু সেই গুরু পেলাম না।

এই খেদ কুন্তী একাধিক দিন শুনেছে। চুপচাপ চেয়ে চেয়ে দেখেছে তাকে। একদিন মাথা নেড়ে বলেছিল, সত্যি কথা। কিন্তু তেমন গুরুও আছে, ভাগ্যে নেই, আমরা পাব কেমন করে।

কথাটা অক্কু তলিয়ে ভাবেনি। ভগবানে বিশ্বাসের মত এও একটা বিশ্বাসের উক্তি বলেই ধরে নিয়েছিল। সে যে তার বাবা পণ্ডিত উপানন্দ ভাসের কথা বলছিল সেটা খেয়াল হয়নি।

দিনের মধ্যে একবার না একবার দেখা হয় দুজনের। কুন্তীবাঈ আসে, কিশোর মহারাজ টের পান। তাঁর সঙ্গে দেখা হয় না বড়। কুন্তী নীচে থেকেই চলে যায়। কিন্তু কিশোর মহারাজের শীর্ণ শুকনো মুখে প্রশ্রয়ের আভাস দেখেছে অক্কু। তিনি একটুও বিরূপ নন তার ওপরে, বরং খুশি যেন।

কিন্তু কুন্তীবাঈ আসে খুব কম। অক্কুই প্রায় প্রত্যহ যায় তার ওখানে। গানের নানা দুরূহ শাখার আলোচনায় ঘণ্টার পর ঘণ্টা কেটে যায়। যে 'চীজে'র প্রত্যাশায় তীর্থের কাকের মত গুরুর সামনে বসে থাকে দিনের পর দিন, কুন্তীর কাছ থেকে তাই অক্কু আদায় করে নেয়—কখনো অনুনয়-অনুরোধ করে, কখনো বা রাগ করে, ধমকে। কিন্তু কুন্তী শেখাতে পারে না, শেখাতে চায়ও না। নিজে গায়, শুধু বলে, যেটুকু বোঝবার বুঝে নাও—বিরক্ত করো না।

না, গান যখন কুন্তী গায়, অক্কু বিরক্ত করে না। বিভোর হয়ে শোনে। শেষ হলেও বিভোর হয়ে থাকে।

কিন্তু কুন্তী একদিন যথার্থ অবাক অক্কুর রেওয়াজ শুনে। নিজের ঘরে বসে রেওয়াজ করছিল, বাইরে দাঁড়িয়ে কেউ শুনছে ভাবেনি।

কুন্তী কান পেতে শুনেছে, তারপর ঘরে এসে কাছে বসেই শুনেছে। শেষ হতে অবাক হয়ে মুখের দিকে চেয়েছিল খানিকক্ষণ, জিজ্ঞাসা করেছে, এ তুমি শিখলে কোথা থেকে?

অক্কু নীরব।

খাঁ সাহেব দিয়েছেন?

না।

তবে?

তাঁর কাছ থেকেই শিখেছি।

অক্কুর মনে হয়েছে, কুন্তীকে বলবে না কেন? তার কাছে গোপন করার আছে কি? বলেছে। তার নৈশ অভিযানের কথা বলেছে। দিনের পর দিন, মাসের পর মাস চুরি করে খাঁ সাহেবের রেওয়াজ শোনার কথা বলেছে।

কুন্তীর বিস্ময়ের শেষ নেই। নিষ্পলক কতক্ষণ চেয়েছিল ঠিক নেই। তারপর বলেছে, তোমার গান ঠেকাতে পারে দুনিয়ায় এমন কেউ নেই, কিন্তু খাঁ সাহেব জানলে তাড়াবেন তোমাকে।

অক্কু হেসে মাথা নেড়েছে। জানে।

নিভৃতে বসে দিনের পর দিন দুজনে গানের নানা সমস্যা নানা জট ছাড়াতে গিয়ে আর এক জটিলতার সৃষ্টি করবে সেও অবধারিত। অঙ্কুর প্রত্যাশা স্পষ্ট হয়ে উঠেছে ক্রমশ। প্রত্যাশা গোপন করতে জানে না সে। গান থেকে রূপ বাদ দেওয়া যেমন, গান থেকে কুন্তীবাঈকে ছেঁটে ফেলার চেষ্টাটাও তেমনি। তেমনি দুর্বহ, যন্ত্রণাদায়ক। সে চেষ্টাও করেনি অঙ্কু। ফলে কুন্তী কখনো বিড়ম্বিত হয়েছে, কখনো গম্ভীর হয়েছে। কিন্তু যে লোক নিঃশেষে সমর্পণ করতে জানে, একেবারে তাকে দুহাতে ঠেলে সরিয়ে দেবে কেমন করে?

নিজের অগোচরে প্রশ্রয় সে-ও দিয়েছে বইকি। আর সব সময় একেবারে অগোচরেও নয়। গান আর গানের আলোচনার মধ্য দিয়ে কতবার যে নিজেকে প্রকাশ করেছে, কুন্তীবাঈ সেই নিবিড় অনুভূতি থেকে নিজেকে বিচ্ছিন্ন করে নিতে পারেনি। গোড়ায় গোড়ায় চেষ্টা করেছে, কিন্তু শেষে চেষ্টা করতেও তার ভালো লাগেনি। অঙ্কু কালিদাসের ঋতুসংহার বর্ণনা করে, মেঘের মৃদঙ্গ-ধ্বনি মূর্ত করে তোলে। ঋতুসংহারের মতই সেই উচ্ছৃঙ্খল বর্ষার ঝাপটায় ইন্দ্রিয়ের পথে মানসপ্রিয়াকে ছুঁয়ে ছুঁয়ে যেতে চায়, আচ্ছন্ন করে ফেলতে চায়। আবার বাইরের এই অশান্ত বর্ষা থেকে মেঘদূতের অন্তরের বর্ষায় এসে উপস্থিত হয় সে, যে বর্ষা প্রশান্ত গম্ভীর, উদাত্ত সুন্দর। কিন্তু এই সব বর্ষার মধ্যে অঙ্কু কে?

অঙ্কু চাতক। তৃষিত চাতক। তার কপালে চিরতৃষিত চাতকের অভিশাপ।

কুন্তীবাঈ হেসে ফেলে। ঠাট্টা করে, কাব্যে চাতকেরও তো একটু জায়গা আছে।

অঙ্কু মাথা নাড়ে, বলে, কাব্যে থাকুক, কিন্তু জীবনে এলে দুর্বিষহ।

গম্ভীর হতে চেষ্টা করে কুন্তীবাঈ, বলে, জীবনে আসতে দিও না তাহলে—সময় থাকতে তাড়াও।

বলে বটে, কিন্তু অঙ্কুর এই চোখ থেকে চোখ ফিরিয়েও থাকতে হয় জোর করে।

এক সন্ধ্যায় বাংলা গান শুনতে চাইলে কুন্তীবাঈ। আগে কি গাইছে বুঝিয়ে দিতে বলল। অঙ্কুর যে গানটা মনে পড়ল, সেটার ব্যাখ্যা আগে করতে চাইল না সে। হাসছে মৃদু মৃদু, বলল, মানে পরে শুনো আগে গান শোনো, নিধুবাবুর টপ্পা—

কালো নয়নে আর কাজলে
কোরো না কালো।
নিশিত শায়কে ·রল কে বা
দেয় বলো।

কুন্তীবাঈয়ের মুখের ওপর চোখ রেখে গানটা শেষ করল, হাসছে মুখ টিপে। এই হাসি দেখেই কুন্তীবাঈ বুঝে নিয়েছে গানের বাণীতে রসের কিছু ব্যাপার আছে। মুখ ফুটে ব্যাখ্যা শুনতে চায়নি। গান থামিয়ে অঙ্কু নিজেই বলেছে।—তোমার চোখ তো এমনিতেই হৃদয়বিদারী ঘন কালো, কাজল পরে তাকে আরো কালো কর· ·ন। অর্থাৎ ওই স্বাভাবিক কালো চোখের দৃষ্টিবাণেই যার হৃদয় ছিন্নভিন্ন করে দিতে পারো—এমন চোখে কাজল পরে আরো ধারালো করার দরকার কি? নিশিত শায়কে অর্থাৎ তীক্ষ্ণ তরবারীতে কে আর বিষ মাখায়, সে তো এমনিতেই কাটবে!

কুন্তীও তার চোখে চোখ রেখে ব্যাখ্যা শুনল। চোখের কোণে, ঠোঁটের ফাঁকে হাসির আভাস। ব্যাখ্যা শেষ করে অঙ্কু গানটা আবার গাইল। এই গান এবারে শ্রোতার গ্রহণে সম্পূর্ণ।

কুন্তীবাঈ মন্তব্য করল, কথাগুলো সুন্দর চাটুকারিতায় ভরা। তোমরা বাংলা দেশের লোকেরা বেশ মাথা খেলাতে জানো।

অঙ্কু তক্ষুনি প্রতিবাদ করে, বলে, দুর্নাম দিও না, আমরা হৃদয়ের কারবারী বলেই মরেছি।

মরেছ না মারছ কে জানে। কুন্তীবাঈ অন্যমনস্ক হয়ে পড়ে।

নিজের ঘরে বা গোমতীর নিরিবিলিতে বসে কত সন্ধ্যা কেটেছে। গভীর আগ্রহে অঙ্কুর ছেলেবেলার কথা শুনেছে কুন্তীবাঈ, পান্নালালের কাহিনী শুনেছে, ছন্নছাড়া জীবনের হতাশার গল্প শুনেছে, এমন কি তারাবাঈয়ের অধ্যায়ও শুনেছে। এই শোনার মধ্যে একজনের বেদনার অংশ গ্রহণের প্রশ্রয়ও ছিল বইকি। কতদিন তো তার পিঠে হাত রেখেছে, হাতের মৃদু তাড়নায় নিঃশব্দে সান্ত্বনা দিয়েছে।

কিন্তু কোনো নিভৃত মুহূর্তেও নিজের জীবনের ক্ষত এক দিনের জন্যে উদঘাটন করেনি। অঙ্কু আশা করেছিল, করবে। ভেবেছিল, করলে শান্তি পাবে, সান্ত্বনা পাবে। কিন্তু অঙ্কু শোনার জন্যে জোর করেনি কখনো। জানেই তো। সব জেনেই তো সে কাছে এসেছে। আরো কাছে আসতে চাইছে।

এই চাওয়াটা উদগ্র হয়ে উঠতে লাগল ক্রমশ।

আভাসে-ইঙ্গিতে অনেক দিন কুন্তীর কাছে ব্যক্ত করেছে, তারা চলে যাবে এখান থেকে। দুজনে। শিব আর সুন্দরের রাজত্বে নিজেদের জগৎ সৃষ্টি করবে। দুজনে চেষ্টা করলে একটা প্রতিষ্ঠানও গড়ে তুলতে পারে তারা।

কুন্তী প্রথম প্রথম হেসে উড়িয়ে দিতে চেষ্টা করেছে। কিন্তু পরে গম্ভীর হয়েছে। ইদানীং আরো গম্ভীর হয়ে পড়ছে। কিন্তু একটা দ্বন্দ্বের সঙ্গে যেন নিঃশব্দে যুঝছে সে। নিজেকে নিজের মধ্যে গুটিয়ে নিতে চাইছে।

সম্প্রতি তার আচরণও ঈষৎ কঠিন, ঈষৎ রূঢ়। কিন্তু আর একজনের আবেগের উৎস তার নিজেরই বুকের মধ্যে। সেখানকার প্রেরণা দ্বিধা জানে না। সেই মত্ততার কাছে কুন্তীবাঈয়ের বিচ্ছিন্নতার বাঁধটা সব সময় টেঁকে না। কখনো-সখনো হাল ছাড়তে হয়, প্রশ্রয় দিতে হয়। অবরোধ একবার ঘুচলে তখনকার মত অন্তত অনেকটাই ঘোচে।

এমনি একটা রাত।

অঙ্কুর ভিতরে ভিতরে কম করে সাত-আট দিনের ক্ষোভ জমা। খাঁ সাহেবের কাজের পাল্লায় পড়ে এর মধ্যে একদিনও এদিকে উঁকিঝুঁকি দেবার ফুরসৎ হয়নি। তিনি যেন আড়ি করে নাকে দড়ি দিয়ে ঘুরিয়েছেন তাকে। আর সকালের মজলিশে কুন্তী তো চেনেই না তাকে।

তার এ ধরনের ক্ষোভের মুখে পড়লে কুন্তী জবাব দেয় না, হাসে মুখ টিপে। সেদিন মন-মেজাজও কেন জানি একটু ভালো ছিল কুন্তীর। আরো একটু তাতিয়ে দিল তাকে। বলল, খাঁ সাহেবের ইচ্ছে তাঁর চাকর-বাকর সব তুলে দেন, অঙ্কু একাই নাকি একশো, শুধু সে থাকলেই হবে।

চোখ পাকিয়ে অঙ্কু শাসালো, আমি যদি কোনদিন খুন করে বসি ওকে, তার জন্যে তুমি দায়ী হবে।

কুন্তী হাসছে মুখ টিপে।

বাইরে যতই রাগ দেখাক অঙ্কু, ভিতরে রাগের লেশমাত্র নেই। তারও ভালো লাগছে। কুন্তীর ওই একটু একটু হাসি আরো ভালো লাগে। মনে মনে ভাবছে আজকের এই রূপটা কেমন। ভৈরব-পত্নী বাঙালীর মত নয়,পঞ্চমাঙ্গনা বড়হংসিকার মত যেন। মৃদুমন্দ হাস্যমুখী, মাধুর্যভরা ঈষৎ চঞ্চল দৃষ্টি, প্রিয়সঙ্গলাভে হৃষ্টচিত্ত, বিলাসী রোমাঞ্চিতাঙ্গী সর্বত্র সমাদর আর খ্যাতি বড়-হংসিকার।

সামনে তানপুরাটার একটা তার আঙুলে নাড়িয়ে দিয়ে কুন্তী জিজ্ঞাসা করল, কি দেখছ?

বড়-হংসিকা।

কুন্তী অবাক একটু প্রথম। তারপর হাসতে লাগল।—ভাগ্যিস মালবী বলোনি।

অতি কামাতুরা মালবী—প্রিয়জন-বিরহে আহার-নিদ্রা ছেড়েছে।

হাসতে গিয়ে অক্কুর হঠাৎ কি মনে হল। সাগ্রহে জিজ্ঞাসা করল, আচ্ছা, কোন্ রাগ সব থেকে প্রিয় তোমার?

কি মনে হয়?

অঙ্কু আরো একটু কাছে সরে এলো। ভালো করে দেখল। অন্দরমহল দেখা। ভাবছে। কেন জানি তার হঠাৎ মনে হল জয়জয়ন্তী। বাইরে গম্ভীর, গুমোট—কিন্তু তার আড়ালে ব্যক্তিগত সত্তার যোগ। পূর্ণ শৃঙ্গারের রূপ জয়জয়ন্তী, অথচ অনাবিল—চাপা সঙ্গোপন বাসনার ওপর অকলুষ প্রলেপ।

বলল, জয়জয়ন্তী। ঠিক বলেছি?

কুন্তী হাসছে তেমনি। মাথা নাড়ল। ঠিক বলেনি।

তবে কি?

কুন্তীর হাসিভরা টানা টানা চোখ দুটো তার মুখের ওপর আটকে রইল খানিক। কিন্তু তাকে দেখছে না ঠিক, তার দিকে চেয়ে নিজেরই অন্তস্তল থেকে একটা সুর টেনে তুলেছে। সেই সুর কণ্ঠে এলো তারপর। তেমন উঁচু পর্দায় নয়, আবার খুব আস্তেও নয়।

গরজি ঘটা ঘ ন কারেরি কারে
পাওস রুত আয়ো
দুলহন মন ভায়ো

আকাশটা চারদিক থেকে ঘন কালোয় ছেয়ে গেল। কিন্তু যত বর্ষণই হোক, পাওয়ার ঋতুও তো এসেছে। প্রিয়কে যে ভালো লেগেছে।

এবারে অক্কুর অবাক হবার পালা। মেঘ। এই একটা রাগ মেয়েরা অন্তত পছন্দ করে না, গাইতে চায় না বলে ধারণা ছিল তার। বিচ্ছেদের অনুভূতি এর পরিণতি। প্রিয়কে ভালো লাগলেও মিলন বিধিলিপি নয়।

অঙ্কু বিশ্বাস করতে চায় না, বলল, কখনো গাইতে শুনিনি তো?

কুন্তী হালকা জবাব দিল, মনের জিনিস বেশি শোনাতে নেই।

অঙ্কু ভাবল, হবেও বা। সব মেয়ে ওই রাগ রপ্ত করতে পারে না। কিন্তু কুন্তী তো সব মেয়ের একজন নয়। তার বুকের তলায় মেঘের গুরুভার থাকাই তো সম্ভব। একটু বাদে ছেলেমানুষের মতো বলল, আমার যে কি মনের জিনিস আমি নিজেই জানি না।

ছদ্ম গাম্ভীর্যে কুন্তী তৎক্ষণাৎ বলে উঠল, আমি জানি, হিন্দোল—

সৃষ্টিছাড়া সৃষ্টি হিন্দোল, রুক্ষ প্রকৃতি, প্রচলিত সকল রীতির প্রতি বিদ্বেষ তার। অহংভাবের রাজসিক অভিব্যক্তি হিন্দোল—বিদ্রোহ মূর্তি।

দুজনেই একসঙ্গে হেসে উঠল। কিন্তু হাসি থামিয়ে কুন্তী আবার দেখতে লাগল তাকে। খুব কাছ থেকে তাকে চোখের ভিতর দিয়ে। তারপর ঈষৎ অন্যমনস্কের মত বলল, আমি জানি তোমার মনের জিনিস। ললিত—। জীবনের সব কিছুর মধ্যে, সব রুক্ষতার মধ্যে লালিত্য আনতে চাও তুমি। তুমি রূপ খুঁজছ, সুন্দর খুঁজছ—বাইরে তুমি রুক্ষ হিন্দোল, ভিতরে তুমি ললিত।

হঠাৎই যেন চমক ভাঙল কুন্তীর। তার দুই বাহুর ভিতর দিয়ে আর একজনের দুটি বাহু নিবিড় হয়ে আসছে ক্রমশ। নাকে-মুখে তপ্ত নিশ্বাস লাগছে। সে কতটা এগিয়েছে আজ, এই যেন প্রথম হুঁশ হল। কিন্তু দেরিতে হল। চোখে চোখে বিনিময়। চোখের তারায় তারায়।

কুন্তীর মনে হল ক্ষান্ত আর হবেই না বুঝি। এই রাত এমনি কেটে যাবে। সে যেন সদ্য ইন্দ্রিয়-সজাগ এক প্রবল শিশুর হাতের খেলনার মত। ইচ্ছেমত ভাঙছে, গড়ছে। হাতের পীড়নে ভাঙছে, অধরের তাপে গড়ছে।

কতক্ষণ কেটেছে কুন্তী জানে না। ক'টা পল, ক'টা মুহূর্ত, ক'টা ঘণ্টা—কিছুই জানে না। দুই হাতের অমোঘ বেষ্টনে সর্বাঙ্গ পুরুষদেহের সঙ্গে মিশে আছে তখনো। নিশ্বাসটা মুক্তি পেয়ে বেঁচেছে শুধু। মুখ তুলে লোকটা দেখছ তাকে। নিবিড় সান্নিধ্যের গ্রাসের মধ্যে রেখে তার দুই চোখের ভিতর দিয়ে অন্তস্তলের খবর নিচ্ছে।

অঙ্কু ফিসফিস করে জিজ্ঞাসা করল, কবে যাব আমরা এখান থেকে?

কুন্তী নির্বাক, নিস্পন্দ। চোখ দুটো জড়িয়ে আসছে, তবে দু'চোখ টান করেই দেখছে সে। জীবন দেখছে, মৃত্যু দেখছে।

দুই ঠোঁট এগিয়ে এলো আবারও। আদিম তাড়নায় সমস্ত প্রতিরোধ ছিঁড়ে-খুঁড়ে একাকার করে দেবার মতো করে। অধর-গ্রাসের মধ্য দিয়ে সর্বাঙ্গ গ্রাস করল আবারও। তারপর এক সময় দম নিল একটু।—কবে যাব?

কুন্তী কথা না বললে ওই উষ্ণ ঘন অধরের নিপীড়নেই কথা সে আদায় করে নেবে যেন। সমর্পণের নিষ্ঠুর দাবিটাই সকল কথার শেষ কথা।

বিস্মৃতির স্তরে স্তরে চেতনার নাড়া পড়ল। কথার দাবি না থাকলে পড়ত না বোধ হয়। আস্তে আস্তে কুন্তী ছাড়িয়ে নিতে চেষ্টা করল নিজেকে। কতকটা পারল, কতকটা পারল না। চেয়ে চেয়ে দেখল খানিক। তারপর অস্ফুট স্বরে বলল, আমার কথা জানো সব?

জানি, সব জানি। অধীর অসহিষ্ণুতায় জানাজানির সব গ্লানি দুহাতে ঠেলে সরিয়ে দিতে চাইল সে।

কুন্তী চেয়েছিল। চেয়েই রইল। মস্ত একটা ঝড়ের আলোড়নের পর সে যেন এইখান থেকে এখানেই ফিরে আসছে ক্রমশ। এবারের কণ্ঠস্বর তেমনি মৃদু, কিন্তু স্পষ্টতর।—গানের জন্যে আমি সব ছেড়েছি, আমার জন্যে তুমি গান ছাড়বে?

এমন অবুঝ কথাও শুনতে হবে, এই মুহূর্তে এ-যেন অঙ্কু ভাবতেও পারে না। মাথা ঝাঁকিয়ে বলল, গান ছাড়ব না, গান পাব—দু'জনে মিলে গানের মধ্যে ভেসে যাব আমরা—তুমি বলো কবে যাব এখান থেকে ?

তবু বলতে সময় লাগল কুন্তীর। তার দেখাই যেন শেষ হয়নি। অনেকক্ষণ বাদে বলল, বলব, আজ নয়...

কবে?

আর একদিন। খুব শিগগীর।

খুব শিগগীরই বলেছে। পরদিনই। পরদিন রাত্রিতে।

দোতলায় খাঁ সাহেবের ঘরে ডাক পড়েছে। গিয়ে দেখে খাঁ সাহেব তাকিয়ায় ঠেস দিয়ে বসে আছেন। অদূরে মূর্তির মত কুন্তীও। সে কখন এসেছে অঙ্কু টের পায়নি।

খাঁ সাহেবের চোখে চোখ পড়তে অঙ্কু থতমত খেয়ে গেল হঠাৎ। ভাঁটার মত দু'চোখ জ্বলছে। সমস্ত মুখ থমথমে। গুরুগম্ভীর আদেশ দিলেন, বয়েঠ্ যাও, রেয়াজ করো।

একচাপ দিশেহারা অন্ধকারের মধ্যে হঠাৎ একটা জোরালো আলো জম-জমিয়ে উঠলে তার ধোঁকা কাটতে সময় লাগে একটু। কিন্তু কাটলে পরে আনাচ-কানাচ সুদ্ধু দেখা যায়। দু-চার মুহূর্তের বিড়ম্বনা কাটিয়ে কুন্তীর দিকে তাকানোর সঙ্গে সঙ্গে সব দুর্বোধ্যতার পুরু পর্দাটা যেন গোটাগুটি সরে গেল অঙ্কুর চোখের সমুখ থেকে।

ওস্তাদ জামাল খাঁ চাপা হুঙ্কার দিয়ে উঠলেন আবার, বয়ঠো। রেয়াজ শুনাও।

অঙ্কু বসল। হাত বাড়িয়ে তানপুরাটা টেনে নিল। আঘাতটা এত বড় আর এমনই আকস্মিক যে, সে বোধহয় হাসতেও পারে চেষ্টা করলে। কুন্তীর দিকেই চেয়ে আছে। কুন্তী স্থাণুর মত অন্য দিকে মুখ করে বসে আছে।

রেয়াজ করল। ফাঁকি দিয়ে নয়, সমস্ত মন সন্নিবিষ্ট করে। যতটা জানে আর যতটা রপ্ত করেছে, তার সবটাই উজাড় করে দিল। তারপর থামল। তারপর জামাল খাঁর মুখোমুখি ঘুরে বসল।

তাঁরই রেয়াজের অন্তরঙ্গ কারিকরী শুনছিলেন জামাল খাঁ। লোমশ বুকের ভিতরটা বিষবাষ্পে ভরে উঠছিল। চাপা গর্জনে গরগরিয়ে উঠলেন, এ তুম কাঁহাসে শিখা?

আপনার থেকে। নিঃশঙ্ক জবাব।

উয়ো ক্যায়সে?

রাত্রিতে এসে, চুরি করে।

ক্রোধে বীভৎস হয়ে উঠল খাঁ সাহেবের সমস্ত মুখটা। ব্যঙ্গবাণে প্রথমে ঝলসে উঠলেন নিজেই, বা বা বা। আব্ তো একদম ওস্তাদ বন্ গায়ে তুম! একদম তান্ স্যা-ন্। পরক্ষণে সগর্জনে ফেটে পড়লেন একেবারে, বেইমান—বেশরম্—নিকল্ যা ইহাঁসে, অগর ফির তেরা চেহরা

ইহাঁ দেখা তো জুতেসে খবর লুঙ্গা।

অক্ষু আস্তে আস্তে উঠে দাঁড়াল। স্থির শান্ত দুই চোখ মেলে কুন্তীকে দেখল আর একবার। সে অন্যদিকেই মুখ ফিরিয়ে বসে আছে। অক্ষু নিঃশব্দে ঘর ছেড়ে বেরিয়ে এলো।

নীচে। রাস্তায়।

আচমকা আঘাতে বলির পশুর মাথাটা আলাদা হয়ে গেলেও ধড়টা দু'চার মুহূর্ত ধড়ফড় করে। কিন্তু আঘাতটা তার থেকেও বেশি হলে সেই বিক্ষেপটুকুও থাকে না বোধহয়। অক্ষু যেন ভারী অনায়াসে জীবন থেকে এমনিই এক অপরিসীম মৃত্যুর মধ্যে এসে গেছে।

সকল তাপ সকল আক্ষেপের অতীত অনিঃশেষ মৃত্যু।

বিছানাটা গুটিয়ে নিল। তোরঙ্গটা গুছিয়ে নিল। তানপুরাটা খোলের মধ্যে পুরল। নীরব নিথর মৃত্যুর মতই নিঃশব্দে কিশোর মহারাজের বাড়ি ছাড়ল।

কলকাতা।

অক্ষু কলকাতায় এলো কেন, কি করবে এরপর, কিছুই জানে না। কিছু ভেবে আসেনি, কোনো সঙ্কল্প নেই। এলো এই পর্যন্ত। ছন্নছাড়ার মত ঘুরল দিনকতক। কোনোদিন খেল, কোনোদিন খাবার কথা মনে থাকল না। এই পুরনো কলকাতাও যেন এক নতুন জায়গা। এখানে কেউ তাকে চেনে না, সেও কাউকে চেনে না। চেনবার বা চেনানোর এতটুকু তাগিদ পর্যন্ত নেই।

কিন্তু তবু চিনল একজন। অক্ষুর একমাথা চুল, খোঁচা দাড়ি, বিবর্ণ মূর্তি, ময়লা জামা-কাপড়—কিন্তু তা সত্ত্বেও চিনল তাকে। একটা ট্রাম স্টপেজের কাছে দাঁড়িয়ে ছিল। কোথায় যাবে জানে না, আদৌ কোথাও যাবে কি না, তাও না। আশেপাশে কারা দাঁড়িয়ে আছে, তাও লক্ষ্য করেনি।

মাস্টার মশাই!

অক্ষু সবিস্ময়ে ফিরে তাকালো। তারপর চিনল। রাজেশ্বরবাবুর মেয়ে লক্ষ্মী। এই প্রথম নিজের সম্বন্ধে সচেতন হল অক্ষু। বেশবাস, চেহারা কিছুই যে ভদ্রলোকের মত নয়, এই প্রথম খেয়াল হল সেটা। দেখা না হলেই ভালো হত। সে তো এই দুনিয়ার সব চেনা মুখের আড়ালেই থাকতে চায়।

লক্ষ্মী সাগ্রহে জিজ্ঞাসা করল, আমাকে চিনতে পারছেন না মাস্টারমশাই?

অক্ষু হাসল এবারে। হাসতে না পারা আরো অশোভন। এই সে লক্ষ্মী নয়, দস্তুরমত সমীহ করার মত মহিলা। আগের থেকে অনেক হৃষ্টপুষ্ট হয়েছে। বেশবাসে আতিশয্য নেই, কিন্তু রুচির ছাপ আছে। মুখখানা আগের মত অত গম্ভীর নয়, এই মুখে মর্যাদার একটা মিষ্টি অভিব্যক্তি মিশে আছে।

অক্ষু মাথা নাড়ল। চিনেছে। বলল, ভালো আছ?

জবাব না দিয়ে পথের অনেককে অবাক করে লক্ষ্মী পথের মাঝেই ঝুপ করে পায়ের ধুলো নিয়ে ফেলল তার। অক্ষু তটস্থ, একরাশ ধুলো-বালি মাখা পা তার।

লক্ষ্মী বলল, আমি তো ভালো আছি, কিন্তু এ-কি চেহারা হয়েছে আপনার। আমি তো

প্রথমে চিনতেই পারিনি। আপনি কলকাতায় আছেন তাও জানি না—

ছিলাম না। দিন কয়েক হল এসেছি।

ও, কোথায় আছেন এখন?

অক্ষু জবাব দিল না, হাসল শুধু। তিনটে দিন যে পার্কের বেঞ্চে শুয়েই রাত কাটিয়ে দিয়েছে এ আর বলে কি করে। লক্ষ্মী পথের মাঝে দাঁড়িয়ে আর কিছু শুনতেও চাইল না, বলল, আমার সঙ্গে চলুন, বাবা আছেন বাড়িতে। আমি দু'বছর হল কলকাতায় এসেছি, ডে কলেজে মাস্টারি করছি—গোড়ার ধাপ আপনি পার করে না দিলে আর পার হতে পারতুম না।

একটা ট্রাম এসে দাঁড়াতে লক্ষ্মী এগোতে গিয়েও থমকে দাঁড়াল। তার নীরব অথচ চোখের সানুনয় অনুরোধ এড়ানো সম্ভব হল না। দু'জনেই ট্রামে উঠল। পাশাপাশি বসল। কণ্ডাক্টার সামনে এসে দাঁড়াতে লক্ষ্মীই তাড়াতাড়ি টিকিট কাটল। অক্ষু বাধা দিল না।

এ ভাবে পাশাপাশি বসাটা অস্বস্তিকর লাগছে। সে ভাব গোপন করে হঠাৎ বিস্ময়ে জিজ্ঞাসা করল, রাজেশ্বরবাবু তোমাদের কাছে আছেন?

আমাদের নয়, আমার কাছে। মা তো এই পাঁচ বছর হল মারা গেছেন। বাবার একটা পা প্যারালাইজড, হাঁটতে চলতে পারেন না। আমার কাছে এনে জোর করে ধরে রেখেছি।

অক্ষু ঘাড় ফিরিয়ে দুই একবার দেখল লক্ষ্মীকে। জোর করতে পারার মতই মেয়ে বটে। অদৃষ্ট ওকে অনেক দুঃখের সঙ্গে এই জোরটুকু দিয়েছিল শুধু। দুঃখকে দু'হাতে ঠেলে সরিয়ে আজ এই জোরের ওপরেই দাঁড়িয়েছে সে।...কিন্তু অক্ষু কি করল? এই মেয়ের পাশে বসে এতটুকু পথ অতিক্রম করতেও সঙ্কুচিত হয়ে উঠছে সে।

রাজেশ্বরবাবু সত্যিই খুশি হলেন তাকে দেখে। তিন চার দিনের মধ্যে অক্ষু ছাড়া পেল না লক্ষ্মীর বাড়ি থেকে। সুন্দর গোছানো আড়াইখানা ঘরের ফ্ল্যাট। লক্ষ্মী কলেজে গেলে রাজেশ্বরবাবু শুধু মেয়ের গল্পই করেন। তাঁকে বৃদ্ধই বলা চলে এখন। কিন্তু এই মেয়ের জন্যেই এখনো তাঁর অনেক দিন বাঁচার সাধ। বাড়িতে অশান্তি লেগেই ছিল। এরই মধ্যে মেয়েকে রোজ দেখতে আসতেন তিনি। আর অবাক কাণ্ড, মেয়েও তাঁর বাড়িতে যেত তাঁকে দেখতে। মাথা উঁচু করেই যেত। মারা যাবার আগে লক্ষ্মীর মা নাকি মেয়েকে বলে গিয়েছিলেন, বড় হয়ে বাবার খোঁজখবর নিস, তাঁকে দুঃখ দিস না। বাড়ি এসে মেয়ে স্বচক্ষেই এক একদিন বাবার হেনস্থা দেখেছে। গঞ্জনা দেখেছে। বাড়িতে ছেলে লায়েক এখন। ছেলে আর ছেলের মা গার্জেন। সেখানে বাপ কেউ নয়।

মেয়ে একদিন বলে বসল, তুমি যদি আমার কাছে চলে না আস বাবা, তাহলে আমি বাইরের কোনো কলেজে চলে যাব, এখানে থাকব না।

আগেও অনেকবার বলেছিল। শেষে ওই মোক্ষম শাসানিতে রাজেশ্বরবাবু চলে আসতে বাধ্য হয়েছেন। এসে বেঁচে গেছেন।

অক্ষুকে ধরে রাখতেই চেষ্টা করেছিলেন রাজেশ্বরবাবু। চেষ্টাটা প্রচ্ছন্ন নয় খুব। বলেছেন, যাবে কেন, এখানে থেকেই যা-হোক কিছু চেষ্টা করো না। বলেছেন, বাপ বলে বলছি না, ছেলেপুলে তো আমার আরো আছে, কিন্তু লক্ষ্মীর মত এমন মেয়ে হয় না। আর তোমাকে যত

ভক্তিশ্রদ্ধা করে ও, এমন বোধহয় আর কাউকে করে না।

চুপচাপ চেয়ে থেকে অঙ্কু তাঁর মুখের মধ্যে বাপের মুখই দেখেছে শুধু। তারপর মনের গভীর অনুভূতিটুকুই ব্যক্ত করেছে। বলেছে, লক্ষ্মীর মত মেয়ে আমিও কমই দেখেছি রাজেশ্বরবাবু, আমিই বরং ওর এতটা ভক্তিশ্রদ্ধার যোগ্য নই।

যাবার আগে লক্ষ্মী একবারও মুখ ফুটে বাধা দেয়নি। প্রণাম করেছে। হাসিমুখে বলেছে, রাস্তায় রাস্তায় ঘুরতে যখন ভালো লাগবে না, তখন একটু দম নেবার জন্যেও অন্তত চলে আসবেন এখানে। অবশ্য যদি আমি আবার এখানে থাকি—ছাত্রী আর গুরু দুজনেই হয়েছে ভালো।

বিধাতা বলে কি কেউ কোথাও আছে? থাকলেও ভ্রষ্ট-সাধনার কালিমাখা অঙ্কুর প্রার্থনা কি সে পর্যন্ত পৌঁছুতে পারে? জানে না। তবু মনে মনে প্রার্থনাই করল সে, তুমি ভালো থেকো লক্ষ্মী, সুখী হয়ো।

## দশ

যোগানন্দপুরের ভোল বদলেছে।

এত বদলেছে যে হঠাৎ চেনা দায়। অনেক পাকা ঘরবাড়ি উঠেছে, অনেক সবুজ নিশ্চিহ্ন হয়েছে, অনেকগুলো বড় বড় বাঁধানো রাস্তা হয়েছে, গরুর গাড়ি গিয়ে ঘোড়ার গাড়ির ছড়াছড়ি—শহরে দু-পাঁচখানা মোটরও চলাচল করে।

হাট-বাজারের চেহারা বদলেছে, এমন কি লোকজনের হাব-ভাব চাল-চলন-বলনেও খানিকটা তফাৎ হয়েছে। যোগানন্দপুরের শেষ প্রান্তে একটা চটকল আর একটা কাগজের মিল বসেছে। ফাল্গুনের গা-জুড়নো বাতাসের সঙ্গে দূরের একটা ভ্যাপসা গন্ধ ভেসে আসে।

ছেলেদের ইস্কুল একটা ছেড়ে দুটো হয়েছে এখন। তাছাড়া একটা মেয়ে-ইস্কুল পর্যন্ত হয়েছে।

যোগানন্দপুরের যে মাটি থেকে জীবনের শিকড়সুদ্ধ উপড়ে তুলে নিয়ে গিয়েছিল অঙ্কু—আজকের এই মাটির সঙ্গে তার কোনো যোগ নেই।

যোগ চায়ও না। আঘাত পেলে শিশুর যেমন সর্বাগ্রে মায়ের কোলের কথা মনে পড়ে, শেষের ওই আঘাতে অঙ্কুরও যোগানন্দপুরের কথা মনে হয়েছে। মায়ের কোলে মায়ের বুকে ফিরবে। তারপর কি হবে মা জানে। লক্ষ্মীর কাছ থেকে তাড়াতাড়ি চলে এসেছিল এই জন্যেই। কিন্তু এই যোগানন্দপুর সেই মা নয়। সেই যোগানন্দপুর চোখ বুজেছে। এই যোগানন্দপুর যেন নতুন বয়সের শহুরে মেয়ে। অঙ্কু এই বাতাসটাকেই এড়াতে চায়। যৌবনের কোনো ছায়া, কোনো রোমাঞ্চ কাম্য নয়।

সে মৃত্যুর বিবরে প্রবেশ করেছে। ঠাণ্ডা, নিষ্ক্রিয় মৃত্যু। সেখান থেকে জীবনের আলোর মুখোমুখি হবার বাসনা আর নেই।

বিভু এখন গণ্যমান্য বিভূতি ঘোষাল। তার মত অবস্থাপন্ন ব্যক্তি যোগানন্দপুরে একজনও

নেই। নতুন মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান সে, মেয়ে-ইস্কুলের কর্ণধার।

বাক্স-বিছানা ঘোষালবাড়ির দাওয়ায় রেখে অঙ্কু নিজের বাড়িটা চেয়ে চেয়ে দেখছিল। যতটা জীর্ণ বিবর্ণ দেখবে ভেবেছিল, ততটা মোটেই নয়। নিয়মিত সংস্কারে তাদের ত্রিকোণ বাড়ির গায়েও যেন সংস্কারের বাতাস লেগেছে। অঙ্কু এখানে থাকতেই অনুদের বাড়িটা বেনা ঘোষাল কিনে নিয়েছিলেন। ওই বাড়িটাও ভেঙে নতুন করে করা হয়েছে।

বিভু বড়ি নেই, যোগানন্দপুরেও নেই। ব্যবসার কাজে বাইরে গেছে কিছুদিনের জন্যে। তাদের পৈতৃক ব্যবসা আগেরও চারগুণ ফেঁপেছে। পার্টনার নিতে হয়েছে একজন। ব্যবসার চাবি-কাঠিটি নিজের হাতে রেখেছে তখন পর্যন্ত।

বাড়ির চাবি হাতে এসেছে। বিভুর বউ চোখে না দেখলেও এই একজনের কথা অনেক শুনেছে। যত্ন-আত্তির ত্রুটি হয়নি। দু-বছরের ছেলে সহ লোক দিয়ে বলে পাঠিয়েছে খাওয়া-দাওয়ার ব্যবস্থা কর্তা ফিরে না আসা পর্যন্ত এ-বড়িতে হবে। বাড়ির একটা চাকরকেও সারাক্ষণের জন্য ত্রিকোণ বাড়িতে মোতায়েন রেখেছে।

অঙ্কু অবাক হয়ে বিভুর ছেলেকে চেয়ে চেয়ে দেখেছে। তারপর কোলে নিয়ে আদর করেছে। খাবার সময় অনুমানে বুঝল দরজার আড়ালে বিভুর বউ দাঁড়িয়ে। একবার ইচ্ছে হল সামনে ডেকে বিভুর বউকে দেখে, দুটো কথা বলে। ডাকল না। ডাকতে পারল না। মৃত্যুর বিবরে যে ঢুকেছে, জীবনের এই শ্রীর মধ্যে নিজেকে বেখাপ্পা উটকো গোছের লেগেছে। অস্বস্তি বোধ করেছে।

দিন কয়েকের মধ্যেই বড়তলা আর বামুনপাড়ার সকলে জানল, ত্রিকোণ বাড়ির নিরুদ্দিষ্ট ছন্নছাড়া ছেলেটা ফিরেছে।

অল্পবয়সী ছেলে-ছোকরারা সকলেই অপরিচিত। সমবয়সী সতীর্থরা কলেজে পড়তেই প্রায় বিচ্ছিন্ন হয়েছিল। কে কোথায় আছে এখন অঙ্কু জানে না। খোঁজও করল না। বৃদ্ধরা অবশ্য জানে কে এলো। মৃগাঙ্ক গোঁসাইয়ের অকালকুষ্মাণ্ড ছেলেটা এলো। তার হাবভাব চলন-বলন সুবিধের লাগল না কারো। কারো সঙ্গ মেশে না, কারো সঙ্গে কথা বলে না। দিন রাতের বেশির ভাগই কুমোরপাড়া ছাড়িয়ে জঙ্গলের মধ্যে একটা কুঁড়ে-ঘরে পড়ে থাকে। গান-বাজনা করে নাকি। শোনা যাচ্ছে গাঁজাও খায়। সেখানকার লাকজনের সঙ্গেই খাতির শুধু, তাদের মেয়ে-পুরুষেরা ভিড় করে আসে, সাধকজ্ঞানে ভক্তি-শ্রদ্ধা করে। তাদেরই ঘর থেকে দিনের আহার পর্যন্ত আসে। বাড়িতেও গান-বাজনা শোনা যায় মাঝে মাঝে, তবে কম।

রটনার সবটাই মিথ্যে নয়। তথাকথিত ভদ্র-সমাজটিকে জীবন থেকে ছেঁটে ফেলতেই চেয়েছে অঙ্কু। ছাত্রাবস্থায় জঙ্গলের মধ্যে যে ঘরটায় সঙ্গীত-সাধনা চলত, সেইটাই নতুন করে আবার সংস্কার করে নিয়েছে। এখানকার এই সব লোকের সঙ্গে খাতির তার আগেও ছিল। এখন সেটা আরো বেড়েছে। কারণ গোড়ায় সে গান নিয়ে মগ্ন থাকত, এখন গান খুব বেশি করে না। হাতে অফুরন্ত সময়। তাদের সঙ্গে মেশে, গল্প করে, ঘরের সুখ-দুঃখের খোঁজখবর নেয়। অঙ্কুর ভালো লাগে এদের। মানুষকে এরা গোটাগুটি দেখে, তাকে দাঁড়ি-পাল্লায় ফেলে ওজন করে

না। চিরে চিরে দেখে না। কারো নিভৃতের ক্ষতের ওপর কৌতূহলের আঁচড় ফেলে না।

তাদের হাতে খাওয়ার গুজবটাও একেবারে ভিত্তিহীন নয়। একটানা অনেকগুলো বছর সকলের হাতেই খেয়ে অভ্যস্ত সে। তাছাড়া স্বপাক আহারেও অভ্যস্ত। বিভুর বউয়ের পীড়াপীড়িতে দিন দুই ঘোষালবাড়িতে খেয়েছে, তারপর এক রকম জোর করেই নিজের ব্যবস্থা নিজে করে নিয়েছে।

কিন্তু সেই ব্যবস্থামত নিয়মিত দুবেলা রান্না করা হয়ে ওঠে না। তাছাড়া দিনের বেশির ভাগ সময় তো জংলা কুঁড়েতেই কাটে।

তার খাওয়া-দাওয়ার অব্যবস্থাটা কুমোরপাড়ার বুড়ো সর্দার মহেশের চোখে পড়েছিল। দুই একদিন কুঁড়েতে বসে চিঁড়ে-মুড়ি চিবোতে দেখেছে তাকে। সে-ই সব থেকে নিয়মিত আগন্তুক ওখানে। নাতনীর হাত ধরে গান শুনতে আসে রোজ। মহেশকে খুশি করার জন্য এক-আধটা নাম-ভজন গাইতে হয় রোজই। সেই প্রতীক্ষায় বসে থাকে সে। বলে, দা-ঠাকুর, তোমার গান তো কিছুই বুঝি না, কিন্তু গানের সময় তোমার মূর্তিটি দেখতে বড় ভালো লাগে।

তাদের হাতে খেতে আপত্তি নেই শুনে, আর খেলে কোনো অকল্যাণের ভয় নেই জেনে দিনের আহারটা এ ক'দিন তার ওখান থেকেই আসছে। মহেশের নাতনী জবা হাতে করে নিয়ে আসে। বছর তেরো বয়স মেয়েটার, ঢলঢলে কালো মুখখানি ভারী ভালো লাগে অঙ্কুর। বুড়োর চোখের মণি ওই নাতনী। তার ছেলে জাত-ব্যবসা ছেড়ে শহরের কলের কাজে লেগেছে। বুড়োর সেই খেদ যাবার নয়। কিন্তু তার কিছুটা সান্ত্বনা এই নাতনী। জবা এই বয়সেই নিজের হাতে কত সুন্দর খেলনাপাতি আর মূর্তি গড়ে সেই গল্প ফেঁদে বসলে মহেশের কালো মুখে আলো ঠিকরোয়। অঙ্কুকে নাতনীর হাতের জিনিস এনে দেখিয়েছে, উপহারও দিয়েছে। মেয়েটার বোধহয় গান ভালো লাগে, ডাগর দুই চোখ মেলে ঠায় বসে থাকে।

মহেশ গাঁজা খায়। একটু বেশি পরিমাণেই খায়। তাই ও জিনিসটা সঙ্গে করে নিয়েই আসে। কুঁড়েতে কোনো ভদ্রলোক না থাকলে অঙ্কুর অনুমতি নিয়ে গাঁজা ধরায়। অঙ্কুর অসুবিধে হয় না। এ পর্যন্ত নিজের হাতে গাঁজা অনেক সেজেছে—মুখে কোনোদিন ঠেকায়নি। কিন্তু নিছক খেয়ালের বসে এখানে এক-আধদিন ঠেকালো। দু'চোখ কপালে তুলে জবা অবশ্য নিষেধ করেছিল, খেওনি দা-ঠাকুর, আমি একদিন চুরি করে খেয়েছিলাম, খেয়ে একেবারে অজ্ঞান।

নাতনীর ভয়দেখে মহেশ হেসে বাঁচে না। গাঁজা ছোঁয়ার পরে মহেশ একেবারে একাত্ম ভক্ত হয়ে পড়েছে অঙ্কুর।

মুখে-চোখে জল দিয়ে অঙ্কু তাড়াতাড়ি বাইরের ঘরে এসে দেখে একটি মেয়েই বটে। দরজার দিকে মুখ করে বসে আছে। অঙ্কু ঘুমুচ্ছিল। গত রাত্রিতে আবার মহেশের গাঁজার কলকে হাতে নিয়েছিল। মহেশ নিঃশব্দে বাড়ির দোর পর্যন্ত পৌঁছে না দিয়ে গেলে কাল আর আসা হত না। জিনিসটা যে ঠিক বরদাস্ত হয় না, অঙ্কু কাল নিজেই সেটা বুঝেছিল। আজ এই বেলা পর্যন্ত বেঘোর ঘুম। বিভুর চাকর ঠেলে তুলে দিয়ে গেছে।

সাক্ষাৎপ্রার্থিনীকে দেখে অঙ্কু মনে মনে অবাক হয়েছে। না, দেখে ঠিক নয়, দরজার দিকে ফিরে আছে, মুখ ভালো দেখা যাচ্ছে না।—কাকে চাই?

মেয়েটি ঘুরে বসল। দেখল দুই এক পলক।—অঙ্কুবাবুকে।

বলুন?

মেয়েটি তার দিকে চেয়ে থেকে গম্ভীর মুখে বলল, বলছি, বোসো—

ঠিক শুনল কিনা অঙ্কুর নিজেরই সন্দেহ। কাল মহেশের গাঁজার কল্কে সোজা ওর মাথাটা চড়াও করেছিল। নিজের চোখ-কানের ওপর দখলটা ঠিক মত ফিরেছে কিনা সেই সংশয়। ছাব্বিশ-সাতাশ বছরের মেয়ে, সুন্দরী না হোক ভারী সুশ্রী, সাদাসিধে বেশবাসেও রুচির শুচিতা চোখে পড়ে। কি বলবে বা কি করবে ভেবে না পেয়ে অঙ্কু সামনে বসে পড়ল।

মেয়েটি গম্ভীর মুখে আবার বলল, আমি এখানকার মেয়ে-স্কুল থেকে আসছি—

আমার কাছে?

হ্যাঁ।

একবার মনে হল তাকে বিভু বলে ভুল করছে হয়তো। কিন্তু একটু আগে তো তার নামটাই বলল। অঙ্কুর গোলমেলে লাগছে সব কিছু। জিজ্ঞাসা করল, কি দরকার বলুন...

ইস্কুলে ভর্তি হতে হবে। তোমার নামে পাঁচজনে পাঁচরকম বলছে। আমার নাম অনুশ্রী—ওই ইস্কুলের অ্যাসিস্ট্যান্ট হেড মিস্ট্রেস। উক্তির সঙ্গে সঙ্গে নির্লিপ্ত গম্ভীর ভ্রূকুটি।

এত কালের মধ্যে সামান্য একটু মানসিক যোগাযোগ থাকলেও সতের-আঠারো বছর আগের এক ফ্রক-পরা মেয়ের মুখের আদল অঙ্কুর চোখে পড়ত। চিনতে পারার কথা নয়, কিন্তু নাম শুনে খটকা অন্তত লাগার কথা একটু। তার বদলে অঙ্কু ফ্যাল ফ্যাল করে চেয়েই রইল।

পরমুহূর্তে সচকিত। খিলখিল হাসি। ঘরের এতকালের জরা কেটে যাবার মত উচ্ছ্বসিত মিষ্টি হাসি।—আমাকে চিনতেই পারলে না অঙ্কুদা, আমি অনু!

অনু! অনুশ্রী! গত রাতের কল্কের ঘোর কাটেনি যেন এখনো। ঠিক শুনেছে? ঠিক দেখছে? সেই অনু, ওই একতলা বাড়ির অনু! দুর্বোধ্য বিস্ময়ে চেয়েই রইল তেমনি।

এবারে অনুই যেন উল্টে বিড়ম্বনার মধ্যে পড়ে গেল।— কি কাণ্ড, এখনো চিনতে পারছ না নাকি?

অঙ্কু ঘাড় নাড়ল, পেরেছে।

অনু হেসে বাঁচে না। বলল, আমি আগেই জানি এই হবে। বিভুদার বউ বলল ডেকে পাঠাই, আমি বললাম, দাঁড়াও, জব্দ করে আসি—কক্ষনো চিনতে পারবে না। অনু চোখ পাকালো, এই অবস্থা তোমার, অ্যাঁ? নাম বললেও চিনতে পারো না?

অঙ্কুর ভালো লাগছে কিনা, খুশি হয়েছে কিনা নিজেই বুঝতে পারছে না। খুশি যদি হয়েও থাকে, তার তলায় তলায় অজ্ঞাত অস্বস্তি একটা। কি এক সঙ্কোচ। মৃদু হেসেই জবাব দিল, আমি ফ্রক-পরা অনুকে চিনতাম, অনুশ্রীকে চিনব কেমন করে?

অনু তৎক্ষণাৎ জবাব দিল, আমিও তো হাফ-প্যান্ট পরা অঙ্কুদাকে চিনতাম, তবু দেখেই চিনলাম কেমন করে?

বাড়িতে দেখছ বলে চিনেছ।

হ্যাঁ, তোমাদের মতই ভেবেছ। এতকালের মধ্যে একটা খোঁজও তো নিলে না।

অঙ্কু নিরুত্তর। সেই অনু এই হয়েছে জানলে খোঁজ নিত কিনা জানে না। অনেক ক্ষত জীবনে আসত কিনা, তাও জানে না। কিন্তু অনু এই দশ মিনিটে দেড় যুগের ব্যবধান ঘুচিয়ে দিল যেন। অনর্গল কথা বলল, অনেক প্রশ্ন করল, আর হাসল।

—সবে কাল সে শুনেছে অঙ্কুদা এসেছে, বিভুদার বউ খবর পাঠিয়েছে। এসে একটা খবরও কি করতে নেই মেয়েটা আছে না মরেছে? অনুশ্রী কাল বিকেলেই আসত, কিন্তু বিভুদার বউ বলে দিয়েছে সকালে এসে ঘুম থেকে না তুললে মহারাজের দেখা মিলবে না—তিনি সাধন-ভজনে চলে যাবেন। অনুর আবার ভ্রূকুটি, সাধন-ভজনটা কোন্ জঙ্গলের মধ্যে গিয়ে হয় শুনলাম?

অঙ্কুর কথা বলা দরকার, কিছু জিজ্ঞাসা করা উচিত। অনুর মুখের দিকে অন্তত অঙ্কুর শুধু হাঁ করে চেয়ে থাকা বিসদৃশ। ওর কাছে সে কোন্ ত্রাসের মত ছিল একদিন, মনে উঁকিঝুঁকি দিচ্ছে। কিন্তু জীবনের সেই সহজ অধ্যায়ে ফেরার চেষ্টা আরো বিড়ম্বনা। অঙ্কু কি জিজ্ঞাসা করেছে? হাসিমুখে অনু কি বলছে?

বলছে, এখানে এসেছে তা পাঁচ ছ'মাস হয়ে গেল। বিভুদার বকাঝকিতে না এসে পারেনি। কলকাতায় মাস্টারী করছিল। বড়দার সঙ্গে বাইরে বাইরেই থাকত, কলকাতায় এম. এ. পড়তে আসার পর বিভুদার সঙ্গে দ্বিতীয় দফা দেখা। প্রথম বারে তো সেই কত চেষ্টা করেও দেখা হলই না। অঙ্কুদা কি শুনেছে সে কথা? দ্বিতীয়বারে অবশ্য কলকাতায় এসে সে-ই বিভুদাকে এখানে চিঠি লিখেছিল। বিভুদা চিঠি পেয়েই কলকাতায় গিয়ে দেখা করেছে। অঙ্কুদার খোঁজ-খবর সেবারেও কম করেছে নাকি! বিবাগী লোকের খোঁজ আর কেমন করে পাবে। বিভুদা ক্বচিৎ কখনো চিঠি পেলে তাকে খবর দিত। আজও তো অনু ভাবছিল, বুক অবধি দাড়ি গেরুয়া-পরা এক সন্ন্যাসীকেই না জানি দেখতে হয় এসে।

অঙ্কুর কুন্তীবাঈকে মনে পড়ে গেল হঠাৎ। কুন্তী এ রকম হাসত? শেষের দিকে হাসত, সেই হাসিটা ঠিক এ-রকম নয়—তার হাসির মধ্যে এক -ধরনের ক্লিষ্ট অভ্যর্থনা মিশে থাকত কেমন।

সচকিত হল, অনু জিজ্ঞাসা করছে, বাইরে থেকে গানের মস্ত ওস্তাদ বনে এসেছ শুনতে পাই? বিভুদা বলছিল।

অঙ্কু মাথা নেড়ে হালকা জবাব দিল, হ্যাঁ, বিভুকে চিঠিতে গান গেয়ে শোনাতাম।

—আমাকে শোনাও না একটু। থাক বাবা, পুরুষমানুষকে গাইতে বসতে দেখলে আমার হাসি পায়। কলকাতার এক বড় গায়ককে একবার গাইতে দেখেছিলাম, তাঁর হাত-পা-মুখ নাড়া দেখে আমি সভা থেকে দৌড়ে পালিয়ে বাঁচি—তুমি গাইতে গাইতে অত হাত-মুখ নাড়ো না তো?

তার চোখে-মুখে চপল শঙ্কা। অঙ্কু হেসে ফেলল।

মা? মা তো সেই কবে মারা গেছে। না, মাথা আর ঠিক হয়নি। ভাইটাকে কত কষ্ট করে

সে বড় করে তুলেছে, তার কাছেই থাকে। অন্তুদা তো সলুকে মোটে বছরটাকের দেখেছিল— কলেজে পড়ছে এখন। এখান থেকে সাইকেলে যায়, তবে পড়াশুনা? ওটার কিছু হবে মনে হয় না, দিনকেদিন বাঁদর হয়ে উঠছে। বই নিয়ে বসতে বললেই বলে মাথা ধরেছে, ভোগেও খুব— যে স্বাস্থ্য! সলুরও গান-বাজনার দিকে ঝোঁক, হাতের কাছে এ-রকম একজন গানের ওস্তাদ আছে শুনলে দৌড়ে আসবে—না, সেই বা হবে কেমন করে, ওদের তো আবার আধুনিক গান শুনি!

অবান্তর কথাও এত সরস মিষ্টি লাগে কি করে অন্তু ভেবে পায় না। লাগুক তা চায়ও না। অনুর সিঁথির দিকে চোখ গেছে অনেক আগেই। সীমান্তে লাল দাগের আভাস নেই। এই চেহারায় বিয়ে না হবার কথা নয়। চাকরি করে ভাইকে মানুষ করার ইচ্ছে বলে বিয়ে করেনি, না এম. এ. পাস মেয়ের পছন্দমত কারো সঙ্গে যোগাযোগ হয়নি বলে করেনি? দেড় যুগ আগের একটা সম্পর্কের প্রহসন অন্তুর মনে পড়ছে। কিন্তু মনে পড়াটা হাস্যকর। অনুর মনে আছে? কলকাতায় সেই অনেক বছর আগে অসুখের সময় বিভু যেন এ-সম্বন্ধেই কি বলেছিল একদিন। কি আভাস দিতে চেয়েছিল। কিন্তু যাক্, মনে করতে চেষ্টা করেও কাজ নেই। আবারও সেই অজ্ঞাত অস্বস্তিটা উঁকিঝুঁকি দিচ্ছে ভিতর থেকে।

অনু বলল, বিভুদার বউয়ের কাছে শুনলাম, পয়লা নম্বরের বাউণ্ডুলে হয়েছ তুমি—দিন-রাত কোথায় থাকো, সময়মত নাওয়া নেই খাওয়া নেই—এসব কী!

যেন মাস দুই ছিল না এখানে, ফিরে এসে নালিশ শুনেছে, শুনে চোখ রাঙাচ্ছে। এও একটা প্রহসন। অস্বস্তি সত্ত্বেও অন্তুর মন্দ লাগছে না, হাসছে মৃদু মৃদু।

তার বাবার কথাও তুলল অনু, জ্যাঠামশাইয়ের খবর কিছু পাও? কি-চ্ছু না? কি করে পাবে, যে দুঃখ দিয়েছ তাঁকে। তোমার মত লোকের সঙ্গে কারো কোন সম্পর্ক রাখা উচিত না।

এবারে অন্তু জবাব দিল, বলল, এই অনুচিত কাজটা কেউ করছে না।

অনু ভুরু কোঁচকালো, তুমি তো সকলের সব খবরই রাখো। পরক্ষণে হেসে ফেলে ঈষৎ নীচু গলায় বলল, এতকাল যেখানে যেখানে কাটালে সেখানকার কেউও না?

ক্ষত-স্থানে আঁচড় পড়া সত্ত্বেও হাসির চেষ্টাটা বিষয় দুর্ভোগের মত। কিন্তু অন্তু আগে যা পারত না, এখন তা পারছে। হাসতেও পারল।

হাত-ঘড়ির দিকে চোখ পড়তে অনু উঠে দাঁড়াল চট করে, আজ যাই, ইস্কুল আছে আবার—

একটা চাপা স্বস্তির নিশ্বাস ফেলে অন্তুও উঠে দাঁড়াল। হালকা প্রশ্ন করল, ছাত্রীরা মাস্টার বলে মানে তোমাকে?

মানে না আবার! অনুর সামনে যেন ছাত্রই দাঁড়িয়ে একজন।—ভয়ে কাঠ একেবারে, গিয়ে দেখে এসো একদিন। তাড়াতাড়ি নিজেই আবার আমন্ত্রণটা বাতিল করে দিল।—না বাপু, তোমার গিয়ে কাজ নেই, যে ত্যাঁদড় মেয়ে সব আজকালকার, আমাকেই হয়তো জিজ্ঞেস করে বসবে, দিদিমণি, উনি কে?

হাসতে হাসতে বেরিয়ে এলো ঘর থেকে। নির্বাক অন্তুও। দেড় যুগের ব্যবধান ও এত

সহজে জুড়তে পারছে কি করে সেটাই মস্ত বিস্ময়।

অদূরে যোয়ান গোছের মিশ-কালো একজন প্রৌঢ় লোক দাঁড়িয়ে। অবাঙালী, হাঁটুর ওপর কাপড় তোলা, গায়ে আধ-ময়লা খাটো ফতুয়া। তার দিকে অঙ্কুর চোখ পড়তে অনু পরিচয় দিল, ওর নাম জগুয়া, দেশ বিহারে, কিন্তু এতকাল ধরে তাদের সঙ্গে থেকে বাঙালী হয়ে গেছে—এখন বাংলা কাগজ পর্যন্ত ঠেকে ঠেকে পড়তে পারে। অনুর ভয়ানক ভক্ত, সেই ছোটবেলা থেকেই মা-মণি ডাকে। সবিস্তারে জগুয়ার পরিচয় দিয়ে অনু হাসল মুখ টিপে, বলল, এখানে ও এখন ইস্কুলের দারোয়ান আর আমার কড়া বডি-গার্ড।

বডি-গার্ড জগুয়া দু পা এগিয়ে এসে বাঙালী প্রথায় দু'হাত জুড়ে অঙ্কুর উদ্দেশে অভিবাদন জ্ঞাপন করল। দারোয়ান বলে তাকে হেলাফেলা করা চলবে না সেটা সে প্রথম সাক্ষাতেই বুঝিয়ে দিতে চেষ্টা করল বোধহয়। যথাযোগ্য প্রত্যাভিবাদন পেয়ে ঈষৎ তুষ্ট মনে হল তাকে।

যতক্ষণ দেখা যায়, অঙ্কু দাঁড়িয়ে দেখল চুপচাপ। অনুশ্রী বার দুই পিছন ফিরে তাকিয়েছে, তারপর লজ্জা পেয়ে আর তাকায়নি। সে আগে আগে চলেছে। পিছনে জগুয়া। অঙ্কু দেখছে বডি-গার্ড দরকার বটে। জগুয়া মা-মণি ডাকে। হঠাৎই একটা বিকৃত চিন্তা এলো অঙ্কুর মাথায়, সম্পর্কটা বদলাবার আগে জামাল খাঁ কুন্তীকে কি বলে ডাকত? তারাবাঈকে নওয়াজ সাহেব কি বলে ডাকত? নিজের ওপরেই বিরক্তিতে হেসে ফেলল অঙ্কু। জগুয়া শিল্পীও নয়, গুরুও নয়, জগুয়া দারোয়ান।

ঘরে ফিরে এসে অঙ্কু চুপচাপ ভাবল খানিকক্ষণ। ভাবতে চেষ্টা করল। ভিতরে ভিতরে সে বিষম একটা নাড়া-চাড়া খেয়েছে আবারও। শুধু অপ্রত্যাশিত নয়, অবাঞ্ছিত ভাবছে। প্রথমেই স্থির করল, সে চলে যাবে এখান থেকে। সকলের অগোচরে যেমন এসেছিল, সকলের অগোচরেই তেমনি চলে যেতে হবে আবার। হারিয়ে যেতে হবে। মৃত্যু-বিবরের মানুষেরা জীবনের আলো সইতে পারে না। অনুর দিকে চেয়ে চেয়ে সেই আলোর সমারোহ দেখেছে। পূর্ণতার জোয়ার দেখেছে। সে এই রিক্ত দেউলে অন্তস্তলের দিকে ধীরে-সুস্থে তাকাবে যখন, বিষম হকচকিয়ে যাবে বোধহয়। অঙ্কু তার আগেই গা-ঢাকা দেবে এখান থেকে।

কিন্তু যাবে কোথায়? আগে হলে ভাবত না কোথায় যাবে। যে বন্দরে নোঙর ফেলেছিল, তার উৎসটায় গোটাগুটি টান ধরেছে। আশার প্রেরণা আর তাড়না দুইই শূন্যে মিলিয়েছে। সে-পথে মরীচিকারও সম্বল নেই আর। মাঝদরিয়ায় নৌকোটা ডুবেইছে শেষ পর্যন্ত। কাণ্ডারীর আশায় প্রেতের হাত-বাড়ানো হাস্যকর।

তাহলে কোথায় যাবে? গিয়ে কি করবে?

...কিন্তু যেতে তো হবেই। অনু এ-ভাবে এখানে আছে জানলে আসত না। সেই অনুকে এ-রকম দেখবে জানলে আসত না। কি রকব দেখল? কি-রকম জানে না, কিন্তু দেখে চোরের মত নিঃশব্দে পালিয়ে যাবার মত এক রকম যে, সেটা বুঝছে। বুঝে নিজের ওপরেই রাগ হচ্ছে তার। ভাবছে, বাড়িটা বিক্রি করে দিতে পারলে কিছুদিনের মত নিশ্চিন্ত। না, এক্ষুনি যাওয়া তার হবে না—বিভু আসুক। সে যদি কেনে বাড়িটা, বা বিক্রির ব্যবস্থা করে দেয়। তারপর যাবে।

তিন দিনের মধ্যে জঙ্গলের কুঁড়ে ছেড়ে অঙ্কু বাড়ি-মুখো হল না। পরদিনই জগুয়ার সঙ্গে অনুর ভাই সলিল, অন্যথায় সলু, এখানে এসে দেখা করে গেছে তার সঙ্গে। অনুই পাঠিয়েছে জানে। বলেছে, দিদির সঙ্গে গতকাল বিকেলেই বিভুদার ওখানে গেছলাম, আপনার সঙ্গে দেখা হয়নি।

অঙ্কু জবাব দেয়নি। অনুর ভাইকে চুপচাপ খানিক দেখেছে। রোগা, বাবু-বাবু চেহারা। বছর আঠারো বয়স, বেশ-বাস আর কেশ-বিন্যাসে সযত্ন অবহেলার আভাস।

অঙ্কু জিজ্ঞাসা করল, তুমি গান-টান করো শুনলাম?

সলুর মুখে সলজ্জ হাসি।—দিদি বলেছে বুঝি? গান করি বলেই তো আবার দিনরাত বকুনি।

গাইতে বলার সঙ্গে সঙ্গে ঘরের চারিদিকে তাকালো সে। হারমোনিয়ামের বদলে তানপুরা চোখে পড়ল শুধু। গাইতে আপত্তি নেই। বিশেষ করে অঙ্কু ছাড়াও আরো শ্রোতা আছে যেখানে। বুড়ো মহেশের ও-পাশ থেকে ডাগর-ডোগর মেয়েটা দু'চোখ টান করে সেই থেকে চেয়েই আছে তার দিকে। সলু সেটা লক্ষ্য করেছে, ফলে গান শোনানোর উদ্দীপনাও বোধ করেছে।

হারমোনিয়াম ছাড়াই সরু গলায় গান শোনালো সলু।

মনোসরোবরে একটি কমল ফুটেছে,
কেমন করে ভ্রমর তা জেনেছে।

অঙ্কু গম্ভীর মুখ করেই শুনেছে। অপর শ্রোতা দুটি মুগ্ধ। গান শেষ হতে অঙ্কু শুধু বলেছে, বেশ—

সলু ফিরে তাকেও একখানা গান শোনাতে বলেছিল। অঙ্কু গম্ভীর মুখেই মাথা নেড়েছে, আমার গান তোমার ভালো লাগবে না।

অনুর এই ভাইটিকে দেখে অঙ্কু কে জানে কেন খুশি হয়নি তেমন। বোনের মত নয়। আট-ন মাসের ভাইকে কোলে করে যে অনু চোখের সামনে ঘুরঘুর করত, সেই ছবিটা চোখে ভেসেছে বার বার।

সলু চলে যেতে আবারও মনে হয়েছে, আর নয়—যত তাড়াতাড়ি সম্ভব চলে যাওয়া দরকার এখান থেকে। বিভু ফিরল কিনা বা কবে ফিরবে জিজ্ঞাসা করা হল না।

কিন্তু এর মধ্যে নিজে খোঁজ করতেও গেল না। গাঁজার মাত্রা রাতারাতি এমন চড়তে দেখে মহেশও অবাক হয়েছে, পরে সচেতন করতে চেষ্টা করেছে, দা-ঠাকুর, একবারে অত সইবেনি। আর তার নাতনী জবা মুখে নিষেধ না করলেও তার কালো মুখের টানা-টানা চোখে নিষেধের আকূতি ছিল।

মুক্তিটা সহজ পথে না এলে এইভাবেই মুক্তি খোঁজে বোধহয় মানুষ। তাকে যেতে হবে এখান থেকে। কিন্তু সেটা কোনো মুক্তির মাঝে যাওয়া নয়। অন্ধকার থেকে আরো অন্ধকারে আত্মগোপন করা। তাতেও স্নায়ুর জোর চাই। তামসিক জোর। নিজেকে ক্ষয় করার মত জোর। এখানে এসে এই অনুকে দেখাটা বিধাতার ষড়যন্ত্রের মত।

স্নায়ু তেতে উঠলে ভাবনাটাও তাতিয়ে তোলা একটু সহজ হয়। অনু নয় অনুশ্রী। শ্রী শ্রী শ্রী—রমণীর অনেক শ্রী দেখেছে। আর দেখার সাধ নেই। নারীর বুকে মধু আছে—থাক, না

থাক, ও রকম একটা স্বপ্ন আছে বলে পুরুষের বাঁচোয়া। কিন্তু অক্ষু বাঁচেনি। কারণ নারীর বুকে বিষ যে আছে সেটা প্রত্যক্ষ সত্য। সেই বিষে কলজে ঝলসেছে তার।

মহেশের গাঁজার কলকে হাতে নিলে অনুকে আর কুন্তীবাঈকে আর তারাবাঈকে আর সব মেয়েকে এক করে দেখা যায়। ঝলসানো কলজেটাকে ওই কলকের ধোঁয়ায় দগদগিয়ে তোলা যায়।

কিন্তু ধোঁয়ার ঝোঁকটা বেশিক্ষণ থাকে না তবু। নিজের অগোচরে অন্যমনস্ক হয়ে পড়ে এক একসময়। চোখের সামনে অনু আর অনুশ্রী মিলেমিশে একাকার হয়ে যায়। অমিল যত, মিল তার থেকে কম নয়। অবাক হয়ে ভাবে, দেড় যুগ বাদে দেখা হওয়া সত্ত্বেও অনুর কথাবার্তা আচরণে এতটুকু দ্বিধা, এতটুকু সঙ্কোচ নেই। আশ্চর্য!

কিন্তু বিভু আসার পর অক্ষুর সঙ্কল্প বানের জলে কুটোর মত ভেসে যাবার উপক্রম। তার হৈ-চৈ আর আনন্দের দাপটে কিছুদিনের মধ্যে অক্ষু উদ্দেশ্যটা ব্যক্ত করারও অবকাশ পেল না। এদের এই ভরা পরিপূর্ণতার মধ্যে নিজের দৈন্য নিয়ে দাঁড়াতেও সঙ্কোচ।

বিভু নিজে এসে তাকে ধরে নিয়ে গেছে। বড়ির দরজায় জগুয়াকে দেখেই অক্ষু বুঝেছে ভিতরে আর কে আছে। বিভু তাকে বাড়ির অন্দরমহলে ঠেলে নিয়ে গেছে। অনুর সামনে এসে বলেছে, তোমাদের বোঝা-পড়া কি ইতিমধ্যে শেষ হয়ে গেছে, না হবে?

ঘরে অনু আর বিভুর বউ ছিল। আজ আর বিভুর বউ উঠে গেল না। মাথায় আঁচলটা তুলে দিয়ে মুখ টিপে হাসতে লাগল।

অনু ছদ্ম-গাম্ভীর্যে জবাব দিল, হবে। একা এঁটে উঠতে পারি কি না পারি ভেবে তোমার আসার অপেক্ষায় ছিলাম।

কেন, তোমার জগুয়া তো ছিল। বিভুও গম্ভীর। অর্থাৎ তার অনুপস্থিতির দরুন বোঝাপড়ার ব্যাপারে দেরি করাটা উচিত হয়নি। অক্ষুর দিকে ফিরে প্রায় ধমকে উঠল, বোস চুপচাপ এখন, আগে তোর বিচার হবে, তারপর কথা।

অক্ষুর হাসিই পাচ্ছে। তার দাপটে গোটা পাড়া অস্থির ছিল একদিন। কিন্তু সে কোনো একদিন। আজ এই পরিবেশে নিজেকে বেখাপ্পা লাগছে। কৃত্রিম লাগছে। ওরা অতীত ভোলেনি। অতীতের পুঁজিটাকেই বড় করে দেখছে। অক্ষুও সেই রকমই দেখবে নাকি? অক্ষু হাসছে।

বিভু টেনে বসালো তাকে। নিজেও গ্যাঁট হয়ে বসল। বিভু এত কথা বলে...আশ্চর্য! কথা ঠিক নয়, পূর্ণতার কলধ্বনির মত। ওতে প্রয়াস নেই কিছু। স্ত্রীর দিকে ফিরে চোখ রাঙাচ্ছে সে, তুমি থাকতে ও এই ক'দিন ধরে বনবাসে কাটালো এ কেমন কথা?

বিভুর বউয়ের নাম বিমলা। অনুর বয়সী হবে, বেশ মিষ্টি দেখতে। মৃদু প্রতিবাদ করল, যার গরজ সে চোখ বুজে থাকলে আমি কি করব!

কিন্তু আপাতত সে মোটেই চোখ বুজে নেই। চোখ টান করেই অনু ফিরে এবারে বিভুকে চোখ রাঙালো, বিচারটা কার হচ্ছে?

বিভু বলল, ও-ও অপরাধীর সঙ্গে যুক্ত।

অনু মৃদু ঝাঁঝিয়ে উঠল, সবেতে যুক্তকে এত টানার লোভ কেন? আগে আসলের বিচার হোক।

হোক। অঙ্কুর দিকে ঘুরে বসল সে, তোর কড়া বিচার হবে। তোকে সরাসরি আত্মসমর্পণ করতে হবে।

অনু হাত দিয়ে বিমলাকে ঠেলে দিল, দেখলে, বিচারের নমুনাটা দেখলে?

বিমলা হাসিমুখে মাথা নেড়ে সায় দিল, অর্থাৎ ঠিক বিচারই হচ্ছে।

রাতের খাবারের ব্যবস্থা দেখতে উঠে গেল সে। বিভুর মুখে তখনো বিচারকের গাম্ভীর্য। বলল, গত দশ বছর—দশ বছর কেন, অনুর দিক থেকে দেখতে গেলে প্রায় সতোরো বছর পাত্তা নেই তোমার—এর প্রত্যেকটা দিনের হিসেব দাখিল করো।

অনু টিপ্পনী কাটল, কি করে করবে, মৌনী নিয়েছে দেখছ না!

এভাবে মুখ বুজে থাকাটা অঙ্কুর নিজেরই বেখাপ্পা লাগছিল। কিন্তু গল্পে যোগ দেবে কি, সলুর গানে যেমন মন দেওয়া অসম্ভব হচ্ছিল, এই খুশির আবহাওয়াও প্রায় তেমনি লাগছে। অন্তত সেই এক ধরনের অমনোযোগই কাটিয়ে উঠতে চেষ্টা করছে অঙ্কু।

তবু প্রতিদিনের না হোক, কোন্ কোন্ জায়গায় ঘুরেছে, কোথায় কতদিন ছিল, কত রকম গাইয়ের সংস্রবে এসেছে—বিভুর জেরায় পড়ে একটু একটু করে সেই গল্প করল। গল্পের ছলে অঙ্কুর নিজেরও সহজ হবার প্রয়াস ছিল, তাগিদ ছিল। ভিতর জ্বলছে জ্বলুক, কিন্তু সে জ্বালা প্রকাশ হয়ে পড়ার মত বিড়ম্বনা আর বুঝি নেই।

রাত মন্দ হয়নি। খাওয়া-দাওয়ার পরে অনু যতবার উঠি-উঠি করছে, বিভু জোর করে বসিয়ে রাখছে তাকে। অনু চোখ রাঙিয়েছে, বা রে, রাত হচ্ছে না, লোকে বলবে কি—

বিভু জবাব দিয়েছে, লোকে শেষ জানলে আর কিছু বলবে না, বোসো।

অঙ্কুকে বলেছে, একদিকে ব্যবসা আর একদিকে দু-দুটো স্কুল—আমি আর পেরে উঠছি নে, বাবা মারা যাবার পর ছেলেদের ইস্কুলটা আগেই ঘাড়ে চেপেছে, এর ওপর আবার অনুর ইস্কুল—তুই স্কুল দুটোর ভার নে।

অনু তৎক্ষণাৎ ফোঁস করে উঠল, আমার ইস্কুলের ভার নিলে আমি রিজাইন করব।

সেই বিভু এমন বচনবাগীশ হয়ে উঠেছে অঙ্কু জানত না। গম্ভীর মুখে অনুর দিকে খানিক চেয়ে থেকে বলেছে, নিজের ইস্কুলটাকে যে তুমি সতীন ভাবো জানতুম না।

অনু ছদ্মরাগে মুখ ফিরিয়েছে। তারপর বিমলার চিমটি খেয়ে হেসেও ফেলেছে। একটু বাদে সে-ই আবার ঠাট্টার ছলে নতুন পরিকল্পনা পেশ করেছে বিভুর কাছে।—তার থেকে এক কাজ করো, ইস্কুলে একটা গানের বিভাগ খুলে দাও।

বিভু পাল্টা ঠেস দিয়েছে তক্ষুনি, ও...তোমার আণ্ডারে কাজ করলে আপত্তি নেই বুঝি?

অনু মাথা নেড়েছে, আপত্তি নেই। বলল, আপত্তি হবে কেন, ছেলেবেলায় যত কিল-চড় খেয়েছি এখনো মনে পড়লে ব্যথা ধরে—শোধ নেব না?

সকলের সঙ্গে অঙ্কুও হেসে ফেলেছে।

কিন্তু রাতের নিরিবিলিতে ওই হাসির মাশুল শুনে দিতে হয়েছে। সমস্ত রাত ঘুম হয়নি অঙ্কুর। বার বারই মনে হয়, অনুর এত হাসি-খুশি, এত সহজতা ভারী সহজ কিছু একটার ওপর প্রতিষ্ঠিত যেন। কি সেটা?

নিজের ওপরেই বিষম আক্রোশ অঙ্কুর। যা-ই হোক, ওরও ভিতরে ভিতরে একটুখানি ভালো লাগার প্রলেপ লেগেছিল কেন? সঙ্গোপন নিভৃতে এখনো আবার সেই আলোর আলো জ্বলে কেন? সেখান থেকে ও কোন্ ভিক্ষুক হাত বাড়াতে চায় আবার? ওর হাত দুটো কুন্তীবাঈ ভেঙে দুমড়ে মুচড়ে একাকার করে দেয়নি? তার আগে তার হৃদয়ও তো দিনের আলোর মত স্পষ্ট দেখা গেছে ভেবেছিল।

সঙ্গে সঙ্গে এক অপরিসীম শূন্যতার গ্রাসে নিশ্বাস বন্ধ হবার উপক্রম। এখান থেকে সরে যাবার তাগিদটা নতুন করে অনুভব করেছে আবার। অঙ্কু পালিয়েই যাবে।

পালানো দূরের কথা, বিভুর পাল্লায় পড়ে কুমোরপাড়ার জঙ্গলের কুটিরে পর্যন্ত গা-ঢাকা দিয়ে থাকতে পারা গেল না এরপর। সে আসার পর বিমলার সঙ্কোচও অনেকটাই কেটে গেছে। সরাসরি এদের আন্তরিকতা প্রত্যাখ্যান করাটাও খুব সহজ ব্যাপার নয়। অনু রোজ না হোক, প্রায়ই আসে। বিভু বা বিমলাই লোক পাঠিয়ে নিয়ে আসে তাকে। বাইরে থেকে অঙ্কু অনেকটাই সহজ হয়ে উঠেছে। ফলে নিঃসঙ্গ অবকাশে দ্বিগুণ যুঝতে হচ্ছে তাকে।

কিন্তু তার পরিবর্তনের আভাস বিভুও খানিকটা পেয়েছে। পেয়েছে তার গান শুনে। অঙ্কু শোনায়নি। কারণ গানের সাধনা আর নেই তার। কুন্তীবাঈ সেই তাগিদটাও কেড়ে নিয়েছে। কিন্তু প্রাসাদ গড়ার স্বপ্ন ভাঙলে অসহায় মানুষ যেমন নিজের কুঁড়েঘরের মধ্যে মাথা গোঁজে, আশ্রয় খোঁজে—তেমনি করে যেটুকু তার সম্বল, এক-এক সময় তারই মধ্যে মিলিয়ে যেতে চায় অঙ্কু। আশ্রয় খোঁজে। কখনো গভীর রাতে, কখনো বা পাখি-ডাকা আসন্ন ভোরের অন্ধকারে গান কানে আসে বিভুর। সে গান বোঝে না, গানের ব্যথা অনুভব করে শুধু। মনে হয় বাতাসের কণায় কণায় একটা গুমোট ছড়াচ্ছে—জমাট বেঁধে বুকের ওপর চেপে বসতে চাইছে সেটা।

বিমলাও শুনেছে দুই একদিন। বলেছে, এত ভালো লাগে, অথচ মনটা এমন খারাপ হয়ে যায় কেন গো?

বিভু জবাব দিতে পারেনি। এই গান থেকেই অঙ্কু কত বদলেছে সেটুকু শুধু অনুভব করেছে সে। আর পাঁচজনের মত ওই জীবন সংসারের চলতি ধারায় পুষ্ট হয়ে উঠবে কি না, কেন যেন সেই সংশয় উঁকিঝুঁকি দিয়েছে তার মনে। ওই সুরের সুগম্ভীর বিষণ্ণ আকৃতি মূর্ছনা ব্যথা বেদনা সবই পুরুষের। দোসর নেই এমন এক পুরুষের।

## এগার

গানের ব্যাপারে এখানে অঙ্কুকে প্রথম প্রতিষ্ঠা দিয়েছে বলতে গেলে বিভুই। তার আবিষ্কারের খবরটা গোপন রাখেনি সে। তারই মারফৎ সর্বত্র ছড়িয়েছে।

শুধু যোগানন্দপুর বদলায়নি, শহরও আগের দ্বিগুণ বদলেছে। বর্তমানে গান-বাজনা শিল্প-

কলানুরাগীর সংখ্যাও সেখানে কম নয়। শহরে গান-বাজনার দুই একটা প্রতিষ্ঠানও ফেঁপে উঠেছে বেশ। সে-সব জায়গায় অক্কুর প্রচারের কাজটা পরোক্ষে বিভুই করেছে। তার মত উচ্চশিক্ষিত পয়সাওয়ালা মান্যগণ্যজনের প্রচারের দাম আছে। অক্কুকে দায়িত্ব দিয়ে আটকে রাখা যাবে না বুঝে এমনি একটা প্রতিষ্ঠানের উদ্যোক্তাদের সে-ই টিপে দিয়েছে। আছে একজন শিল্পীর মত শিল্পী—দেশে দেশে ঘুরে বছরের পর বছর যে একাগ্র মনে সঙ্গীত-সাধনাই করেছে শুধু—বড় বড় ওস্তাদের সঙ্গে কাটিয়েছে—পারো তো ধরে নিয়ে এসো।

তারা এসেছে। এসে তারাও অক্কুকে আবিষ্কার করেছে। জোর-জুলুম করে ধরে নিয়েও গেছে। উচ্চাঙ্গ সঙ্গীত শেখানোর ভার চাপিয়েছে তার ওপর। শেষ পর্যন্ত অনেকটা নির্লিপ্তভাবেই রাজি হয়েছে অক্কু। যাব যাব করেও যাওয়া হয়ে উঠছে না, আর যেখানেই যাক বা যেখানেই থাকুক, শুধু হাওয়ার ওপর দিন চলবে না। সংস্থান কিছু চাই। সে যদি এ-পথেই হয়, হোক।

ক্রমশ শহরের আর শহরের বাইরেরও দুই একটা আসরে ডাক পড়তে লাগল তার। আশ-পাশের নাম-করা ওস্তাদরা চিনতে লাগলেন, খোঁজ-খবর নিতে লাগলেন। শিল্প-জগতের আর একটা নিয়মও আছে। যে শিল্পী আত্মপ্রকাশে বিমুখ, তার প্রতিই লোকের আগ্রহ দেখা দেয়। এই সুনাম রটলে তাকে নিয়েই টানা-হেঁচড়া চলে বেশি।

অক্কুর সুনাম রটেছে। সেই সঙ্গে কোথাও সে যেতে চায় না—জঙ্গলের একটা কুঁড়েঘরে নিজের সাধনায় মগ্ন থাকে—এ ধরনের প্রচারটাও মন্দ হয়নি। ফলে গানের প্রতিষ্ঠান ছাড়াও ছাত্র এসে জুটতে লাগল। অক্কু অনেককেই বাতিল করে দিয়েছে, অনেককেই আবার পারেওনি ছেঁটে দিতে। যার মধ্যে সততা দেখেছে, আকৃতি দেখেছে, তার কাছে হার মেনেছে।

একজনের প্রয়োজনের দিক থেকে রোজগারপাতি ভালই হচ্ছিল। কিন্তু এ জায়গা ছেড়ে যাবার সঙ্কল্প অক্কু একেবারে ছাড়েনি। অনুর সঙ্গে দেখা হলে সেই তাগিদটা আরো বেশি অনুভব করে। দেখা প্রায়ই হয়। কোনদিন বিভুর বাড়িতে আড্ডা হয়, কোনদিন বা অনু চুপচাপ ত্রিকোণ বাড়িতেই চলে আসে। এসে অক্কুকেই চোখ রাঙায়, একটা স্কুলের আমি গণ্যমান্য অ্যাসিস্টান্ট হেড মিস্ট্রেস—দুদিন বাদে হেড মিস্ট্রেস হব, এভাবে যাতায়াত করলে পাঁচজনে বলবে কি?

পাঁচজনের কানাকানি এত দিনে শুরু হয়ে যাবার কথা। হয়নি, কারণ অনু আসে বিভুর বাড়িতে। আগেও আসত। বিভুকে তার আত্মীয় বলে জানে সকলে। এদের দুজনের চেষ্টাতেই ইস্কুল হয়েছে। অনু বাড়ি বাড়ি ঘুরে ছাত্রী সংগ্রহ করেছে। বিভু তার ব্যবসা দেখা ছেড়ে ইস্কুল চালু করেছে। এম-এ পাস মেয়ে সমস্ত যোগানন্দপুর ছাঁকলে আর একটি মিলবে না। ওদিকে বিভুর ঘরেও লক্ষ্মী-সরস্বতী একসঙ্গে বাঁধা। তার ওপর সে বিবাহিত, ঘরে বউ আছে, ছেলে আছে। এত সব কারণে কথা যদি কারো মনে ওঠেও, মুখ-চাপা।

অক্কু সবই জানে। ইস্কুল করার গল্প ওদের মুখেই শুনেছে। এখনো ইস্কুল নিয়ে ওদের অনেক সমস্যা, অনেক আলোচনা শোনে। কিন্তু নিজের প্রসঙ্গ উঠলে এখন আর মুখ বুজে থাকে না অত। একটা সহজ কৃত্রিমতার আবরণে নিজেকে ঢাকতে চেষ্টা করে। পারেও। এ ধরনের কথায় কখনো হাসে, কখনো গম্ভীর মুখে জবাব দেয়, এভাবে যাতায়াত না করাই তো উচিত। কোরো না।

করব না? অনুর ভ্রূকুটি, কি করব তাহলে?

মাস্টারী করবে।

অনু হেসে ফেলে। তাই করতেই তো আসি, তোমাকে সায়েস্তা করতে হলে কি সোজা মাস্টারের দরকার!

সে চলে গেলে অঙ্কু কুন্তীবাঈকে সামনে দাঁড় করিয়ে নিজেকে চোখ রাঙায়, নিজেকে সচেতন করে তুলতে চেষ্টা করে। ভাবে, জড়িয়ে পড়া ঠিক নয়। অনেক মাশুল দিয়েছে, আর দেবে না। কিন্তু এই সঙ্গে এক বিপরীত অনুভূতিও নিজের অগোচরে উঁকিঝুঁকি দেয়। জড়িয়ে পড়ার মত সম্বলও তার হাতে আর নেই। মোহগ্রস্তের মত কোন একদিনের প্রতিশ্রুতির সঞ্চয় সে আর একজনের পায়ে উজাড় করে ঢেলে দিয়ে এসেছে। আজকের অনুশ্রীর মধ্যে ন'বছরের সেই অনুকে যদি না দেখত সে—তাহলেও বোধহয় এত নিঃস্ব মনে হত না নিজেকে।

বিভুকে গোড়াতেই না জানিয়ে বাড়িটা বেচে দেওয়ার ব্যবস্থা করা যায় কিনা সেই চেষ্টাও একটু-আধটু করেছে অঙ্কু। গোপনে দু-একজনের সঙ্গে কথাবার্তাও বলেছে কিন্তু খবরটা কেমন করে বিভুর কানে এলো।

সে অবাক প্রথমে। বাড়ি বিক্রি করার মতলব শুনলাম তোর?

অঙ্কু হাসতে চেষ্টা করেছে।

বিক্রি করে যাবি কোথায়? ওই জঙ্গলের ঘরে বাস করবি?

অঙ্কু হালকা জবাব দিল, এখানেই বরাবর থাকব তোকে কে বলল?

বিভু রেগেই উঠল, যাবি কোন্ চুলোয়?

অঙ্কু গম্ভীর।—হাতে পুঁজি থাকলে চুলোর অভাব কি।

ও! গম্ভীর বিভুও, হাতে তেমন পুঁজি আর কিছু তাহলে আজও চোখে পড়েনি তোর?

নিস্পৃহ মুখে অঙ্কু গুনগুনিয়ে একটা সুর ভাঁজতে লাগল। ভিতরের অস্বাচ্ছন্দ্য বোধটা চাড়িয়ে উঠতে চাইছে। বিভু ধমকে উঠল, থাম্।

অঙ্কু থামলই বটে। বিভুর এ-রকম মেজাজ আর দেখেনি। খানিক গুম হয়ে থেকে হঠাৎ সে বলে উঠল, তোর বাবা কাশীতেও তোর সঙ্গে একটাবার দেখা করেননি—কিন্তু যাবার আগে কলকাতায় গিয়ে তিনি অনুর সঙ্গে দেখা করেছেন...সে খবর জানিস?

ঘরের বাতাস হঠাৎই কমে গেল যেন। অঙ্কু অস্বস্তি বোধ করছে। মাথা নাড়ল, জানে না।

বিভু বলল, আমিও জানতুম না, অনেক পরে শুনেছি।

বিভু আরো কিছু বলেছে। তার সেই বলাটা আত্মশুদ্ধির মত। অসঙ্কোচে নির্দ্বিধায় বলেছে। মূর্তির মত বসে অঙ্কু শুনেছে। শোনার পরেও তেমনি নির্বাক।

—অনু কলকাতায় এম-এ পড়তে এসেছে চিঠি পেয়ে বিভু দেখা করতে গিয়েছিল তার সঙ্গে। কিন্তু সেই দেখাটা তারপর থেকে বার বার টেনেছে তাকে। না গিয়ে পারত না। আগের কথা মনে আছে, আগের প্রত্যাখ্যান মনে আছে, তবু। কাজের অছিলায় সপ্তাহে দু'তিনবারও যেত। মাঝে মাঝে ওদের বাড়িতে থাকতও দুই একদিন করে। দেখা হলেই অঙ্কুর খবর জিজ্ঞাসা করত। কেন করত, বিভু তখন খুব ভালো করেই জানে।

বিভুর স্বীকার করতে দ্বিধা নেই, আবারও অকৃতজ্ঞ হয়েছিল সে। মনে মনে অবুঝ হয়ে উঠেছিল, আজ বিমলাকে বিয়ে করে সে অসুখী নয়। কিন্তু সেদিন সব সুখ সব শান্তি ক্রমশ আবার ওই এক সম্ভাবনার মধ্যেই কেন্দ্রীভূত হয়ে উঠেছিল। সরাসরি বিভু আবারও বিয়ের প্রস্তাব করে বসেছিল। তার দাদার কাছে নয়, সোজা অনুর কাছেই। মনের অবুঝ তাড়না আবারও সে ব্যক্ত করে ফেলেছিল।

অনুকে এত অবাক হতে গেলবারেও দেখেনি সে। মাঝে আরো চারটে বছর কেটে গেছে, অনুর বয়েস আরো চার বছর বেড়েছে। ছেলেবেলার ছেলেমানুষি এবারে সে বর্জন করতেও পারে এই আশা ছিল। কিন্তু অনু বদলায়নি। এই দ্বিতীয়বারের প্রস্তাব সে আশা করেনি। তবু হেসেছে। হাসতে হাসতে বলেছে, কেমন করে হবে, এক গোত্র না?

বিভু গোত্র-বিচারের ধার ধারে না, সংস্কার মানে না। জবাব দিয়েছে, এক গোত্রের জবাব তো চার বছর আগেই দেওয়া হয়েছে। দরকার হলে গোত্রান্তরের পরে বিয়ে হতে পারে, সে রকম বিধান আছে।

অনেকক্ষণ চুপ করে থেকে অনু সেই এক কথাই বলেছিল, সে রকম দরকার বোধ কোরো না বিভুদা। তা হবার হলে এক গোত্রেও হত না। বিয়ের ব্যাপারে আমার কপালে যে অনেক দুর্ভোগ আছে সে তো ছেলেবেলা থেকেই জানো বিভুদা।

সেদিনের মত বিভু ফিরেছিল। বিবেকের দংশন নিয়েই ফিরে এসেছিল। কিন্তু মন তখনো ফেরেনি। অনু আগের মতই চিঠি লিখত। বিভু আগের মতই যেত। অঙ্কু তখন তারাবাঈয়ের কথা লিখেছিল বিভুকে। কিন্তু অঙ্কু জানে না, বিভু তখন কাণ্ডজ্ঞান খুইয়েছিল। যে অঙ্কু নিজের জীবন তুচ্ছ করে তার জীবন বাঁচিয়েছিল, তাকেই পরম শত্রু মনে হয়েছিল সেদিন। বিবেক দংশাতো, বৃশ্চিক দহনে জ্বলত, কিন্তু তবু মোহ কাটিয়ে উঠতে পারত না। তারাবাঈয়ের খবরটা বিভু অস্ত্রের মত ব্যবহার করতে চেষ্টা করেছিল। বাঈজীদের সঙ্গে মেলামেশা নিয়ে অঙ্কুকে আবারও ছোট করতে চেষ্টা করেছে ওর কাছে—অনুর মন ফেরাতে চেষ্টা করেছে।

অনু বলত না কিছু, চুপচাপ শুনত। একদিন শুধু বলেছিল। সেই একদিনই যথেষ্ট। আর বলার দরকার হয়নি। বলেছিল, অঙ্কুকে তুমি ভালবাস আমি জানি বিভুদা, সেই ভালবাসার থেকে আমি যেন বড় না হয়ে উঠি। উঠলে একদিন নিজেকেই তুমি ক্ষমা করতে পারবে না।

বিভুর মুখের ওপর এতবড় চাবুক আর বোধ করি কেউ কোনদিন চালায়নি। কথায় কথায় সেইদিনই অঙ্কুর বাবার কথা অনু বলেছিল। বলেছিল, তিনি এসে অনুর সঙ্গে দেখা করে গেছেন। ভবিষ্যৎ নিয়ে তিনিও মুখে কিছু বলেননি, অনুও মুখে কিছু আশ্বাস দেয়নি। কিন্তু তাঁর দেখা করাটাই বলার মত হয়েছিল, আর অনুর মুখ দেখেই তিনিও আশ্বাস পেয়েছেন। তিনি চলে যাবার পর বার বার ঠাকুমাকে মনে পড়েছে অনুর। মনে মনে বার বার তাঁর উদ্দেশে জিজ্ঞাসা করেছে, ঠাকুমা, তোমার কথা কি মিথ্যে হবে?

অনুর একবারও মনে হয়নি মিথ্যে হবে। মনে আর বিভুরও হয়নি। শুধু সেই জানে, সেই উপলব্ধি করতে পারে, সেদিন কতবড় পতনের হাত থেকে অনু রক্ষা করেছিল তাকে। অঙ্কুকে আজও যে সে মুখ দেখাতে পারছে সে ওই অনুর জন্যেই।

সে এম-এ পাস করার পর বিভু অনেকবার তাকে যোগানন্দপুরে নিয়ে আসতে চেয়েছে। মেয়ে-ইস্কুল করার পরিকল্পনা ফেঁদেছে। দরকারও ছিল একটা ইস্কুলের। কিন্তু ইচ্ছে থাকা সত্ত্বেও অনু আসেনি। শেষে বিমলাকে ঘরে এনে বিভু তাকে ডেকেছে, বলেছে, এবারে এসো—যার জন্য আপেক্ষা করছ, যোগানন্দপুরে বসেই করো।

অনু এসেছে।

দিন দুই পরের কথা। নিজের ঘরে বসে নিজেরই অগোচরে অঙ্কু সুরের ইন্দ্রজাল সৃষ্টি করছিল। 'কোউ সমঝত নহীঁ' হামারে কহী'। আমার কথা কেউ বুঝল না। অঙ্কু ললিত গাইছিল। কুন্তীবাঈ বলেছিল, ললিত তার প্রিয়। কিন্তু এখানে আসার পরে সেটা এমন করে আর কখনো উপলব্ধি করেনি সে। তারও সমস্ত মন সমস্ত অন্তরাত্মা বলেছে, আমি রূপ খুঁজছি, সুন্দর খুঁজছি, জীবনে লালিত্য খুঁজে মরছি—কিন্তু কোউ সমঝত নহীঁ হামারে কহী—কেউ বুঝল না আমার কথা।

অন্যান্য দিন গানের মাঝে অনু এলে খানিক বাদেই অঙ্কু থেমে যায়। অনু তাই নিয়ে ঠাট্টাও করেছে, আমাকে দেখলেই তোমার গান পালায়। অনেক সময় গান শেষ না হলে অনু ঘরে আসেও না তাই। কিন্তু সেদিন না এসে পারেনি। এসে চুপচাপ শুনছিল। সেদিন অঙ্কু থামেনি। এতদিনের মধ্যে অঙ্কুর অন্তস্তলে ললিতা আসেইনি। ললিতার জায়গা কুন্তীবাঈ জুড়ে বসেছিল। ওই রাগিণী আর নারী দুজনকেই মন থেকে ঠেলে দিয়েছে সে। কিন্তু আজ সে-রকম হয়নি।

তার কথা বোঝবার আবেদন শুনেই কেউ যেন সামনে এসে বসেছে। বুঝতে চেষ্টা করছে। রাগিণী যেন সুরের জালে ধরা দিয়েছে। অন্তস্তলে ললিতার মূর্তিটি উঁকিঝুঁকি দিচ্ছে। হাসি-হাসি মুখখানি প্রশ্রয়ে ভরা, স্তনভারে নতাঙ্গী, সুবর্ণ-বর্ণা, পঙ্কজ আর সপ্তপর্ণ পুষ্পসাজ—আলস্যে দুই চোখ অর্ধেক মেলে সকালে ঘর থেকে বার হচ্ছে বসন্ত- প্রিয়া ললিতা।

কিন্তু গান আর বাস্তব এক নয়।

গান শেষ হবার সঙ্গে সঙ্গে ললিতা অদৃশ্য। তাকে ধরার চেষ্টাটাই বিদ্রূপের মত বুকেব ভিতরটা কাটছে।

অনু জিজ্ঞাসা করল, কি গাইছিলে বল তো? বেশ লাগছিল আজ...

অঙ্কু গোপনে স্বস্তিব নিশ্বাস ফেলল একটা। কুন্তীবাঈ হলে কিছু জিজ্ঞাসা কবত না, শুধু দৈন্য দেখত চেয়ে চেয়ে। অঙ্কু হেসে এড়াতে চেষ্টা করল।

অনু ছেলেবেলার মতই ফোঁস করে উঠল অমনি। অর্থাৎ আমার সঙ্গে গান নিয়ে একটা কথাও চলে না, কেমন? সলু গান সম্বন্ধে কতদিন কত লেকচার শোনায আমাকে, জনো?

তার দিকে চেয়ে হাসছে অঙ্কু। সেই সঙ্গে অস্বস্তিও বাড়ছে। মনেব তলায় ললিতা উঁকিঝুঁকি দিতে চাইছে আবারও।

অনু উৎসুক চোখে তাকে দেখল একটু, তারপর তরল গলায় জিজ্ঞাসা করে বসল, বিভুদার মুখে শুনলাম, বাড়িঘর বেচে দিয়ে তুমি এখান থেকে পালাবার মতলব আঁটছ, সত্যি নাকি?

অঙ্কু জবাব দিল না। হাসির চেষ্টাটাও যাতনার মত।

লঘু গাম্ভীর্যে অনু বলল, বাড়িটা তাহলে আমাদের কাছেই বেচে দাও না, ইস্কুলের জন্যে একটা বড় বাড়ি দরকার।

হাসির চেষ্টা ছেড়ে বৈষয়িক গাম্ভীর্যে অঙ্কু পাল্টা প্রশ্ন করল, কত দাম দেবে?

তুমি ছন্নছাড়া মানুষ, দামের কি দরকার। বিনা মূল্যেই বেচে দাও, পুণ্যি হবে। অনু নড়েচড়ে ঠিক হয়ে বসল, অস্ফুট কণ্ঠে হাসল একটু। আবার বলল, বাড়ি-ঘরের ব্যবস্থা তো হল, তারপর যাবে কোথায়? কোথাও আছে নাকি কেউ?

বিপন্ন বোধ করছে অঙ্কু সেটা বোধহয় গোপন থাকল না খুব। ঈষৎ গলা চড়িয়েই বলল, রাত হল খেয়াল আছে? ফিরতে হবে না?

সাধক পুরুষের কাছে বসে আছি, না ফিরলেই বা। সঙ্গে সঙ্গে কি মনে পড়তে অনু হেসে সারা।—অনেকদিন আগে শুনেছিলাম, তুমি নাকি কোন্ একজন বাঈজীর প্রেমে পড়েছিলে?

আচমকা ধাক্কা খেল অঙ্কু। বিভু বলেছিল বটে, কিন্তু এরই মধ্যে অনু সেটা এভাবে জিজ্ঞসা করবে ভাবেনি। কিন্তু ধাক্কা সত্বেও গুমোটের মধ্যে একটা জানালা খুলে গেল যেন। একটু থেমে অঙ্কু গম্ভীর মুখে বলল, একজন নয়, দুজনের।

কুন্তীবাঈকেও সে যে তারাবাঈয়ের মত বাঈজীর দলে ফেলল, নিজেরই খেয়াল নেই।

ও বাবা! অনু যেন ঘাবড়েই গেছে। তারপরেই নিরীহ প্রশ্ন আবার, তা তারা কি হল, কেউ টিঁকল না বুঝি?

অঙ্কু মাথা নাড়ল, না।

অনু হাসতে লাগল। বলল, আমার জোরটা বোঝো তাহলে।

ক্ষতস্থানে আবার নতুন করে আঁচড় পড়ছে কেন অঙ্কুর? ক্ষতটা উন্মুক্ত করে দেখানোর এ তাড়না কেন? বলল, সেই বাঈজীদের কথা শুনবে?

অনু চোখে চোখ রেখে দেখল একটু।—শুনে কি হবে?

এই লোকটাকে চিনতে পারবে। মাঝে সতেরোটা বছর কেটে গেছে বুঝতে পারবে। ভয় পাবে। আর এ বাড়িমুখো হবে না তাহলে।

থাক থাক। ছদ্ম ত্রাসে অনু দুচোখ টান করে ফেলল।—শুনে কাজ নেই তাহলে। কিন্তু উদ্গত হাসির কাছে ভয়টা হার মানল। হাসতে হাসতেই উঠে দাঁড়াল সে। বলল, চলি, আমার বডি-গার্ডই হয়তো গালে হাত দিয়ে ভাবছে, মা-মণি করছে কি! দরজা পর্যন্ত গিয়ে থামল। ফিরে তাকালো। বলল, বীরপুরুষকে চেনা আমার সতেরো বছর আগেই হয়ে গেছে। ইস্কুল পালিয়ে দৌড়তে দৌড়তে যেদিন এসে গরুর গাড়ি ধরেছিলে, চোখে জল চিকচিক করছিল, তারপর ছুটে পালিয়েছিলে। আমার চেনার জন্যে তোমার ব্যস্ত হয়ে কাজ নেই।

অনু চলে গেল। ললিতা চলে গেল। অঙ্কু নির্বাক বসে।

## বার

চরম অশান্তির মুহূর্তেই আবার এক আগন্তুকের আবির্ভাব ঘটল।

অপ্রত্যাশিত আবির্ভাব। অঙ্কু একটুও প্রস্তুত ছিল না। সে হঠাৎই যেন বিভ্রান্ত হয়েছে, বিমূঢ় হয়েছে।

জঙ্গলের সেই কুঁড়েঘরেই আবার এসে আশ্রয় নিয়েছিল সে। এখানে নিয়মিত আসর বসছিল না ইদানীং। নাতনী জবাব হাত ধরে মহেশ কতদিন এসে ফিরে গেছে ঠিক নেই। বাড়ি এসেও দাঠাকুরের খবর করে গেছে।

সে যে এভাবে এখানে এসে পড়ে থাকবে আবার, ভাবেনি। এখন আবার উল্টো। এখান থেকে নড়তেই চায় না। বিভু ডাকতে এসে ফিরে গেছে, অনুর বডি-গার্ড জগুয়া এসে ফিরে গেছে। অঙ্কুকে বিশেষ করে মহেশের নাতনী জবাকে একটু-আধটু আধুনিক গান শোনানোর আশায় সলুও এসে অনেকক্ষণ ধরে বসে থেকে ফিরে গেছে। অঙ্কুদার মুখের দিকে চেয়ে গান করার ইচ্ছেটা সে আর প্রকাশ করে উঠতে পারেনি। ছাত্ররা এসে ফিরে গেছে, যে-প্রতিষ্ঠানে গান শেখায় সে, সেখানেও পরপর অনেকগুলো দিন কামাই হয়ে গেল।

অঙ্কু পালিয়ে আসেনি। পালাতে আর চায়ও না। সে পূর্ণতার খোঁজে এসেছিল। নিজেকে দেখতে এসেছিল। কিন্তু এমন নিঃস্ব নিজেকে আর মনে হয়নি কখনো। ধান-কাটা ক্ষেতের মত জীবনটার আনাচ-কানাচ সুদ্ধ রিক্ত। বসন্ত-অঙ্গনা ললিতা পূর্ণতার সহচরী। এতবড় বিশীর্ণ অপূর্ণতা নিয়ে অঙ্কু হাত বাড়াবে কেমন করে?

তাই আবারও সে গানের মধ্যে ডুবতে চেয়েছে। কিন্তু আগের সেই ক্ষুধাতুর প্রেরণা নেই। প্রেরণার লক্ষ্য বদলেছে অঙ্কুর। পূর্ণতার বাহ্য তাগিদটা বড়, নিজেকে ভোলাবার তাগিদটা বড়। সুর আর লক্ষ্য দুইই দূরে সরে যাচ্ছে। ফলে দ্বিগুণ হতাশা, দ্বিগুণ যাতনা। রাগরাগিণীগুলিকে এবারে ব্যগ্র দুই হাতে আঁকড়ে ধরতে চাইছে সে—হৃদয় দিয়ে নয়। কিন্তু শ্রী বসন্ত ভৈরব পঞ্চম মেঘ নট—এরা কেউ যেন চেনে না তাকে। মালশ্রী ত্রিবণী গৌরী মধুমাধবী তোড়িকা ললিতা হিন্দোলী ভৈরবী গুর্জরী সৈন্ধবী বিভাষা ভূপালী বড়হংসিকা মালবী মন্দারী কৌশিকা গান্ধারী কল্যাণী আভীরী হাম্বীরা—একে একে সব সুরাঙ্গনাদের দ্বারে দ্বারে মাথা খুঁড়েছে সে—খুঁড়ছে। কিন্তু সকলে বিমুখ। সকলের দরজা বন্ধ।

এই নিদারুণ ক্ষোভের মুখে একজনের আবির্ভাব।

বৃদ্ধই বলা চলে, কিন্তু মুখখানা তাজা। দেখতে সুশ্রী। বয়েস ষাটের ওধারে হতে পারে। পরনে গেরুয়া বসন, গায়ে ঢোলা আলখাল্লা। গলায় মোটা একটা রুদ্রাক্ষের মালা। আবক্ষ সাদা দাড়ি।

বিকেলের দিকে অঙ্কু হঠাৎ মুখ তুলে দেখেছিল তাঁকে। জংলা কুঁড়ের দাওয়ায় কখন বসেছেন টের পায়নি। চুপচাপ বসে গান শুনেছেন। চোখাচোখি হতে হিন্দীতে নিজেই বললেন, আমি ভিনদেশী ফকির মানুষ; তোমার গান শুনে এসে বসেছি।

গভীর রাতের আবছা অন্ধকারেও অঙ্কু লোকটিকে দেখেছে। ঠায় বসে আছে। অঙ্কু বিরক্ত হয়েছে লোকটার ওপর—সব কিছুর ওপরেই বিরক্তি তার। কিন্তু মনে মনে অবাকও হয়েছে, সেই থেকে বসে একাগ্রভাবেই শুনছে লোকটা। উঠে এসে অঙ্কু দুই এক কথা জিজ্ঞাসাও করেছে। কোথা থেকে আসা হয়েছে, কোথায় যাবেন, এখানে বসে আছেন কেন,

ইত্যাদি। হেসে লোকটি সেই এক জবাবই দিয়েছেন, ফকির মানুষ, আসা-যাওয়ার ঠিক নেই— ভালো লেগেছে তাই বসে আছি।

পরদিন সকাল থেকে এই এক ব্যাপারই লক্ষ্য করল অঙ্কু। কুমোরপাড়ার লোকেরা এ-রকম সৌম্যমূর্তির একজন সন্ন্যাসী গোছের লোককে বসে থাকতে দেখে ভিড় করে এলো। অনেকে ফলমূল চিড়ে-বাতাসাও দিয়ে গেল। লোকটি হিন্দীতে তাদের বোঝাতে চেষ্টা করলেন, এই বেশ-বাসে থাকলেও সাধু-সন্ন্যাসীদের ক্রিয়াকলাপ বা কেরামতি তাঁর কিছু জানা নেই। তাঁদের কেউ নন তিনি।

বেশির ভাগ মেয়ে-পুরুষ সাধুর ছলনা বলে ধরে নিল উক্তিটা। ফলে তাদের ভক্তি-শ্রদ্ধা আরো বাড়ল বই কমল না। অঙ্কু বারকতক ভেবেছে লোকটাকে এবারে ধমকে তাড়াবে এখান থেকে। কিন্তু পেরে ওঠেনি। যতবার সে সুরের মধ্যে ডুবে যেতে চেষ্টা করছে, ততবার লোকটির কান খাড়া হতে দেখেছে। কোন আগন্তুক এলে ইশারায় তিনি নিজেই তখন তাকে সরে যেতে বলেছেন। সাধু-সন্ন্যাসীদের অনেকরকম ভড়ং-চড়ং দেখেছে অঙ্কু, কিন্তু এ-রকমটা দেখেনি।

সেই রাতেও অঙ্কুর সুরের অন্তঃপুরে ঢোকার অবিরাম চেষ্টা ব্যর্থ। আর সেই ব্যর্থতার সাক্ষী বাইরের ওই লোকটা। বাইরেরও ঠিক নয় এখন, দেউড়ির কাছেই দরজায় ঠেস দিয়ে বসে। অঙ্কুর কেমন মনে হয়েছে, সারাক্ষণ তার দিকে চেয়ে চেয়ে নিঃশব্দে হেসেছে লোকটা, হাসছেও। সত্যি সত্যি হাসতে দেখলে হয়তো ঘাড় ধরেই তাড়িয়ে দিত এখান থেকে। হাসতে দেখেনি। অথচ মনে হচ্ছিল হাসছে। বয়স্ক লোকেরা যেমন শিশুর হাস্যকর ক্রিয়া-কলাপ দেখে গাম্ভীর্যের আড়ালে হাসি লুকিয়ে রাখে—তেমনি।

গভীর রাতে একসময় তানপুরা ফেলে অঙ্কু তার সামনে এসে দাঁড়িয়েছে, জিজ্ঞাসা করেছে, কে তুমি? কি চাও এখানে?

মিষ্টি জবাব, আমি ফকির, কিছু চাই নে।

কিছু চাও না তো দুদিন ধরে এখানে বসে আছ কেন?

বসে থাকতে ভালো লাগছে।

পরদিন সহ্যের সীমা ছাড়াল অঙ্কুর। সন্ধ্যার মধ্যে বহুবারই সেই চাপা হাসিটা লক্ষ্য করেছে সে। তার সমস্ত ব্যর্থতা লোকটা বুঝছে যেন, উপলব্ধি করছে যেন। কিন্তু কিছু বলার আগেই কথা শুনে অবাক।

হাসিটুকু স্পষ্টই এবার। বললেন, এভাবে চেষ্টা করে কি হবে? তোমার দিল্ তো তোমার সঙ্গে নেই দেখছি, সে আর কোথাও ঘুরছে—সেটাকে কষে বাঁধো আগে, তারপর বোসো।

উঠে অঙ্কু আবারও কাছে এসে দাঁড়িয়েছে। চেয়ে চেয়ে দেখেছে খানিক। আবারও সেই একই প্রশ্ন, কে তুমি?

একই জবাব, ফকির।

বুকের দাহ অঙ্কুর দুই চোখে পুঞ্জীভূত। বলল, তুমি এখান থেকে যাবে কিনা?

নিঃশঙ্ক জবাব, সময় হলেই যাব—কিন্তু আমি গেলেই কি তোমার জ্বালা জুড়াবে?

অঙ্কু হতভম্ব কয়েক মুহূর্ত। কিন্তু তারপরই মনে হল, এও এক ধরনের অভিভূত করার

অস্ত্র, অনেক রকম বচন-বিন্যাস জানে এরা। বলল, আধঘণ্টার মধ্যে ঝুলি-ঝোলা নিয়ে যদি না ওঠো এখান থেকে তাহলে সময় হয়েছে কিনা আমি খুব ভালো করে বুঝিয়ে দেব।

ক'টা দিন একটানা গুমোটের মধ্যে কাটিয়েছে। বুকের ভেতরটাও যেন বাতাস-শূন্য। অক্ষু পায়ে পায়ে হেঁটে চলল। বাতাস চাই, অনেক বাতাস চাই। তারপর আবার এসে বসবে। আর তখনো যদি এই লোকটাকে এখানে দেখে, তার দুর্ভাগ্য কেউ ঠকাতে পারবে না।

কতদূর গিয়েছিল খেয়াল নেই, কতক্ষণ কেটেছে তাও না। কটা দিনের মধ্যে সময়মত নাওয়া-খাওয়া হয়নি। সে না গেলে বিভুর ঠাকুর তার খাবারটা বয়ে এনে দিয়ে যায়। কিন্তু তাও সময়মত খাওয়া হয় না একদিনও। মাথাটাও তার ভার লাগছে। দু' চোখ ঘুমে জড়িয়ে আসছে। কিন্তু শুলে আর ঘুম আসবে না জানে। তার ঘুম গেছে।

ফিরতি পথে অক্ষু হঠাৎ থমকে দাঁড়াল। ঘর এখনো বেশ খানিকটা দূরে।

সেখান থেকে তানপুরার গুরু-গম্ভীর গোঁ-গোঁ আওয়াজ এখান থেকেও স্পষ্ট শোনা যাচ্ছে।

তারই কুঁড়েঘরে চড়া সুরে তানপুরা বেঁধে নিয়েছে কে। গম্ভীর মৃদঙ্গধ্বনির মত নিটোল পরিস্ফুট একটা শব্দ-তরঙ্গের অনুধ্বনি বাতাসে ভেসে আসছে। সবল আঘাতে আঘাতে কে যেন যন্ত্র-তার থেকে সুর ছেঁকে তোলার আবহাওয়া রচনায় মগ্ন হতে চলেছে।

কে? ওই ফকির ছাড়া আর কে হতে পারে? এতবড় দুঃসাহস তার...

সংবিৎ ফিরতে অক্ষু ছুটল কুঁড়ের দিকে। অন্ধকারে কতবার হোঁচট খেল ঠিক নেই। কিন্তু কাছাকাছি এসেই মাটির সঙ্গে পা দুটো যেন আটকে গেল তার।

স্থাণুর মত দাঁড়িয়ে পড়ল।

গান নয়, শুধু কণ্ঠের জাদুতে অক্ষু যেন পঙ্গু হয়ে গেছে হঠাৎ। শঙ্খধ্বনির মত সবল জলদ-গম্ভীর অথচ মিষ্টি—সংযত প্রশান্ত দ্বিধাশূন্য।

ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং।
শিব আত্মা পরমাত্মা
অন্তরাত্মা ত্বম।
আদি অন্ত ব্রহ্মতত্ত্ব
রজঃ সত্ত্ব ত্বম।

ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং।
চিদানন্দ মহানন্দ
যতি ছন্দ ত্বম।
শিব প্রভা শিব শোভা
জ্যোতি আভা ত্বম।

এ কি গান না স্তোত্র-পাঠ! যাই হোক, এ কি শুনল অক্ষু? এ কি কানে এলো তার? কানে এলো, মাথায় এলো, বুকে এলো, দেহের অণুতে অণুতে এলো। এ কি? সঙ্গীতের সমস্ত উৎসগুলি যেন এরই মোহনায় এসে নির্বাণ লাভ করেছে। সুর-তরঙ্গ নিয়ে পালোয়ানী নেই,

কালোয়াতী নেই, তাল-নির্ঝর নেই—সহজ উদাত্ত খাড়া সুরে স্বর ছড়াচ্ছে। দাবি নেই, আবেদনও নেই, বক্র গতি-বিন্যাসও নেই—শুধু মহিমা বিস্তার আছে। নিজেরই অন্তস্তল দেখার মত প্রসন্ন জ্যোতি আছে—সমস্ত অন্ধকার বিদীর্ণ করে দেবার মত শান্ত সবল দীপ্তি আছে।

তুমি সত্য, তুমি শান্ত, তুমি সর্ব আনন্দ, তুমি সকল জ্ঞানের আভরণ।

ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং...

বুকের অতলে কত যুগ-যুগান্তরের জমাট বাঁধা কান্নার স্তূপে আনন্দের আঁচ লেগেছে। মেঘমন্দ্র কণ্ঠস্বর বাতাস ছাড়িয়ে ঊর্ধ্বগামী, চিরভাস্বর জ্যোতির্ময়ের দরবারে জগৎবাসীর এই একটি খবরই পৌঁছে দেওয়ার আছে, মরজগতের এই আমরা তোমার মহিমা-মগ্ন হয়ে আছি। এই মহিমা ঘোষণার ঝঙ্কারে স্তব্ধ প্রকৃতি থর-থর কেঁপে উঠছে। যে মহেশ্বরের পঞ্চমুখ থেকে আদিরাগের অভ্যুদয়, বেদান্ত-ছাঁকা স্তোত্র-ভজনের মধ্য দিয়ে আদিসঙ্গীতের মূল উৎসটি শেষে তাঁরই দরবারে পৌঁছে দেওয়াই যেন সমগ্র রূপ-রসের একমাত্র লক্ষ্য। উদাত্ত ঘোষণায় এই অখণ্ড ধারণাটি প্রকাশ-মগ্ন কেউ।

গান হোক, স্তোত্র হোক, ভজন হোক—থামল এক সময়। প্রশান্ত বিলয়ে এসে নীরব নিথর সব কিছু।

আত্মবিস্মৃতের মত অক্ষু কখন ঘরে এসে দাঁড়িয়েছে জানে না। ফকির চোখ বুজে বসে আছেন। ধ্যানস্থ যেন। অক্ষু নির্বাক চেয়ে আছে। ক্রমশ সংবিৎ ফিরে পেয়েছ। চেয়েই আছে। চোখ দুটো জ্বালা জ্বালা করছে কেমন। সেই ফকিরই বটে, যাকে একটু আগে সে শাসিয়ে গেছে। কিন্তু কে এ? কে? কে?

লোকটি চোখ মেলে তাকালেন। চোখোচোখি হল।

কে আপনি?

ম্যায় তো এক ফকির হুঁ। মৃদু গম্ভীর জবাব।—বয়েঠ্ যাও।

চোখ বুজে বোধ হয় আহ্নিকেই মগ্ন হলেন তিনি আবার। মুহূর্তগুলি ভারী হয়ে উঠছে ক্রমশ। রাত বাড়ছে। ঘণ্টা দুই পার হয়ে গেল বোধ হয়। অক্ষু নির্নিমেষে দেখছে। চোখ দুটো জ্বালা করছে তেমনি। তবু নিষ্পলক।

আবার তিনি উঠলেন এক সময়। ঝোলা এনে খাওয়া-দাওয়ার তোড়জোড় করলেন। শুকনো মেওয়া, শুকনো খেজুর, কিসমিস, বাদাম, আর ফল কিছু। নিজে খেলেন, অক্ষুকে দিলেন। বললেন, খা লেও—

যেন তাঁরই ঘরে অক্ষু আশ্রিত।

খাওয়া-দাওয়ার পর দেওয়ালে ঠেস দিয়ে আধ-বসা হয়ে ঘণ্টা দুই বিশ্রাম করলেন তিনি। অক্ষু ঠায় বসে।

রাত গভীর।

তানপুরার গভীর নিনাদে চমক ভাঙল অক্ষুর। ফকির তাকে ইশারায় তবলা নিয়ে বসতে বলছেন। সঙ্গীত শুরু হবে এবার। তাই শোনার জন্যে সমস্ত প্রকৃতি যেন উন্মুখ-প্রত্যাশী এতক্ষণ ধরে।

অঙ্কুকে কে বুঝি হাত ধরে সুরের রাজ্য দেখিয়ে চলেছেন। বিমুখ রাগরাগিণীদের অন্তঃপুরের দরজা খুলে গেছে। তারা এসে এসে নতি জানিয়ে যাচ্ছে। এরা পরিচিত সকলেই, অথচ খুব যেন পরিচিত নয়। নিটোল গম্ভীর কণ্ঠস্বরে ধ্রুপদ-ধামারের ঈষৎ প্রমত্ত-মন্থর গতি-ভঙ্গি। বীর্যের সঙ্গে মাধুর্যের মিলন।

'তোম বিন ঘোম ঘোম' ধুরিয়া মল্লারের ধ্রুপদটি আগেও কোথায় শুনেছিল অঙ্কু। কিন্তু এ-রকম শোনেনি। এর যেন জাত-গোত্র আলাদা। বিচিত্র মর্মস্পর্শী মূর্ছনার সঙ্গে বুকের সব ক'টা তারেরযোগ। সুরের মাদকতায় অঙ্কু অভিভূত শুধু, বিচার-বিশ্লেষণ করার মত চৈতন্যটুকুও অবশিষ্ট নেই, আর তবলায় আঙ্গুল চলছে কিনা তাও খেয়াল নেই।

পূব আকাশে রঙ বদলের জটলা চলেছে। একটু বাদে ভোর হবে। রাতের অন্ধকার ফিকে হয়ে আসছে। অঙ্কুর বুকের অন্ধকারও। গান থেমেছে।

কিন্তু সুরের আবেশ কাটেনি। ফকির চোখ বুজে বসে আছেন, হাসছেন মৃদু মৃদু। তাঁর মোটা হাতখানা অঙ্কুর গায়ে মাথায় বিচরণ করছে। অঙ্কু ফকিরের দুই পায়ে মাথা রেখে পড়ে আছে। চোখ দুটো আর জ্বালা করছে না, সমস্ত জ্বালা জল হয়ে গলে গলে তার পা দুখানা ভিজিয়ে দিল।

অনেকক্ষণ, অনেকক্ষণ বাদে অঙ্কু মুখ তুলল। ভোরের প্রথম জ্যোতিধারা যেন লোকটির প্রসন্ন হাসির সঙ্গে এসে মিলেছে। চোখের জলে অঙ্কু ঝাপসা দেখছে সব কিছু, ওই মুখখানাই শুধু একটুও ঝাপসা নয়।

কে তুমি?

ফকির। ম্যায় এক ফকির হুঁ। ফকির হাসছেন।

না, এর বেশি পরিচয় ফকির-গুরু আব দেননি।

বেশি জিজ্ঞাসা করলে, বেশি কৌতূহল প্রকাশ পেলে বিরক্ত হয়েছেন। তাকে শিষ্য গ্রহণ করেছেন। এখানেই আছেন। বলেন, এই শিষ্যের খোঁজেই তাঁর এখানে আসা।

অঙ্কুর বিস্ময় ধরে না। এ কোন্ অদৃষ্টকারের সদয় কৌতুক বুঝে ওঠে না। সে কি এই সদ্য বর্তমানের মধ্যে বাস করছে না? আধুনিক, লেখা-পড়া-জানা এই মনটাকে কি সে সব সম্ভব-অসম্ভবের চিন্তা থেকে গুটিয়ে নিয়ে আসবে? এ কেমন করে সম্ভব হল।

গল্পে আছে, গুরু খুঁজে খুঁজে এক ভক্ত দেহপাত করতে বসেছিল। গুরু মেলেনি। শেষে অভিমান করে ঘরর মধ্যেই বসেছিল। সঙ্কল্প, অনাহারে এই দেহ বিসর্জন দেবে।

কোথায় ছিলেন তার গুরু কে জানে। একদিন আপনি এসে দেখা দিলেন। বললেন, সময় হলে তবে গুরু মেলে, তোর সময় হয়েছে তাই এসেছি।

কিন্তু অঙ্কু কোন্ সুকৃতির ফলে এমন গুরু পেল? অপচয় ছাড়া তার এই জীবনে আর কোন্ সঞ্চয় আছে?

কিন্তু মুশকিল বাধতে লাগল গান শেখার সময়। ফকির-গুরু বলেন, যা শিখেছিস সব ভুলতে হবে—শুধু আধারটি আছে আর কিছু নেই। তালিম নেবার সময় অঙ্কু অনেক সময় বেশ দুরূহ এক-একটা কেরামতি দেখিয়ে বসে—কম দিন তো হল না, শিখেছেও কিছু। অন্য শ্রোতা

হলে বাহ্‌বা পেত। কিন্তু এই গুরু দাবড়ানি দিয়ে ওঠেন। বলেন, হঠাৎ বড়লোক হলে হাঁক-ডাক করে পুঁজি দেখিয়ে বেড়ায়, বনেদী বড়লোক কিছুই দেখায় না, লোকে তালাস করে খুঁজে নেয়। তোর কি পুঁজি আছে আমি জানি, এত দেখাবার লোভ কেন?

সংগীত-সিদ্ধ ফকিরের আবির্ভাবের খবর দেখতে দেখতে চারদিকে রটে গেল। বহু লোক আসতে লাগল। কিন্তু সকলেই নিরাশ হয়ে ফিরল। এমন কি বিভু আর অনুও। কারণ সংগীতের আসর বসে গভীর রাত্রিতে। বিভু আর অনুর সংশয়, এ আবার কার পাল্লায় পড়ল কে জানে। অঙ্কুর বাড়ি আসা ঘুচেছে, গুরু নিয়ে মেতে আছে। এটা তাদের খুব ভাল লাগল না। বিভু তার ফকির-গুরুকে অনেকবার গান শেখানোর অনুরোধ জানিয়ে ব্যর্থ হয়েছে। অনুর অনুরোধে একদিন অবশ্য একটা ভজন গেয়েছিলেন। শ্রোতা বুঝে গান গেয়েছিলেন গুরু। সে গানও অনুকূল পরিবেশের অভাবে অভাবনীয় কিছু মনে হয়নি কারো। তারা চলে গেলে গুরু হেসে বলেছেন, ওরা আমাকে পরীক্ষা করতে চায় কেন রে?

অঙ্কু জবাব দিতে পারেনি। কিন্তু এরপর ফকিরের প্রসঙ্গে তাদের বেশি কৌতূহল বা অবজ্ঞা দেখলে বিরক্ত হয়েছে।

কিন্তু সংশয় এক এক সময় অঙ্কুর মনেও উঁকিঝুঁকি দিত। ফকির তাকে আগের শিক্ষাদীক্ষা সব ভুলে যেতে বলেন কেন? এত বছরে সে যতটুকু শিখেছে সেও তো খুব কম নয়। অল্পে সন্তুষ্ট যারা থাকতে পারে, তাদের চোখ দিয়ে দেখতে গেলে যথেষ্টই শিখেছে। অঙ্কুর অল্পে সন্তুষ্ট হওয়ার ধাত নয় বলেই যত যাতনা। কিন্তু ফকির কেন তাঁকে ওই সবের দিকে ঘেঁষতে দেন না? তবে কি তিনি উঁচু স্তরের খেয়ালের সাধনা-সংগীত ছাড়া আর কিছুই জানেন না? সেই দুর্বলতা ঢাকার জন্যেই এই অনুশাসন?

ঠকছে কিনা, অঙ্কুর মনে সেই খটকা যে এসেছিল সেটা মিথ্যে নয়। কিন্তু মুখে কখনো সেই সংশয় প্রকাশ করেনি। কিন্তু গুরুর নির্দেশ আমান্য করেই এক-একদিন নিজের রাস্তায় চলত সে।

এক দিন। দিন নয় রাত্রি। আসর বসে গভীর রাতে, কিন্তু সেদিন ফকির তানপুরা টেনে নিলেন সন্ধ্যার পরেই। তাঁর ইঙ্গিতে অঙ্কু অন্য আগন্তুকদের বিদায় করেছে।

ফকির অঙ্কুকে বললেন তবলা নিয়ে বসতে।

গান শুরু হল। গানের আগে গুরু যেমন নীরবে বসে ধ্যান করেন খানিকক্ষণ, প্রণতি জানান দেবতাদের উদ্দেশে, সে-সব কিছুই করলেন না সরাসরি গান শুরু করলেন।

অঙ্কু অবাক। ফকির আজ তার পরিচিত রাগ-রাগিণী গাইছেন—যে সাধনা সে এতকাল ধরে করে এসেছে সেই সবই যেন সমুদ্রের পরিপূর্ণতায় তাঁর কণ্ঠপথে নিঃসৃত হচ্ছে। একের পর এক গান করে গেলেন ফকির। একের পর এক রাগ-রাগিণীর মহড়া দিয়ে গেলেন। অঙ্কুর তবলার পাকা হাতও ধরে এসেছে। গুরুর সঙ্গে যুঝতে গিয়ে হিমসিম খেয়ে উঠেছে সে।

প্রায় ভোরের দিকে গুরু থামলেন। অঙ্কু চিত্রার্পিত।

এইবার ফকির যেন ধ্যানে বসলেন খানিকক্ষণের জন্য। তারপর তানপুরার ঝঙ্কারে ঘরের বাতাস বদলে গেল মুহূর্তের মধ্যে। তারপর গানের মধ্যে আবার যেন প্রথম দিনের সেই মহা-ঘোষণা মূর্ত হয়ে উঠতে লাগল।

'ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং।
শিব আত্মা পরমাত্মা
অন্তরাত্মা ত্বম।'

শেষ হল। প্রথম দিনের সেই অনুভূতিই যেন দ্বিগুণ আলোড়ন তুলল আজ। অঙ্কু ভয়ে কাঁপছে। গুরু তার পরীক্ষার জবাব দিলেন, সংশয়ের জবাব দিলেন। এবারে যেন কিছু বলবেন তাকে।

বললেন।—কোন্ গান শেখার ইচ্ছে তোর আগে বেছে নে। যদি আগের ওই সোজা রাস্তার গান হয়, তাহলে আমাকে ছেড়ে দে, আমাকে দরকার নেই।

অঙ্কু আবার ওই পায়ে মুখ লুকালো। আর না, আর তার কোনো সংশয় নেই, কোনো দ্বিধা নেই। আজ তার সব দম্ভ ঘুচে গেছে।

মুখে বলেনি কিছু। পায়ে মাথা রেখে পড়ে আছে শুধু। গুরু হাসছেন মুখ টিপে।

অনেকক্ষণ বাদে অঙ্কু সেই এক কথাই জিজ্ঞাসা করল, তুমি কে বলো?

ক'বার বলব রে বাবা, আমি ফকির বলেছি না। নে, ওঠ্।

## তের

একটা বছর পলকে কেটে গেল।

জীবনের সব থেকে পরিপূর্ণ, সব থেকে নিটোল একটা বছর। এটা এত তাড়াতাড়ি গেল বলেই অঙ্কুর খেদ। সময়টার দিকে সে তাকাবার অবকাশ পায়নি পর্যন্ত। অবকাশ পেল, ফকিব গুরু আবার যখন বিদায়ের প্রসঙ্গ তুললেন। তাঁকে ধরে রাখার জন্যে মাস তিনেক আগে সে একটানা প্রায় দেড় দিন অনশন পর্যন্ত করেছে। গুরুকে শাসিয়েছে, কোথায় যাচ্ছেন ঠিকানাটা রেখে যান—শেষ খবরটা তাঁকে পাঠানো হবে।

এই একটা বছরের হিসেব নিতে বসলে অঙ্কুর নিজেরই বিস্ময়ের সীমা থাকত না হয়তো। কিন্তু হিসেব জিনিসটা কৃপণের সান্ত্বনা। সমুদ্র নিজের বুকের ঢেউ গোনে না। পরিবর্তনের ঢেউগুলো অঙ্কুর নিজের অন্তত চোখে পড়ছে না।

ক্ষেত্র প্রস্তুত ছিল, আবহাওয়া অনুকূল ছিল, ফকির-গুরু উপযুক্ত বীজ বুনে দিয়েছেন, আগাছা সরিয়ে দিয়েছেন। ফসল ফলেছে। বছর না যেতে একই মানুষের মধ্যে ভিন্ন গুণী দেখেছে সকলে। ফকির-গুরু তাকে শহরে, শহরের বাইরে, কলকাতায় এমন কি কলকাতা থেকে দূরে দূরের সঙ্গীত অনুষ্ঠানেও পাঠিয়েছেন। বলেছেন, আত্মগরিমা নয়, আত্মপ্রত্যয় দরকার। অনুরাগীর চোখ-কান দিয়ে এবারে নিজেকে দেখা দরকার চেনা দরকার। সমস্ত বাংলাদেশের প্রতিযোগিতা, প্রতিদ্বন্দ্বিতার আসরে এখন নিজেই জোর করে ঠেলে দিয়েছেন তাকে। দেশের আর বিদেশের বড় বড় খলিফা সঙ্গীতবিশারদ আর বিচারকরা তাকে ডেকে খোঁজ-খবর করেছেন এসব জিনিস কোথা থেকে পেল—গুরু কে?

অঙ্কু হাসে। ফকির-গুরুর কি পরিচয় দেবে?

ভজন আর ধ্রুপদের এক নতুন ধাপ আবিষ্কারের প্রস্তুতি উপলব্ধি করেছেন রসজ্ঞ জনেরা। যেখানে গেছে, সর্বোচ্চ মান নিয়ে এসেছে অঙ্কু। সেই মান গুরুর পায়ের কাছে রেখে সে শাসিয়েছে, ফের আমাকে কোথাও পাঠাবে তো আর ফিরবই না বলে দিলাম—তোমার শিষ্যর খ্যাতির বিজ্ঞাপন দরকার আছে নাকি?

ফকির হাসেন, বলেন, আছে রে পাগলা, আছে—বাইরের সাজও দরকার, ওটা ভিতরে না ঢোকে দেখিস।

সেই খ্যাতিটা মুষলধারেই বর্ষণ হচ্ছে ইদানীং। অঙ্কু রাগ করে, ফকির-গুরু হাসেন। অঙ্কু বলে, ওটা দরকার তো তুমি এমন আড়ালে সেঁধিয়ে আছ কেন, যত খুশি খ্যাতি নাও গে যাও না।

গুরুকে এমনি দাবড়ানি দিয়েই কথা বলে অঙ্কু। মিটি মিটি হাসেন তিনি, বলেন, তোর খ্যাতিটা তাহলে তোর বলেই ভাবিস তুই?

ভাবি তো, আমি মানুষ না?

গুরু জোরেই হেসে ওঠেন, মানুষ যখন আর ভাবনা কি।

অন্যান্য ওস্তাদদের কাছে একদিন 'চীজ' আদায় করার জন্যে কত ছোট কাজ, কত কৃচ্ছ্রসাধনা করতে হয়েছে তাকে, মনে পড়লে হাসি পায়। এই গুরুর কাছ থেকে যা কিছু আদায় করার, এমনি ধমকে আর চোখ রাঙিয়েই আদায় করেছে সে। উপোস করবে ভয় দেখিয়ে আদায় করেছে, বাক্যালাপ বন্ধ করে আদায় করেছে। এই গুরুর দিতে কিছু আপত্তি নেই। শুধু এক একটা জিনিস গলায় আর বুকে আর মনের তারে মিশে না যাওয়া পর্যন্ত অন্যটা দিতে চান না। কিন্তু সে ব্যাপারে অঙ্কুর সেই চিরাচরিত অসহিষ্ণুতা। বলতে ছাড়ে না, জানি—গুরুদের সব পুঁজি নিজের পেটের মধ্যে আগলে রাখা স্বভাব, শিষ্যদেরই সব থেকে বেশি হিংসা করেন গুরুরা।

কিন্তু এও উপলব্ধি করে, মা যেমন করে সব দিক বিবেচনা করে শিশুকে আহার দেয়, প্রশ্রয় দেয়—যা দেবার আর যতটা দেবার ঠিক তেমনি করেই ফকির-গুরু দিচ্ছেন তাকে।

শুধু গানের ব্যাপারে নয়, ফকির-গুরু সকল রকমেই সেই মৃত্যুর বিবর থেকে জীবনের আলোয় টেনে তুলেছেন তাকে। জীবনের সদর পথে এনে ছেড়ে দিয়েছেন। নিষ্ক্রিয়তা গেছে, অবচেতন আচ্ছন্নতা কেটেছে, নিজেকে ছোট ক'রে দেখার অভিশাপ অপগত। আগের মতই প্রাণোচ্ছল দুরন্ত বেপরোয়া হয়ে উঠেছে মনটা। আগের থেকেও বেশি। আলো কোনো কালো বরদাস্ত করে না। কোথাও কালো দেখলে অসহিষ্ণু রাগে তাকে যেন বিধ্বস্ত করে ফেলতে চায় অঙ্কুও।

গুরু অনেকদিন সাবধান করেছেন তাকে, খবরদার রাগ করবি নে, ওই রাগ তোর শত্রু। দরকার হলে রাগ দেখাবি, কিন্তু সত্যি সত্যি রাগ করবি না। রাগ পাপ। পাপ পুষে গান হয় না।

ঘর-পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলেও আঁতকে ওঠে। গোড়ায় গোড়োয় অঙ্কুর বেলাও তার ব্যতিক্রম হয়নি। ত্রিকোণ বাড়ি থেকে নিখোঁজ হবার ফলে বিভু, আর এক-একদিন বিমলাকেও ধরে নিয়ে অনু এখানকার কুঁড়েতে হানা দিয়ে চলেছে। এখন আসাটা অনেক সহজ

হয়ে গেছে, কারণ এতদিনে অঙ্কুর সঙ্গে তার ভাবী সম্পর্কটা প্রায় সকলেই জেনে গেছে। এমন কি অনুর বডিগার্ড জগুয়া পর্যন্ত মা-মণির সেই শুভদিনটির প্রত্যাশায় ভিতরে ভিতরে দিন গুনছে।

কিন্তু সেদিন মেয়েদের পক্ষে এখানে আসাটা খুব সহজ ছিল না। এটা গাঁজার আখড়া বলেই জানত সকলে, আর এখানে সাধুর আবির্ভাব মানে তো বড় দরের গাঁজাখোরের আবির্ভাব।

অনু অথবা বিভুও প্রথম প্রথম যে খুব উঁচু ধারণা পোষণ করেনি আগন্তুকের সম্বন্ধে, কার পাল্লায় পড়ল ভেবে চিন্তিত হয়েছে—সে কথা মনে হলে নিজেরাই লজ্জা পায় এখন। সাধকটিকে চিনেছে তারা। তাঁর সঙ্গে খাতির হবার পরে চিত্রার্পিতের মত বসে তাঁর গান শুনেছে, সাধনা দেখেছে—দিনের পর দিন শিষ্যকে তালিম দেওয়া, দীক্ষা দেওয়া দেখেছে। অঙ্কুর মধ্যে সেই বিস্মৃত দিনের জীবনের উন্মেষ দেখেছে। অজ্ঞাত সাধকটির প্রতি মনে মনে তারা কৃতজ্ঞ।

সদাপ্রসন্ন ফকির-গুরু সকৌতুকে অনুকে লক্ষ্য করেছেন। কাছে ডেকে বসিয়ে কথাবার্তা বলেছেন। ইস্কুলে মেয়ে পড়ায় শুনে মুখে খুশি ধরে না। তার ওপর বিভুর মুখে ভাবী সম্পর্কের সমাচার শুনে আনন্দে আটখানা। অনু এলেই হাত জড়িয়ে কাছে টেনে নেন তাকে, ঠাট্টা-মস্করা করেন। অনু বলে, আমাকে আপনার শিষ্য দুচক্ষে দেখতে পারে না—গান জানি নে তো।

গুরু বলেন, তোকে ঠিক মত দেখেনি বলেই ওটা অন্ধ হয়ে ছিল এতকাল।

অনু নালিশ করে, জানেন, আমাকে ধরে কি মার মারতো ছেলেবেলায়!

গুরু হাসেন। বলেন, তার ফল দেখছিস না, কি মারটা খেল নিজেই। এবারে ওকে ক্ষমা করে দে।

অনু অভিমানও করে, আপনি নিজেই তো দিলেন সর্বনাশটি করে, এরপর সামলাবো কেমন করে?

গুরু তার গায়ে-পিঠে হাত বুলোন, পাল্টা চোখ রাঙান, হ্যাঁরে বেটি, সর্বনাশ থেকে ওকে বাঁচালাম সেটা দেখলি না?

অঙ্কু গুরুর কাছে অনুর খাতিরটা দেখত, আর অস্বাচ্ছন্দ্য বোধ করত কেমন। স্মৃতির ভাণ্ডারে তার অনেক কালিমা জমে আছে। সুরলক্ষ্মীর অন্তর্জগতে প্রবেশের তাড়নায় সে নিজেই একদিন অনায়াসে অনুর মত মেয়েকে ছলে-বলে গুরুর কাছে অর্পণ করতে পারত বোধহয়। সেই কালোর ত্রাস তার আজও যায়নি। আড়ালে অনুকে বকাবকি করত, কেন তুমি এত ঘন ঘন এখানে আস?

অনু ফিরে চোখ গরম করে, কেন তুমি ঘন ঘন বাড়ি যাও না?

এরপর ক'দিন না আসাতে ফকির-গুরু উতলা হয়ে জিজ্ঞাসা করেছিলেন, আসনি কেন?

অনু অম্লান বদনে জবাব দিয়েছে, এলে রাগ করে।

অঙ্কু সেদিনও তার আদর-আপ্যায়ন লক্ষ্য করছিল। অনু চলে যেতে গুরু ফস করে জিজ্ঞাসা করে বসলেন, তুই সারাক্ষণ অমন চোখ পাকিয়ে দেখছিস কি আমার দিকে চেয়ে?

অঙ্কু নিরুত্তর।

কি দেখছিলি, বল্ না?

অঙ্কু মিথ্যে কথা বলতে পারত, যা-হোক কিছু গোঁজামিল দিতে পারত। কিন্তু পারেনি। অসহিষ্ণু জবাব দিয়েছে, গুরুদের অনেক কাণ্ডকারখানা দেখেছি এ পর্যন্ত, তাই ভয় হয়।

ফকির-গুরুর চেহারাটাই যেন বদলে গেল হঠাৎ। তীক্ষ্ণদৃষ্টিতে চেয়ে রইলেন, দেখলেন খানিক। ধারালো কণ্ঠে বলে উঠলেন, যে-সব কাণ্ডকারখানা দেখেছিস তা মনে থাকবে বরাবর, না ভুলে যাবি?

অঙ্কু হতভম্ব।

পরক্ষণে প্রসন্ন হাসিতে গুরুর মুখখানা ভরে উঠতে দেখেছে। সেদিন আর বলেননি কিছু। এরপর অনু আসতেই আনন্দে উপচে উঠতে দেখা গেছে তাঁকে। ছদ্ম তর্জন করেছেন, তুই আর এখানে আসিস না বেটি, ও আমাকে সন্দেহ করে।

অনু হতভম্ব চোখে আসামীর দিকে ফিরে তাকিয়েছে। ফকিরের সামনেই জিজ্ঞাসা করেছে, বলেছ নাকি কিছু?

অঙ্কুর নিজের ওপরেই রাগ। তেমনি রূঢ় জবাব দিয়েছে, বলেছি তো।

অনু নির্বাক, তাজ্জব।

ঘর ফাটিয়ে হা-হা শব্দে হেসে উঠেছেন ফকির-গুরু। ছোঁয়াচে হাসি, এরা দুজনও না হেসে পারেনি। অঙ্কুর মনে হল, ওই এক হাসিতে স্মৃতির যত কালি ধুয়ে মুছে নিশ্চিহ্ন হয়ে গেল।

অনু মুখ ঘুরিয়ে বসেছে, আসামীর মুখদর্শনেও আপত্তি যেন। ফকির-গুরুকে বলেছে, গান বাদ দিয়ে এবারে মাথা ঠিক থাকে এমন কিছু ওষুধ থাকে তো দিন।

ফকির-গুরু হেসেছেন।—আছে। দেব।

জঙ্গলের সেই কুঁড়েঘরও একদিন নিশ্চিহ্ন। বিভু পাকা দালান তুলে দিয়েছে। কারো নিষেধ মানেনি। প্রতিষ্ঠানের সূচনা সেটাই। নামকরণ হল পঞ্চবটী। পুরাণের পঞ্চবৃক্ষ নেই? দেখো, কোথায় আছে। নিয়ে এসো। নেই, এর সঙ্গে অঙ্কুর আপস নেই কোনো। দিনে দিনে ছাত্রসংখ্যা আর অনুরাগীর সংখ্যা বাড়ছে অঙ্কুর। সামনের হলঘরটায় লোক ধরে না। মাসে দু মাসে সঙ্গীতানুষ্ঠানও হয়। কাছাকাছির গুণীরা অন্তত আসেন। কিন্তু ফকির-গুরু পারতপক্ষে সকলের সামনে বার হন না বড়। গানের আসরে অঙ্কুর একার আকর্ষণই যথেষ্ট।

অঙ্কুর সঙ্গে অনুর সত্যিকারের ছোটখাট বচসা হয় সলুকে নিয়ে।

ছেলেটা বাঁকা রাস্তায় চলা শুরু করেছে সে-খবরটা গোপনে বিভুই প্রথম জানিয়েছিল অঙ্কুকে। গত বছর ফেল করেছিল। সেই প্রসঙ্গেই বিভু বলেছিল কথাটা। কলেজ পালিয়ে কোথায় কোথায় ঘোরে, বাজে ছেলের সঙ্গে মেশে। সিনেমা আর সিনেমার গানের নেশা। বিড়ি-সিগারেটও খেতে দেখেছে বিভু তাকে।

অনু শুনলে দুঃখ পাবে বলেই অঙ্কুকে বলেছিল। অঙ্কু সরাসরি অনুকে জানিয়েছে। বলেছে, ছেলেটাকে এভাবে প্রশ্রয় দিও না।

অনু ফিরে তাকেই দোষী করেছে, তোমাকে ভয় করে, তুমি একটু-আধটু ডাক দিলেই তো

পারো। গানের এত ঝোঁক, নিজে যদি একটু ডেকে বসাও তাহলে আর পাঁচ জায়গায় ঘুরবে কেন?

যে-গানের দিকে ঝোঁক তার, সে এই গান নয়। তাছাড়া লেখাপড়া শেষ হোক আগে, তারপর ঝোঁক থাকে গান হবে।

অনু তর্ক করতে ছাড়ে না, ভাইয়ের ব্যাপারে বলতে গেলে খানিকটা অন্ধ দুর্বলতাই আছে তার। তাছাড়া অঙ্কু কখনো ওকে ডাকে না বলে মনে মনে অভিমানও আছে একটু। বলে, তোমার বেলায় কি হয়েছিল, পড়াশুনা শেষ করে গান ধরেছিলে?

অঙ্কুর রাগ হয়, কিন্তু বলতে পারে না কিছু। অনুর কড়া শাসনের দিক থেকে আর একটা বাধাও ছিল। ছেলেটা এমনিতে দুর্বল বড়, ভোগে প্রায়ই। একদিন অঙ্কুকেই বলেছিল, ও বেশিদিন বাঁচতে আসেনি—মূর্তি দেখছ না।

কিন্তু ভাইয়ের রুগ্ন মূর্তির মধ্যে অনু নিজেই কিছু দেখেছিল। ইস্কুল-দালানেরই দোতলার দুটো ঘর নিয়ে সে থাকত তখন। উঁচু ক্লাসের মেয়েরা যখন-তখন আসত তার কাছে। সলুর ভাব-গতিক তারও ভাবনার কারণ হয়ে দাঁড়াল। পড়াশুনা বা কলেজ-কামাই করে যখন-তখন তাকে জানলায় হুমড়ি খেয়ে বসে থাকতে দেখত।

অনেক ভেবেচিন্তে সে বিভুকে বলল, ভাইয়ের এভাবে মেয়েদের ইস্কুলে থাকাটা আর ভালো দেখায় না, সে আপাতত তার ওখানেই থাকবে। সলুকেও তাই বলল।

রাগ করে ক'দিনের মধ্যে সলু দিদির সঙ্গে কথাই বলল না, কিন্তু তাকে যেতে হল। পরে সময় নেই অসময় নেই ইস্কুলে আসত দিদির সঙ্গে দেখা করার জন্যে। অনু তাও বন্ধ করল। বলল, আমি তো রোজই প্রায় যাচ্ছি, তোর আসার দরকার কি! এটুকু কঠিন হওয়াও তার পক্ষে সহজ ছিল না খুব।

কথায় কান দেবার সময় নেই অঙ্কুর। তবু কথা একটু-আধটু তার কানেও আসত। মহেশের বাড়িতে সলুর পাকা আড্ডা হয়েছে একটা। নিজের হারমোনিয়ামটাও তার বাড়িতেই চালান করেছে। বন্ধু-বান্ধব নিয়ে সেখানেই আড্ডা দিতে আসে। গান করে। জবা আর মহেশ দুজনেই তার গানের ভক্ত। পাড়ার আর পাঁচটা মেয়ে-পুরুষও গান শুনতে আসে। অনেক ভক্তিমূলক গানও নাকি ছেলেটা খুব মিষ্টি করে গাইতে পারে। কিন্তু ওদের মধ্যে আশপাশের প্রাচীন পুরুষেরা ব্যাপারটা তেমন ভালো চোখে দেখে না। মহেশের নাতনী বেশ ডাগর-ডোগর হয়ে উঠছে, এ-রকম মেলামেশা পছন্দ নয় তাদের।

কিন্তু তাদের ভ্রূকুটির পরোয়া করে কে, জবার বাবা তো মাসান্তে একবার আসে কিনা সন্দেহ, তার মা শ্বশুরের ভয়ে বোবা। পাড়ার লোকের ছোট-মনের কথা মহেশই এক-এক সময় হাসতে হাসতে অঙ্কুর কাছে গল্প করে। বলে, দা-ঠাকুরের আপনজন ওই একরত্তি ছেলে, তাকে নিয়েও ওদের সমিস্যে।

মহেশের সঙ্গে আগের মত দেখা-সাক্ষাৎ অঙ্কুর আর হয় না বলাই বাহুল্য। এখানকার গাঁজার পাটও অনেকদিন উঠেছে। জবা বলতে গেলে আর আসেই না এখানে। তবু দেখা হলেই অঙ্কুও মহেশকে প্রকারান্তরে সাবধান করে দেয়, ছেলেটার এখন পড়াশুনার সময়, তোমার

ওখানে গান-বাজনা নিয়ে বসা হয় এ যেন কখনো আর না শুনি। কিন্তু মহেশ ততটা গুরুত্ব দেয় না। গান কি জিনিস আর গান-বাজনার ঝোঁকটা কি জিনিস, ও তো দা-ঠাকুরকে দিয়েই সে দেখেছে।

সলু পারে তো অক্ষুর সামনা-সামনি আসে না। তবু বিভুর বাড়িতে গেলে এক-আধ সময় দেখা হয়ে যায়। অক্ষু বকা-ঝকা করে তাকে, পড়াশুনার খোঁজখবর নেয়। জিজ্ঞাসা করে, মহেশের বাড়ির গানের আড্ডা বন্ধ হয়েছে, না হয়নি?

আর একদিন পাঁচ কথা কানে আসতে শাসিয়েছিল, ফের যদি তোকে আমি ওই পাড়া দিয়ে হাঁটতে দেখি, ভালো হবে না।

কিন্তু শুধু হাঁটতেই নয়, মহেশের সঙ্গে বসে গাঁজার কল্‌কে হাতেই দেখেছিল সে তাকে। পঞ্চবটী সাজাবার জন্যে গোটাকয়েক মূর্তির ফরমাস দিতে এসেছিল মহেশকে। অক্ষুকে মহেশ নিজের হাতে গাঁজা সেজে খাইয়েছে কত, তাই সলুর গাঁজা খাওয়াটা এমন কিছু গর্হিত কাজ বলে ভাবেনি সে। কিন্তু দা-ঠাকুরের মূর্তি দেখে হতভম্ব সেদিন। ঘাড় ধরে আলতো করে তুলে নিয়ে গিয়েছিল ছেলেটাকে, গাঁজার কল্‌কে আছড়ে ভেঙেছিল। আর যেরকম গোটাকয়েক ঝাঁকুনি দিয়েছিল ছেলেটাকে ধরে, মহেশের মনে হয়েছিল, ওই রুগ্ন বুক থেকে প্রাণপাখী বেরিয়েই যায় বুঝি।

অক্ষুদার নামে দিদির কাছে নালিশের অন্ত নেই সলুর। অনু চুপ করে থাকে, নয়তো ফিরে ভাইকেই বকে। কিন্তু মাঝে-সাঝে একটু-আধটু অভিমান অক্ষুর কাছেও প্রকাশ হয়ে পড়ে। অক্ষু দ্বিগুণ বিরক্ত হয়, ফিরে পাঁচ কথা বলে। অনুর ভাই বলে নয়, চোখের ওপর ওই বয়সের একটা ছেলে বিপথে যাবে, সে বরদাস্ত করে উঠতে পারে না।

সলু পরের বারও ফেল করল পরীক্ষায়।

অনুর মুখ গম্ভীর। এখন আর সে অনুযোগ করে না, কিন্তু মুখ দেখলেই মনের অবস্থা বোঝা যায়। ফেলের খবর শোনামাত্র অক্ষু দপ করে জ্বলে উঠেছিল। কিন্তু অনুর মুখের দিকে চেয়ে আর বলা হয়নি কিছু। উল্টে বরং অনুর কথা ভেবে মনটা খারাপ হয়েছিল। মনে মনে ভেবে রেখেছিল, বিয়ের পর সলুকে নিজের কাছে নিজের বাড়িতে চোখের ওপর রাখতে পারলেই সব ঠিক হয়ে যাবে।

বিয়েটা এতদিনে হয়ে যেতে পারত। বিভু বারকতক তুলেও ছিল কথা। কিন্তু ফকির-গুরু যে ক'টা দিন আছেন, সেই কটা দিন আর পঞ্চবটী ছেড়ে যেতে মন ওঠেনি তার। তারপর তো আছেই বিয়ে। কিন্তু শেষে এই বিয়েটা দিয়ে যাওয়ার ছল করেই ফকির-গুরুকে আরো কিছুদিন আটকাবার মতলব করেছিল সে। বিভুকে বলেছিল, বাবার খোঁজ নিতে, বিয়েতে তাঁর আসা দরকার, অন্তত তাঁকে জানানো দরকার।

বাবার কাশীবাসী হবার আগে অনুর সঙ্গে দেখা করে যাওয়াটা ভোলেনি অক্ষু। কিন্তু বহু জায়গায় চিঠি লেখালেখি করেও বিভু তাঁর কোনো সন্ধান পায়নি। গেল আরো মাস দুই বাদে। হরিদ্বার থেকে একদিন তাঁর মৃত্যুসংবাদ এসে পৌঁছুল।

অঙ্কু কাঁদেনি। কাঁদতে পারেনি। পারলে হালকা বোধ করত। শুধু বিভু জানে, খবরটা শোনার সঙ্গে সঙ্গে অনু কেঁদে ফেলেছিল।

গুরু-দশার এক বছরের মধ্যে আর বিয়ের প্রশ্ন নেই। ফকির-গুরুকেও আর ধরে রাখা যাবে না। তিনি জানালেন, আর থাকলে এবারে তাঁর ক্ষতি হবে। অঙ্কু জোর করেনি। শুধু মনে হয়েছে বুকের একটা দিক খালি হয়ে যাবে।

আগের দিন সন্ধ্যার মধ্যে সকলে বিদায় নিয়ে গেছে। কাল সকালের পরে ফকির-গুরুকে আর যোগানন্দপুরে দেখা যাবে না।

গভীর রাত পর্যন্ত গুরু-শিষ্য সঙ্গীতচর্চায় মগ্ন। তারপর চুপচাপ দুজনেই।

অঙ্কু হঠাৎ এক সময় বলল, আমি কার শিষ্য কোনদিনই কি জানতে পারব না! লোকে ঘরোয়ানা জানতে চায়, জিজ্ঞাসা করে—আমি কিছু বলতে পারি না। তোমার মত ত্যাগী তো আমি নই, আমার লোভ আছে—বলতে ইচ্ছে করে।

ফকির-গুরু অনেকক্ষণ চেয়ে রইলেন তার দিকে। স্নেহ-ঝরা দুটি চোখ। মৃদু হেসে জিজ্ঞাসা করলেন, খুব বলতে ইচ্ছে করে?

অঙ্কু তাড়াতাড়ি মাথা ঝাঁকালো, খুব করে।

বলিস, পণ্ডিত ভাসের ঘরোয়ানা। পণ্ডিত উপানন্দর শিষ্য তুই।

ঘরের মধ্যে আচমকা বোমা ফাটলেও অঙ্কু বোধ হয় এত চমকে উঠত না, এত বিস্মিত হত না।

পণ্ডিত উপানন্দ—কুন্তীবাঈয়ের বাবা! কুন্তীবাঈয়ের বাবা পণ্ডিত উপানন্দ ভাস!

তীক্ষ্ণ দুই চক্ষু মেলে বৃদ্ধের সমস্ত মুখখানা যেন ফালা ফালা করে দেখছে অঙ্কু। তাই তো, তাই তো হবে। তা না হলে এমন অসম্ভব সম্ভব হবে কেমন করে! স্তব্ধ, নির্বাক সে।

পণ্ডিত ভাস খানিক চুপ করে থেকে আরো কিছু বলেছিলেন। আরো একটুখানি রহস্য উদঘাটন করেছিলেন।

—অঙ্কু লক্ষ্ণৌ ছেড়ে আসার পর কুন্তীবাঈ বহুদিন বাদে এলাহাবাদে বাবার কাছে এসেছিল। তাঁকে খুঁজে বার করেছিল। বাইরে একজনের মতই সাক্ষাতের আশায় বহুদিন বসেছিল। তারপর দেখা হয়েছে। দূর থেকে মাটিতে মাথা রেখে বাবার উদ্দেশে প্রণাম নিবেদন করেছে। তারপর ঠাণ্ডা মুখে আর্জি পেশ করেছে একটা। জীবনে ওই একটা প্রার্থনাই মেয়ের।

মেয়ের প্রার্থনা মঞ্জুর করেছেন পণ্ডিত উপানন্দ ভাস। অঙ্কুর কাছে এসেছেন। মঞ্জুর করতেন না, আসতেনও না হয়তো। মেয়ে বলেছিল, বুকের কাছের শিষ্য পেলেন না বলে বাবার যেমন খেদ, বুকের কাছের গুরু পেল না বলে তেমনি হাহাকাব করে বেড়াচ্ছে একজন।

তাই শুনে শেষ পর্যন্ত এসেছেন। বললেন, এসে ভালো করেছেন। কি হয়েছে মেয়েকে জিজ্ঞাসা করেননি তিনি। কিন্তু অনুমান করতে পারেন কি হয়েছে। বুকের ভিতর তেমন করে আগুন না জ্বললে মেয়ে ওভাবে তার বাবার কাছে আসত না। প্রার্থনা করত না। অঙ্কুর কৃতজ্ঞতা বোধ করার দরকার নেই। মেয়ের হয়ে খানিকটা প্রায়শ্চিত্ত করে গেলেন তিনি।

অঙ্কু নির্বাক, নিস্পন্দ।

আজ সে কি করবে? কুন্তীবাঈকে ঘৃণা করবে? জীবনের চরম অভিশাপ ভাববে? সে কি মৃত্যুর গহ্বরে ঠেলে দিয়েছিল তাকে? জীবন আর তাহলে কাকে বলে? ভালবাসা আর কাকে বলে? তার সংজ্ঞা কী?

জীবনের আলো এমনি করেই বুঝি জীবনকে স্পর্শ করে। জীবনের এমন স্পর্শ, মুক্তির এত আলো আর বোধ করি সে পায়নি। গত এই এক বছর ধরেও না।

হঠাৎ সচকিত হল সে। পণ্ডিত উপানন্দ চেয়ে আছেন তার দিকে। অন্তর্ভেদী দৃষ্টি। ওই দুটি চোখে এমন স্থির অগ্নিশিখা আর কোনদিন দেখেনি। বললেন, আমার আরো কিছু কথা আছে তোর সঙ্গে।

অঙ্কু চেয়ে আছে। অপেক্ষা করছে।

বললেন, একদিন তুই আমাকেও সন্দেহ করেছিলি, বলেছিলি, গুরুদের অনেক কাণ্ডকারখানা তোর দেখা আছে। শুনে বড় খুশি হয়েছিলাম। এই সাধনার তলায় তলায় যত পাপের বাসা দেখেছি, ততো আর কোথাও না। এ যেন তোর মনে থাকে। পাপ মাথার ওপর এসে ভেঙে পড়লেও পাপের সঙ্গে আপস করিস না। যদি করিস, গুরুর অভিশাপ লাগে যেন। গান যেন সেইখানেই শেষ হয়। পাপ লুকিয়ে গান আমি চাই না।

## চোদ্দ

আবারও বছর ঘুরে এলো একটা।

অঙ্কুর মনে হত এর প্রতিটি দিন প্রতিটি মুহূর্ত গুরুর আশীর্বাদপুষ্ট। পণ্ডিত উপানন্দ যোগানন্দপুরের ছোট্ট একটা প্রতিষ্ঠানে এক বছরের ওপর কাটিয়ে গেলেন, নিজে হাতে ধরে শিষ্যের মত শিষ্য গড়ে গেলেন একজন—সঙ্গীত-জগতে এটা বিশেষ একটা খবর। প্রায় অবিশ্বাস্য খবর। প্রায় রহস্যময় খবর। শহরের তরুণ সঙ্গীতজ্ঞদের কাছে পঞ্চবটী আগেই আশ্রমের মত হয়ে উঠেছিল। তাদের নতুন উদ্যম আর উদ্দীপনায় খবরটা সর্বত্র ছড়িয়েছে। কলকাতায়, বাংলাদেশে, বাংলার বাইরেও অনেক সঙ্গীত-রসজ্ঞদের কানে খবরটা পৌঁচেছে।

যশ আর খ্যাতির ডালি গুরুজী থাকতেই অঙ্কু প্রচুর পেয়েছে। কিন্তু তার জন্যে সে-দিন তাকে মেহনত করতে হয়েছে—পরীক্ষা দিতে হয়েছে। কিন্তু তার দ্বিগুণ ডালি আজ আপনি আসছে—এইখানে বসে, এই পঞ্চবটীতে। কার শিষ্য অঙ্কু গোঁসাই তা যেন আর না বললেও হয়। অমন গুরুকে এ রকম করে না পেলে এমন শিষ্য হয়? গুরু যে সব উজাড় করে দিয়ে গেছেন এই একজনকে। এই একজনকেই। সঙ্গীতের রোমাঞ্চ-নাট্যে সাধক উপানন্দ ভাস রহস্যময় চরিত্র। তাঁর দেখা মেলে না। কিন্তু অঙ্কু গোঁসাই আছে পঞ্চবটীতে, তার দেখা মেলে। তার মধ্যেই নিজেকে প্রকাশ করে গেছেন তিনি। অতএব তাঁকে বুঝতে চাও তো যাও পঞ্চবটীতে।

অঙ্কু ফাঁপরে পড়ে যায় এক একসময়। তাকে নিয়ে টানা-হেঁচড়া লেগেই আছে। পঞ্চবটীর সভ্যসংখ্যা বাড়ছেই। ফিরেও যাচ্ছে কত। বেতার-অনুষ্ঠানের কর্মকর্তারা আর্জি পাঠাচ্ছেন,

রেকর্ডওয়ালারা কলকাতা থেকে এসে ধর্ণা দিচ্ছেন।

গুরুজী অনুকে বলেছিলেন, শিষ্যর মাথা ঠিক রাখার ওষুধ দিয়ে যাবেন।

ওষুধ দিয়েই গেছেন বটে। যশ আর খ্যাতির ডালি স্তূপের মত বাইরেই জমছে, ভিতরে জমছে না। নিজের এতটুকু আত্মবিভ্রম সম্বন্ধে সচেতন হলেই রীতিমত প্রায়শ্চিত্ত করে নিতে চায়, গুরুর ছবির নীচে বসে থাকে ঘণ্টার পর ঘণ্টা। গুরু দিক-দিশারী।

কিন্তু গুরুর একটা উপদেশ স্মরণ থাকে না সব সময়। গুরু বলেছিলেন, রাগের মুখোস পরতে পারিস দরকার হলে, কিন্তু সত্যি রাগ কখনো করবি না। কিন্তু কোথাও আত্মিক শুচিতার এতটুকু ব্যতিক্রম দেখলে বা কোনরকম নীচতা-হীনতার আভাস পেলে দপ করে জ্বলেই ওঠে সে। প্রাণপণে চেষ্টা করে নিজেকে সংযত করতে, কিন্তু পেরে ওঠে না। ওটা পিতৃধারা। তবে একেবারে হিতাহিত জ্ঞানশূন্য হয় না আগের মত, কিছু একটা করে বসার আগে গুরুর কথা মনে পড়ে বোধহয়। নিরুপায়ের মত মনে মনে গুরুকেই বকাবকি করে তখন।

অনু আর বিভু ইস্কুলের নানা সমস্যা নিয়ে ব্যস্ত এই ক'টা মাস। ইস্কুলের উন্নতির ব্যাপারে তাদের মনেও অনেক পরিকল্পনা, অনেক উদ্দীপনা। বড় বাড়ি একটা না করলেই নয়, সেটাই সব থেকে বড় সমস্যা এখন। স্থানাভাবে বহু মেয়ে এসে ফিরে যাচ্ছে। এই ব্যস্ততার ফাঁকেও বিভু প্রায়ই এসে ধরে নিয়ে যায় তাকে। এখানকার এই ভিড়ের মধ্যে অনুকে নিয়ে আর আসে না বড়। দুপুরের পর থেকে রাত পর্যন্ত এখানে ভিড় লেগেই আছে।

অনু ঠাট্টা করে, টিপ্পনী কাটে। কখনো ডাকে ছোট গুরু বলে, কখনো ডাকে গোঁসাইজি। কখনো আবার দীর্ঘ নিশ্বাস ফেলে, এই মহা-মানব নিয়ে জীবনে যে কত দুর্দশা আছে কে জানে!

অঙ্কুর ভালো লাগে। এই ভালো লাগাটুকুর প্রত্যাশায়ই আসে। এক একদিন নিজের মনেই হেসে ওঠে, ভিতরে ভিতরে সেও কোনো একটা দিনের প্রতীক্ষায় আছে যে!

বিভু অনুকে রাগাতে ছাড়ে না, বলে, দুর্দশার লোভে তো আর সবুর সইছে না দেখি তোমার।

অনু রাগ দেখায়, নয়তো আবার একটা বড় নিশ্বাস ফেলে বলে, যা বলেছ, ফাঁসীর আসামীর ফাঁসীটা হয়ে গেলেই যাতনার শেষ।

গান নিয়েও টিপ্পনী কাটে অনু। সব গানেরই একটা ছক আবিষ্কার করেছে সে। গান ক'রকমের হয়? ক'রকমের হয় অনুর হাতে গোনা। সাত রকমের হয়। যেমন, মনের জনকে প্রসন্ন হবার জন্যে আবেদন-নিবেদন, মনের জনের বিরহে কান্নাকাটি, প্রতিদ্বন্দ্বীর উদ্দেশে ক্ষোভ আর বিদ্বেষ বর্ষণ, শাশুড়ী আর ননদিনীদের জ্বালায় মনের জনের সাক্ষাৎ মেলে না সেই খেদ, তাদের ফাঁকি দিয়ে অভিসার-গমনের উপায় আবিষ্কারের জল্পনা-কল্পনা, সাকী-সহচরীদের কাছে কান্নাকাটি করে গোপনে সাহায্য ভিক্ষা, আর সব শেষে সাকী-সহচরীদের সহযোগিতায় গোপনে মিলনের সুযোগ লাভ—ব্যস্। গান মানে এই সাতটার একটা বা দুটো বা অনেকগুলো।

বিভু মুখ টিপে হাসে। বিমলা অনুর মৌলিক গবেষণা শুনে হেসে বাঁচে না। অঙ্কুও হাসে।

এই হাসির মধ্যেই কেটে যেতে পারত গোটা বছরটা। কেটে যাওয়ার কথা। কিন্তু কাটল না।

আলোর পিছনে ছায়া অবশ্যম্ভাবী অভিশাপ বুঝি। সেই ছায়া গোটা আলোর উৎসটাই গ্রাস করতে পারে এমন নজিরও বিরল নয়।

গ্রাস করেছিল।

কুমোরপাড়ায় ছোট একটা আলোড়ন পড়ে গিয়েছিল একদিন। আর গোটা যোগানন্দপুরে তার কালিমা ছড়িয়েছিল।

এই একটা বছরে সলু তার প্রবৃত্তি নিয়ে কতটা এগিয়েছিল, বিচ্ছিন্নভাবে সেটা খুব চোখে পড়েনি কারো। গৃহস্থেরও বদ্ধ দরজার অর্গল ভাঙতে পারে—এমন প্রবৃত্তি। ইতিমধ্যে পাড়ারই এক পড়শীর ঘরে জবার বিয়ে হয়ে গিয়েছিল। জবার মা শহরে স্বামীর ঘর করছে এখন। বাড়িতে মহেশ একা থাকে। কিন্তু ইতিমধ্যে সলুর চোখ দুটো জবা গোটাগুটি খেয়ে গিয়েছিল। সলু চোখ ফেরাতে পারেনি। জবারও দাদুর ঘরের বদ্ধ কড়াকড়িটা বরদাস্ত হয়নি।

একদিন জবা নিরুদ্দেশ। সেই আবিষ্কারের কয়েক ঘণ্টার মধ্যে জানা গেল, নিখোঁজ আর একজনও। অনুর ভাই সলু। জবা এক-কাপড়ে ঘর ছেড়েছে। আর, সলু দিদির বাক্সর বহু টাকা হাতিয়ে।

কুমোরপাড়ার লোকদের চোখ-মুখ ধারালো কদিন। সেই মুখে খুন নাচছে। তারা আঁতিপাতি করে খুঁজছে। জবার বাবা খবর পেয়ে এসে খুঁজছে। জবার স্বামী খুঁজছে। খুঁজছে বিভু আর বিভুর লোকজনেরাও। তারা বিমূঢ়। অনু নিস্পন্দ, কাঠ। অঙ্কু স্তব্ধ।

দু'দিন বাদে সকালের দিকে কুমোরপাড়ার পথে কি এক উত্তেজনার আভাস পেয়ে অঙ্কু ঊর্ধ্বশ্বাসে ছুটল। ঠিক সময়েই এলো কি অঙ্কু, নাকি দেরি হয়ে গেল? না, সবে ধরে আনা হয়েছে ওদের শুনছে। বেশি দূরে যায়নি, কাছাকাছি এক গাঁয়ে আত্মগোপন করে ছিল। বিড়াল যেমন ইঁদুর ধরে তেমনি করেই ধরে আনা হয়েছে ওদের।

খুন অঙ্কুর মাথায়ও চেপেছে। সেই খুন দেখেই হয়তো জিঘাংসু প্রতিশোধপরায়ণ মানুষগুলোর চেতনা ফিরেছে। প্রবল ধস্তাধস্তি করে শেষ পর্যন্ত সলুকে ছাড়িয়ে নিতে পেরেছে। মড়ার মত মাটিতে পড়ে ধুঁকছিল সে। সর্বাঙ্গ থেঁতলে গেছে, নাক-মুখ দিয়ে গলগলিয়ে রক্ত ঝরছে।

অর্ধ-চেতন রোগাটে দেহটা কখনো হিড়হিড় করে টেনে, কখনো আলতো করে পঞ্চবটীতে নিয়ে এলো অঙ্কু। এক হাতে চুলের মুঠি ধরে সবলে টেনে তুলল তাকে। দেখল একটু। পরমুহূর্তে অপর হাতের গাল-বেড়ানো আচমকা আঘাতে ঘরের মধ্যে সাত হাত দূরে মুখ থুবড়ে পড়ল আধমরা ছেলেটা। ঘরের শিকল তুলে দিয়ে অঙ্কু তক্ষুনি ছুটল আবার।

কুমোরপাড়াতেই কানে এসেছিল, জবাকে পাওয়া মাত্র টুঁটি চেপে ধরে ঘরে নিয়ে গেছে তার দাদু। সকলকে শাসিয়েছে, নাতনীকে কুচি কুচি করে কেটে মাটিতে পোঁতার আগে কেউ যেন তার ঘরমুখো না হয়। যে আসবে তাকেও সে খুন করবে। ভিড়ের মধ্যে জবার বাবা বা স্বামীকে দেখেনি অঙ্কু। জবার শ্বশুরবাড়ির পাড়াসুদ্ধ লোকেরা তখনো দিকে দিকে জবাকে খুঁজে বেড়াচ্ছে বোধহয়। খবর পেলে নেকড়ের মত ছুটে আসবে।

মহেশের দাওয়ায় এসে অঙ্কু দেখে চারদিক থেকে দরজা-কপাট বন্ধ। বাইরে বন্ধ

উত্তেজিত মূর্তির জটলা। সকলকে ঠেলে অঙ্কু এগিয়ে এলো। ক্ষিপ্ত হাতে দরজায় ধাক্কা দিতে লাগল।

মহেশ, দরজা খোল। আমি দা-ঠাকুর। মহেশ—

ধমনীতে রক্ত ফুটছে অঙ্কুর। আগের দিনের সেই শক্ত পেল্লায় দরজা ভাঙতে সময় লাগল। তার ওপর ভিতর থেকে বাড়তি অবরোধ সৃষ্টি করা হয়েছে।

ঘর শূন্য। তিন-তিনটে ঘরই। হঠাৎ এক সময় সকলের চোখ পড়ল খিড়কির দরজাটা বাইরে থেকে তালা দেওয়া। তার ওধারে ঝোপঝাড়, বিষ-কাটারীর জঙ্গল। তার ওধারে নতুন সড়ক।

অঙ্কু মুহূর্তের মধ্যে ব্যাপারটা বুঝে নিল। সত্রাসে বোবা-মূর্তিগুলির দিকে তাকালো একবার। না, জবার বাবা বা স্বামী নেই এদের মধ্যে। জবার শ্বশুরবাড়ির লোকেরা এখনো খবর পায়নি তাহলে। লোকগুলো কে কি বুঝল জানে না। তাদের জবার স্বামীর ঘরের দিকে যেতে নির্দেশ দিল সে। জবার বাবা আর স্বামীকে খুঁজে বার করতে বলল। বলল, মহেশের হাত থেকে নিশ্চয় ভিন গাঁয়ের ওরাই ছিনিয়ে নিয়ে গেছে জবাকে।

পঞ্চবটীর দিকে দ্রুত পা চালিয়ে দিল সে।...জবাকে নিয়ে মহেশ কতদূর গেছে? কতদূর যেতে পেরেছে? অঙ্কু জানে না। কিন্তু সে মনে-প্রাণে বিশ্বাস করতে চাইছে, অনেকদূর গেছে, অনেক দূরে যেতে পেরেছে এই ক'ঘণ্টায়—আরও অনেকদিন ধরে অনেক দূরে যেতে পারবে তারা।

পথে বিভুর সঙ্গে দেখা। তারও মুখ শুকনো, চোখে ত্রাস।

কি শুনছি—?

আয়। আব একটি কথাও না বলে অঙ্কু পঞ্চবটীর দিকে নিয়ে চলল তাকে।

ঘর খোলার সঙ্গে সঙ্গে বিভু অস্ফুট আর্তনাদ করে উঠল। সলু মেঝেতে পড়ে আছে, জ্ঞান নেই, একেবারে বেহুঁশ। মেঝেতে বক্তের চাপ জমে জমে আছে।

জ্ঞান আর হয়ওনি।

তিন দিনের দিন বিভুদের বাড়িতে প্রবৃত্তির শেষ মাশুল গুনে দিয়ে গেছে সে।

অনু পাথর।

অঙ্কুও।

পুলিসের টানা-হেঁচড়া চালানো যেত। কিন্তু কেউ সে-চেষ্টা করেনি। অনু সে-চেষ্টা করতেও বলেনি। কিছুই বলেনি সে। অঙ্কুর মতামত চেয়েও বিভু জবাব পায়নি কিছু। সে নিস্পন্দ, নির্বাক। বিভুও গণ্ডগোল বাড়াতে চায়নি। জনতার মধ্যে কাকে ধরবে, কাকেই বা টানাটানি করবে? মাঝখান থেকে পাঁক ছড়ানো সার হবে শুধু।

ডাক্তার তিন-তিনটে দিন চিকিৎসার সময় হাতে পেয়েছিলেন। কাজেই মৃত্যুর সম্বন্ধে মামুলী রিপোর্ট দিয়েছেন তিনি। দুর্বল দেহ, মানসিক ভীতি এবং ধকল, সবশেষে জনতার হাতের নিগ্রহ। হৃৎস্পন্দন বন্ধ হবার পক্ষে কারণগুলো যথেষ্ট।

একমাত্র জগুয়া চুপ করে থাকেনি। তার চোখ দুটো জ্বলন্ত কয়লার মত ধকধকিয়ে উঠেছে বার বার। অঙ্কুকে বলেছে, বাবুজী, আপুনি শুধু লোকগুলাকে একবার দেখায়ে দেন, আমি একটা একটা করে ওদের মাথাগুলো খসায়ে মা-মণির পায়ের কাছে এনে ফেলি।

অঙ্কুর কানে গেছে কিনা বোঝা যায়নি। ফ্যাল ফ্যাল করে সে তার মুখের দিকে চেয়ে ছিল।

এরপর একমাসের মধ্যে তাকে পঞ্চবটীর নিজের ঘর থেকে বেরুতে দেখা যায়নি বড়। দিন-রাতের বেশির ভাগ সময় দরজা ভিতর থেকে বন্ধ থাকে। ছেলেরা মুখ চাওয়া-চাওয়ি করে। বিভু পর্যন্ত বহুবার এসে ফিরে গেছে। দেখা হলেও তার দিকে চেয়ে রীতিমত উতলা হয়েছে। এ-সময়ে অনুর যাকে সব থেকে বেশি প্রয়োজন, তারই হাব-ভাব দেখে কখনো অবাক সে, কখনো বিরক্ত।

অনু মুখ বুজে যাতনা সয়েছে। শেষে দুপুরের নিরিবিলিতে নিজেই এসেছে একদিন। এ-সময়ে এ-রকম এক জনের কাছ থেকে অন্তত এই ব্যবহার কেউ আশা করে না। যাতনার সঙ্গে ক্ষোভও কম নয় অনুর, তার ধারণা, মৃত্যু অপেক্ষাও ভাইয়ের অপরাধটাই মানুষটা এখনো বড় করে দেখছে।

কিন্তু দেখামাত্র মুহূর্তের জন্যে অন্তত শোক ভুলে অবাক হয়েছিল অনু। এ যেন সেই মানুষই নয়। সমস্ত মুখে খোঁচা খোঁচা দাড়ি, মাথায় ক'দিনের মধ্যেও তেল-জল পড়েনি, চোখ দুটো বসা, উদভ্রান্ত দৃষ্টি। বিবর্ণ পাংশু।

অসুখ নাকি তোমার?

অঙ্কু মাথা নাড়ল, না।

অনুর ক্ষোভ গেল। এমন কি শেষে সে-ই সান্ত্বনা দিল, বলল, ও যে বরাত করে এসেছিল তাই হয়েছে, এই প্রায়শ্চিত্ত কপালে লেখা ছিল, তুমি আর কি করবে—তুমি তো ওদের হাত থেকে ছিনিয়ে এনেই ছিলে। অনু কেঁদে ফেলল।

অঙ্কু চকিত দৃষ্টি নিক্ষেপ করেছে একটা, মন চাইছে অনু এক্ষুনি চলে যাক এখান থেকে।

হঠাৎ একদিন ছাত্রদের নিয়ে আর গান নিয়ে উঠে পড়ে লাগতে চেষ্টা করেছে অঙ্কু। নতুন উদ্যমে দিন দুই কেটেছেও ভালো। কিন্তু তারপর বিস্ময়ের শেষ নেই সঙ্গীতানুরাগী ছাত্রদের। এতবড় গায়ক অঙ্কু গোঁসাই, গান গাইতে গাইতে অন্যমনস্ক হয়ে পড়ে, সুরের জট ছাড়াতে গিয়ে তাল-গোল পাকিয়ে যায়, কোন্ রাগ গাইছে তা পর্যন্ত ভুলে যায়। গান ছেড়ে তাড়াতাড়ি গিয়ে দরজা বন্ধ করে। পণ্ডিত ভাসের ছবির দিকে তাকাতে পারে না।

অনুক্ষণ তাঁরই কণ্ঠস্বর কানে বিঁধছে অঙ্কুর, কানের ভিতর দিয়ে বুকে গিয়ে কাটা-ছেঁড়া করছে।—পাপের সঙ্গে আপস যদি করিস, গুরুর অভিশাপ লাগে যেন, গান যেন সেইখানেই শেষ হয়। পাপ লুকিয়ে গান আমি চাই না।

দুই হাতে নিজের চুল টেনে ছিঁড়তে চায়। সমস্ত ভিতরটা জ্বলে পুড়ে খাক হয়ে গেল। অসহ্য তাড়না করে চলেছে নিজেই নিজেকে। মেয়েটাকে মৃত্যুর হাত থেকে ছিনিয়ে এনে নিজেই মারলি? শেষ আঘাতটা তুই-ই দিয়ে সব শেষ করলি?

কে বলল? চমকে উঠে চার দিকে তাকায় অঙ্কু। দরজা জানালা বন্ধ। ওর বুকের ভিতর থেকেই বলছে কে।

পণ্ডিত উপানন্দ বলেছিলেন, রাগ তোর শত্রু। রাগ পাপ। পাপ পুষে গান হয় না—ওই শত্রু তার গলা বেষ্টন করেছে, নিশ্বাস বন্ধ করে মারছে। ওই পাপের বেষ্টন ছিঁড়ে-খুঁড়ে টেনে ফেলতে চেষ্টা করছে গলা থেকে। নিজেকে অবিশ্রান্ত বোঝাচ্ছে। বোঝাচ্ছে বোঝাচ্ছে বোঝাচ্ছে। যত বোঝাচ্ছে, শত্রু তাতো বেশি গলা আঁকড়ে ধরছে।

খবরটা বিভুই জানালো অনুকে। অঙ্কুকে ভুলিয়ে-ভালিয়ে তার বাড়িতে আনা হয়েছে। মাথায় কিছু একটা গণ্ডগোল দেখা দিয়েছে তার। অনুর ভিতরের শোকের ছাপটা এরই মধ্যে মোছবার নয়। এক রকম মুখ বুজেই দিন কাটাচ্ছিল সে। তবু এরই মধ্যে সব থেকে প্রিয় ওই লোকটার ব্যবহার ভয়ানক বিসদৃশ লাগত তার। সেই এক মাস আগে অনু নিজেই গিয়েছিল পঞ্চবটীতে, তারপর আর দেখা হয়নি। কিন্তু এ অবস্থা কে ভেবেছে?

অনু ছুটে এসেছে বিভুর বাড়িতে। দেখে একেবারে স্তব্ধ। দেখলে ভয় করে এমন। বিভু সরে এলো। অনু এগিয়ে তার কাঁধে ঝাঁকুনি দিয়ে প্রায় ডুকরে উঠল, তোমার কি হয়েছে? তুমি এমন হয়ে গেলে কেন?

অন্য দিকে মুখ ফিরিয়ে অঙ্কু বিড়বিড় করে বলল, গুরুর অভিশাপ লেগেছে।

কেন? কেন? কেন? তুমি কি করেছ?

অঙ্কু চমকে উঠে আত্মস্থ হয়েছে যেন। গলা চড়িয়ে জবাব দিয়েছে, আমি কিচ্ছু করিনি, কি আবার করব?

বিভু ডাক্তার এনেছে। কিন্তু ডাক্তার দেখানো সহজ হয়নি। চিকিৎসকের অনুমান, বিশেষ অনুভূতিপ্রবণ মানুষের অনেক তুচ্ছ কারণে, এমন কি মনগড়া কারণেও এ-রকম হয় অনেক সময়। অনেক চেষ্টা করেও চিকিৎসা তেমন করা গেল না। বাড়িতে ধরেও রাখা গেল না তাকে।

এদিকে পঞ্চবটীর এতবড় প্রতিষ্ঠান যেমন চলছিল তেমনি চলছে। মাসে দুমাসে এক একটা বড় জলসাও হয়। গুণীরা আসেন। অঙ্কু ওই মূর্তিতে আসরে গিয়ে জাঁকিয়ে বসে, গান করবে। হয়তো ভালোই শুরু করে, কিন্তু তারপরই সব গণ্ডগোল। মনে হয় রাগ-রাগিণীরা সব তার কাছ থেকে দূরে সরে যাবার জন্য ব্যস্ত। অঙ্কুর মনে হয়, পাপমনে ডাকছে বলেই তাদের ত্রাস। পাপের আগুনে তাদের অঙ্গ জ্বলে যাবে, ঝলসে যাবে।

গান হয় না। অনুষ্ঠানের শ্রোতাদের মধ্যে গুঞ্জন ওঠে। কেউ কেউ কানাকানি করে, কেউ হাসাহাসি করে, কেউ বা অবাক হয়। যারা জানে না, তারা ভেবে পায় না এই শিল্পীর এত নাম কেন? উদ্যোগী কর্মীরা ধরাধরি করে আসর থেকে অন্যত্র তুলে নিয়ে যায় অঙ্কুকে। শ্রোতাদের কাছে অসুস্থতার কৈফিয়ত দেয়। বারকতক এ-রকম হবার পর অনুগত ভক্তরাই চেষ্টা করে সে যাতে আর আসরে গাইতে না বসে। আলগা প্রশংসায় তাকে ভোলাতে চেষ্টা করে। তার মত শিল্পী হয় না, এ-সব ছোটখাট আসরে তার গাইতে না বসাই ভালো, সে শুধু দেখুক, শুনুক।

দিন যায়, মাস যায়।

বিভু আর অনু চেষ্টার ত্রুটি করেনি, করছে না। কিন্তু তাদেরই সব থেকে বেশি এড়িয়ে চলতে চায় যে, তাকে কেমন করে সুস্থ করে তুলবে তারা ভেবে পায় না। দোতলার জানালায় দাঁড়িয়ে অনু অনেক সময় কাছাকাছি ঘুরঘুর করতে দেখে তাকে। গোড়ার গোড়ায় লোকলজ্জা

ভুলে দৌড়ে নেমে এসেছে। কিন্তু সামনে এলেই হনহনিয়ে চলে যায়, বিরক্ত হয়। নিজের ইচ্ছেয় আসে না বোঝা যায়, কেউ যেন তাকে টেনে নিয়ে আসে। বিভুর মারফৎ অনু পণ্ডিত ভাসের অনেক সন্ধান করালো, কোথায় আছেন তিনি সেই হদিস পেতে চেষ্টা করল। আশা, তাঁকে একবার আনা গেলে সব ঠিক হয়ে যাবে। কিন্তু একেবারে নিখোঁজ তিনি।

বিভুর ভয় ধরেছে। অনু একা পঞ্চবটীতে গেলে বা যেতে চাইলে আপত্তি করে। অবশ্য জগুয়া থাকে সঙ্গে। পঞ্চবটীর ছেলেরাও কাছাকাছি থাকে সব সময়। তবু ঘরে তো থাকে না কেউ। কিন্তু অনু নিষেধ শোনে না। বিভুর কাছে কেঁদেই ফেলে এক একদিন। বলে, বিভুদা, আমি কি করব বলো, সব দিকে এ কি হয়ে গেল আমার।

সেদিনের কথা অনু ভুলবে না, ভুলতে পারে না। পঞ্চবটীতে অবশ্য যায় খুব কমই, গেলেও অনেকদিনই ফিরে আসতে হয়, ভিতর থেকে দরজা বন্ধ থাকে। সেদিন বন্ধ ছিল না, ভেজানো ছিল শুধু। ঘরে ঢুকে দরজাটা আবার বন্ধ করে দিল সে। ভয়? না, ভয় তার নেই। সে ভয়ের মধ্য দিয়ে কাটাচ্ছে, তার বাড়া ভয় আর কি হতে পারে।

গুরুজীর ছবিটার সামনে অক্ষু হাতজোড় করে বসেছিল। আর বিড়বিড় করে বলছিল কি। অনু চুপচাপ দাঁড়িয়ে দেখল একটু। সামনাসামনি হলে ভয় পাবারই কথা। কিন্তু অনু কাছে এসে দাঁড়াল। অক্ষু বিষম চমকে উঠল, তারপর সরোষে বলল, কেন তুমি এভাবে আস?

অনু স্থির চোখে চেয়ে রইল খানিক।—কি ভাবে আসব?

আসবে না, আমার কাছে কেউ আসবে না—কি মতলবে আসবে?

অনু নিরুত্তর। চেয়ে আছে। দুই চোখে জল টলটল করছে। অক্ষু তাকাতে পারছে না। অন্য দিকে মুখ ফিরিয়ে বসে রইল সে।

অনু এক-পা দু-পা করে এগিয়ে ঘুরে তার সামনে এসে দাঁড়াল আবার। কাঁধে একখানা হাত রাখল, অন্য হাতে খোঁচা খোঁচা দাড়িভরা মুখখানা তার দিকে তুলে ধরল। অক্ষুর কি জানি কি হল। মনে হল, ওই মুখে তার সব আশা, ওই বুকে তার একমাত্র আশ্রয়। হঠাৎই আর্ত আকূতিতে দুই হাত বাড়িয়ে কাছে টেনে নিল তাকে। তার বুকের সঙ্গে মিশিয়ে দিতে চাইল নিজেকে। ওই বুকের তাপে অধরের তাপে হিমশীতল মৃত্যু থেকে নিজেকে উদ্ধার করতে চাইল।

অনু বাধা দিল না, নড়ল না। তার আশা হল, মানুষটার মধ্যে সুস্থ প্রাণের সাড়া জাগছে।

অক্ষু ফিস ফিস করে বলল, অনু, আমাকে বাঁচাও, আমাকে ছেড়ে দিও না, বুকের ভিতরটা ঠাণ্ডা হয়ে হয়ে জমে গেল, সব পাথর হয়ে গেল। আমার গান কই?

বাহুবেষ্টনে অনু আগলেই রাখতে চাইল তাকে। দেহের উষ্ণতা দিয়ে রক্ষাই করতে চাইল। বলল, কি হয়েছে তোমার বলো?

গুরুর অভিশাপ লেগেছে।

কিছু লাগেনি। কি করেছ তুমি? কেন অভিশাপ লাগবে?

অক্ষু চমকে উঠল। হাত দুটো শিথিল হয়ে গেল। তাড়াতাড়ি তাকে ছেড়ে অন্য দিকে মুখ ফেরাল সে।

কিন্তু অনু ছেড়ে দিল না। নারীর সকল সম্বল দিয়েও এই একজনকে এমন মর্মচ্ছেদী যাতনার গহ্বর থেকে টেনে তুলতে দ্বিধা নেই একটুও। এই মুহূর্তে শুধু এই সম্বলটুকুর কথাই মনে হয়েছে তার। দুই হাতে আরো নিবিড় করে ধরে রাখল তাকে। পরিপুষ্ট অধরের সমস্ত আগ্রহ দিয়ে শুকনো ঠোঁট দুটোকে সজীব করে তুলতে চাইল। সমস্ত যাতনা সকল জ্বালা নিঃশেষে শোষণ করে নেওয়ার তাগিদ। তারপর অস্ফুট স্বরে জিজ্ঞাসা করল, কি করেছ তুমি?

সবেগে মাথা নাড়তে চেষ্টা করল অচ্ছু।

অধর তাড়নায় অনু আবারও থামিয়ে দিল তাকে। না শুনে সে থামবে না, ছাড়বে না। তারপর আবারও সেই একই প্রশ্ন, কি করেছ তুমি আমাকে বলো, আমাকে বলতে পারো না এমন কি কথা আছে তোমার?

জোর করে নিজেকে ছাড়িয়ে অচ্ছু এক ঝটকায় উঠে দাঁড়াল। হাঁপাচ্ছে, কাঁপছে। কুন্তীবাঈয়ের কাছ থেকেও সে এমনি করেই কথা আদায় করতে চেষ্টা করেছিল। কুন্তীবাঈও তাকে আশ্বাস দিয়েছিল, তারপর পায়ের আঘাতে দূরে ঠেলে দিয়েছিল। ঠেলে সে সত্যি দেয়নি, সেটা আর মনে হল না অচ্ছুর। মনে হল, কোনো মেয়ের বাহু নয়, একটা দড়ি সবলে তার কণ্ঠবেষ্টন করে ছিল এতক্ষণ। উদভ্রান্তের মত বলে উঠল, আমি কিছু করিনি, আমি ভালো আছি। কেন আস তোমরা? কেন আমাকে সন্দেহ করো?

বছর ঘুরে এলো।

যোগানন্দপুরের পথে পথে, শহরের পথে পথে বিকৃতমস্তিষ্ক এক মানুষকে ঘুরে বেড়াতে দেখে লোকে। আড়ালে একজন আর একজনকে আঙুল দিয়ে দেখায়। ওই অচ্ছু গোঁসাই—মস্ত গায়ক ছিল। খুব নাম করেছিল। কিন্তু এই গানই শেষে খেল লোকটাকে, পাগল হয়ে গেল।

কিন্তু পাগল অচ্ছু হতে পারছে না। গোটাগুটি পাগল হলে সব ফুরিয়েযেত। বাঁচত। অফুরন্ত যাতনায় জ্বলে-পুড়ে শুধু খাকই হচ্ছে ভিতরটা, মরছে না তবু। সকাল নেই, দুপুর নেই, রাত্রি নেই—ঘোরে শুধু। আর নিজের মনে সারাক্ষণ বিড়বিড় করে কথা বলে। কেউ সাহস করে কাছে এসে শোনে না, কি বলে সে। বলে, আমার গান কোথায় গেল, আমার গান আমাকে ফিরিয়ে দাও, গান ছাড়া আমি বাঁচব কেমন করে? আমি পাপ পুষে রাখব না, পাপ ঢেকে গান করব না—গান দাও, গুরুজী, অভিশাপ দিও না।

রেকর্ডে রেডিওতে হামেশা নিজের গান নিজের কণ্ঠ কানে আসে। দাঁড়িয়ে পড়ে। কান পেতে শোনে। দুচোখ জলে ভরে আসে। সেই এক অস্ফুট আর্তি, ও কে গাইছে? আমার গান কই? ভগবান, আমার গান ফিরিয়ে দাও। গুরুজী, অভিশাপ দিও না, গান দাও।

পঞ্চবটীর ছেলেরা হঠাৎ একদিন পরিবর্তন দেখল আবার একটা।

প্রতিষ্ঠানের আসন্ন বাৎসরিক উৎসব নিয়ে ব্যস্ত তারা। প্রতিষ্ঠাতাকে বাদ দিয়েই সব বিধি-ব্যবস্থা করতে হয় তাদের। ঘটা করেই তোড়জোড় করছে। এর মধ্যে লোকটা এসে পর পর দুদিন ঘর বন্ধ করে কাটালো। একটা বারের জন্য ঘর খুলল না। ডাকাডাকি করতে ভিতর থেকে একবার শুধু আদেশের স্বরে বলে দিল, তাকে যেন বিরক্ত না করা হয়।

ছেলেরা দরজা ভাঙবে, না বিভুকে গিয়ে খবর দেবে ভেবে পাচ্ছে না।

তৃতীয় দিন খুব সকালে দরজা খুলে গেল। ছেলেরা মনে মনে অবাক। এ মূর্তি যেন ঠিক সেই মূর্তি নয়। কোথায় যেন কি একটা পরিবর্তন ঘটেছে।

অন্বু লোক ডাকিয়ে চুল ছাঁটল। দাড়ি কামালো। তেল-সাবান মেখে চান করল। তারপর দুপুরে নিঃশব্দে বেরিয়ে গেল। বড়তলার ত্রিকোণ বাড়িতে এলো যে কেউ জানল না। আধঘণ্টা বাদে তেমনি নিঃশব্দেই বাড়ি থেকে বেরিয়ে গেল।

তারপর দু' তিন দিন পরিচিতজনেরা শহরের পথে দেখেছে তাকে। সাহস করে কেউ কেউ এবারে কাছেও এসেছে। কিন্তু অন্বু কারো সঙ্গে একটি কথাও বলেনি।

সন্ধ্যার পরে ছেলেদের ডেকে শান্ত মুখে উৎসবের সমাচার শুনল। কি হবে, কারা আসবে শুনল। তারপর বলল, গান এবারে সে-ও গাইবে।

ছেলেরা নীরব। এখন তারা আপত্তি করবে না। উৎসবের দিন যেভাবে হোক নিরস্ত করবে তাকে।

উৎসবের আগের দিন।

দরজা বন্ধ আবার। অন্বু নিবিষ্ট মনে চিঠি লিখছে একখানা। সামনে আর একখানা বড় রেজিস্ট্রি খাম।

পরদিন অর্থাৎ উৎসবের দিন বিকেলের দিকে চিঠি ডাকে দিল, খাম রেজিস্ট্রি করল।

বাৎসরিক অনুষ্ঠানে লোক কম হয়নি।

শিল্পীরা এসেছেন, শ্রোতার ভিড় বাড়ছে। অনুশ্রী আর বিভুও এসেছে। ছেলেদের কাছে তাদের প্রতিষ্ঠাতার হঠাৎ পরিবর্তনের আভাস পেয়েই সাগ্রহে এসেছে তারা। অন্বুকে দেখে আশায় আশ্বাসে বুক দুরু দুরু তাদের।

এত ধীর এত ঠাণ্ডা এত শান্ত যেন আর তাকে দেখেনি।

কিন্তু আসরে গিয়ে বসা থেকে ছেলেরা তাকে নিরস্ত করতে পারল না। কে জানে কেন বাধাও দিতে পারল না তারা। সর্বাগ্রে বিনা আমন্ত্রণে আসরে উদ্বোধনী ভজন গাইতে বসেছে সে।

বিভু ভয়ানক অস্বস্তি বোধ করছে। অনুর সর্বাঙ্গের রক্ত বুঝি মুখে এসে জমাট বাঁধছে। ছেলেরা অসহায়ের মত অপেক্ষা করছে। শ্রোতাদের অনেকেই চেনে অন্বুকে। স্থানীয় শ্রোতারা সকলেই চেনে। কাজেই সেদিক থেকে অস্ফুট গুঞ্জন উঠছে একটা। অনেকে ব্যথিত, অনেকে মর্মাহত, অনেকে বা বিরক্ত। কেন যে ভুলিয়ে বা যা-হোক করে বিকৃতমস্তিষ্ক মানুষটাকে অন্যত্র সরিয়ে নেওয়া হয়নি, মনে মনে সেই খেদ আর সেই অভিযোগ তাদের।

পিছনের এক কোণে জগুয়া পর্যন্ত মূর্তির মত দাঁড়িয়ে।

তানপুরাটা যে-ভাবে চড়া সুরে বাঁধা হচ্ছে, সেই গম-গমানি কানের পর্দায় ঘা দিচ্ছে। ফলে নিরুপায় তবলচি আর সারেঙ্গীবাদকও তাঁদের যন্ত্র তেমনি চড়া সুরে বেঁধে নিলেন।

সভা স্তব্ধ হঠাৎ। আসর স্তব্ধ। সেই আচমকা ওঁ টঙ্কারে বিষম চমকে নড়ে-চড়ে উঠলেন

অনেকে। গমগমে একটা টানা স্বর চড়তে চড়তে বাতাস ঠেলে, তাঁবু ভেদ করে, সকলের বুকে কাঁপন ধরিয়ে ওপরের দিকে উঠতে লাগল। এ কি আর্তনাদ? বিকৃত-মস্তিষ্কের উৎকট ব্যাপার কিছু?

না। সকলের উর্ধ্বে কেউ যেন বসে আছেন, কণ্ঠস্বরটা সকলকে ছাড়িয়ে, বাতাস ছাড়িয়ে, মেঘ ছাড়িয়ে আগে যেন তার কাছেই পৌঁছে দেওয়া দরকার।

...পৌঁছুল। সেইখানে বিলয়।

সেই বিলয় থেকে শুরু। গান শুরু। সৃষ্টি শুরু।

ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং।
শিব আত্মা পরমাত্মা
অন্তরাত্মা ত্বম।
আদি অন্ত ব্রহ্মতত্ত্ব
রজঃ সত্ত্ব ত্বম।

পণ্ডিত ভাসের সেই সহজ উদাত্ত খাড়া খাড়া চড়া সুর—দাবি নেই, আবেদন নেই, গতি-বিন্যাসের জটিলতা নেই—শুধুই মহিমা বিস্তার। স্তব্ধ নির্বাক শ্রোতাদের বুকের তলায় সেই কান্না গুমরে উঠছে, সেই আলোর ঢেউ উথলে উঠছে।

ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং।
চিদানন্দ মহানন্দ
যতি ছন্দ ত্বম।
শিব প্রভা শিব শোভা
জ্যোতি আভা ত্বম।

অনু কাঁদছে। বিভুর চোখও শুকনো নয়।

পিছনের কোণে জগুয়া কাঠের পুতুলের মত দাঁড়িয়ে।

গান থেমে গেছে। কিন্তু সচেতন নয় যেন কেউ।

মঞ্চ থেকে শিল্পী নেমে আসছে দেখে সকলের চমক ভাঙল। আনন্দ-কলরবের ধুম পড়ে গেল। আরো গানের তাগিদে পরিবেশ মুখরিত হয়ে উঠল।

কিন্তু অচ্ছু আর ফিরে গেল না আসরে। ধীর, শান্ত। আসরের শুদ্ধির কাজটুকুই সে করে দিয়ে এলো যেন। এবারে গান চলুক।

ভক্তরা ছুটে এলো। পায়ের ধুলো নিল। ছেঁকে ধরল তাকে। কিন্তু অচ্ছু নিজের মধ্যে নেই যেন। দু'হাতে আস্তে আস্তে তাদের সরিয়ে দিয়ে ঘরের দিকে চলল। সামনে দাঁড়িয়ে বিভু আর অনু।

বিভু দুই হাতে সবলে আঁকড়ে ধরল তাকে। অন্তু নির্বাক, শান্ত।

অনু ধরা গলায় বলল, চলো, বাড়ি চলো।

অন্তু বলল, আজ না। তোমরা যাও।

অনু হাত ধরল তার, আজ না কেন? আসর ছেড়ে তুমি কোথায় চলেছ?

কাজ আছে। আজ তোমরা যাও।

কাল আসব?

না। সময় হলে আমি আসব।

কিন্তু—। অনু থেমে গেল। বিভু হাতে চাপ দিয়ে তাকে ইশারা করছে চুপ করতে। ইশারার তাৎপর্য বুঝল অনু। ভগবান মুখ তুলে চেয়েছেন। এখন ব্যস্ত হওয়া উচিত নয়, ধৈর্য ধরতে হবে—আর যেটুকু সময় লাগে, দিতে হবে।

অন্তু ঘরের দিকে চলে গেল।

তারাও আর আসরের দিকে ফিরল না। এরপর আবার আসরে ফেরা মিথ্যে।

কেউ জানল না, সকলের অগোচরে সেই রাতের উৎসব-মগ্নতার আড়ালে, পঞ্চবটী পিছনে ফেলে, জঙ্গলের পাশ দিয়ে, কানা দামোদরের ধার ধরে, কে একজন নিঃশব্দে চলে গেল।

কেউ জানল না, পঞ্চবটীর ওই ঘরে সেই একজনকে পরদিন আর দেখবে না কেউ।

পরদিন।

জগুয়ার মুখে খবর পেয়ে বিভু ছুটল অনুর ইস্কুলের দিকে। দোতলায় উঠে গেল। দোতলায়ই অনু থাকে। ঘরের বাইরে থেকে গোটাকতক মেয়ে উঁকিঝুঁকি দিচ্ছে, ফিস-ফিস জটলা করছে।

ঘরে ঢুকে বিভু হতভম্ব।

অনু মেঝেতে বসে আছে মূর্তির মত। বিবর্ণ, পাংশু, নিশ্চেতন প্রায়। তার সামনে খোলা দলিল একটা। আর একটা চিঠি।

দলিলটা ত্রিকোণ বাড়ির। বাড়ির মালিক বাড়িটা ইস্কুলের প্রয়োজনে অনুর নামে লেখাপড়া করে দিয়েছে।

চিঠিও তারই। অন্তুর।

গুরুর কথা লিখেছে। গুরুর শেষ আদেশের কথা। তারপর আদ্যোপান্ত সলুর মৃত্যুর কথা। একটা কথাও গোপন করেনি। লিখেছে, তার আঘাতই ওর মৃত্যুর শেষ আঘাত কিনা জানে না। চরম আঘাত কিনা জানে না। হয়তো তাই....। তবু সেটা কতবড় অপরাধ তার, সেটাও জানা নেই। তার থেকে অনেক বড় অপরাধ সে গোপন করে ছিল, সব হারাবার ভয়ে সত্য গোপন করে সে বুকের মধ্যে পাপ পুষেছিল। পাপ পুষেই সব হারিয়েছিল। পাপ লুকিয়ে গান আঁকড়ে ধরতে চেষ্টা করেছিল।

আর তা করবে না।

## পনের

*    *    *    *

...পঁচিশ বছর পরের এই দিন। পঞ্চবটীর পঞ্চবিংশতি উৎসবের এই তমোঘন রাত্রি। সেই অনুষ্ঠানের ওই সন্ন্যাসীকে বিভূতিবাবু তখন চেনেননি, পরে চিনেছেন। অকস্মাৎ প্রকৃতির সকল স্তব্ধতার মাঝে ওই কণ্ঠস্বর কানে আসতে বুঝেছেন।

সেই অনুষ্ঠানের ওই সন্ন্যাসীকে তখন চেনেননি অনুশ্রী দেবীও। অনুষ্ঠানের আসনে বসার পর তাঁর অব্যক্ত অস্বস্তির কারণ নিজের কাছেও স্পষ্ট নয় তখনো। ওই কণ্ঠস্বর শুনে তিনিও পরে বুঝেছেন, উত্তেজনায় আর মর্মছেঁড়া যাতনায় আর্তনাদ করে উঠেছেন। রক্তচাপের আধিক্যে তারপর জ্ঞান হারিয়েছেন।... কিন্তু জ্ঞান তো আবার হবে। বিভূতিবাবু তাঁকে কি বলবেন, কি বোঝাবেন? ডাক্তার সতর্ক করে দিয়ে গেছেন, আবার উত্তেজনার কারণ ঘটলে সামলানো শক্ত হবে।

অন্ধকার রাতে সকলের অগোচরে মোটরে জীবননাট্যের এই শেষ পাট চুকিয়ে এসে ফেরার পথে গাড়িতে বসে বিভূতিবাবু তাই ভাবছিলেন। ভাবছিলেন কি করবেন। দীর্ঘকাল রক্তচাপে ভুগে, আর এই রাতের অস্বাভাবিক উত্তেজনার ফলে এভাবে অনুশ্রীর জ্ঞান হারানোটা কি আশীর্বাদ ওপরওলার? কে যেন বিভূতিবাবুর মনের তলায় এই ইশারাই করল। একটা পথ যেন পেলেন তিনি। মনে মনে নিজেকে প্রস্তুত করতে লাগলেন।

স্কুল-ফটকের সামনে গাড়ি থেকে নামলেন যখন, ভোর হয়ে এসেছে। রাতে ডাক্তারকে বিদায় দিয়ে নীচে নেমে সোজা এসে গাড়িতে উঠেছিলেন। এই ফিরলেন।

পা টিপে দোতলায় উঠলেন। ঘরের সামনের দেয়ালে ঠেস দিয়ে জগুয়া বসে আছে।

ঘরের মধ্যে একবার চুপি চুপি দেখলেন বিভূতিবাবু। অনুশ্রীর জ্ঞান হয়নি তখনো। হয়তো বা ঘুমুচ্ছেন। মাথার কাছে অনুগত মেয়ে দুটি ঝিমুচ্ছে। তাদের ওপর দিয়েও মানসিক ধকলটা কম যায়নি।

তেমনি পা টিপেই বিভূতিবাবু নীচে নেমে এলেন আবার। শয্যায় এসে বসলেন। নিজেই যেন মোহগ্রস্ত হয়ে আছেন এখনো।

...যার খোঁজে গিয়েছিলেন বিভূতিবাবু, দেখা পেয়েছিলেন। দু'ঘণ্টা পরে হলেও মোটরে অনুসরণ করে তার সাক্ষাৎ পেতে দেরি হয়নি খুব। ড্রাইভার সামনে এগিয়ে লোকটির পথ আগলেই গাড়ি থামিয়েছিল...।

পঞ্চবটীর পঁচিশ বছরের উৎসবের সেই সন্ন্যাসীটি থমকে দাঁড়িয়ে গিয়েছিলেন। বিভূতিবাবু নেমে এসেছিলেন। আকাশ মেঘে কালো। আসন্ন উষার আলোরও আভাসমাত্র নেই।

নির্বাক দৃষ্টিবিনিময়। কিছুক্ষণ...। অনেকক্ষণ যেন।

...অচ্চু?

অচ্চু মরে গেছে। শান্ত জবাব।

মুহূর্তে দপ করে জ্বলে উঠেছিলেন বুঝি বিভূতিবাবু। বলেছিলেন, মরে গিয়ে থাকলে সে

আবার এলো কেন? কি দেখতে এসেছিলে তুমি? কেন চলে যাচ্ছ?

নির্লিপ্ত গম্ভীর জবাব শুনলেন, সেখানে প্রেতের তর্পণ হচ্ছে। তর্পণে প্রেত ফিরে আসুক কেউ চায় না। প্রেতের মুক্তি চায়। মুক্তি পেয়েছি।

কিন্তু অনু? নিজে মুক্তি পেয়ে তাকে কি দিয়ে গেলে? সে কি পেল?

সে-ও তর্পণ করছে। সত্যি সত্যি প্রেত ফিরে এলে সে বিড়ম্বিত হবে। তার ব্যথার আশ্রয়টাও যাবে।

বিভূতিবাবু স্তব্ধ, বোবা যেন। শুধু মনে হয়েছে কোথায় যেন একটা মর্মান্তিক সত্য নিহিত কথা ক'টার মধ্যে। তবু অস্ফুটস্বরে বলেন, কিন্তু তার এ-দশা তুমি করলে কেন?

জবাব না দিয়ে লোকটি আঙুল দিয়ে আকাশটা দেখিয়ে দিলেন শুধু।

কিন্তু তুমি এসেছিলে কেন?

একটু থেমে জবাব দিলেন, শেষ টান থেকে এই মুক্তিটুকু নিতে বোধ হয়...।

আর একটি কথাও বলতে পারেননি বিভূতিবাবু। চিত্রার্পিতের মত দাঁড়িয়ে ছিলেন। লোকটি অন্ধকারের সঙ্গে মিশে গেছেন একটু একটু করে। চাপা কণ্ঠস্বর শুধু কানে এসেছে, ওঁ সত্যং শান্তং সর্বানন্দং চৈতন্যাভরণং...

সকাল তখন সাতটা। একটি মেয়ে এসে খবর দিল, মা-মণির জ্ঞান হয়েছে, তাঁকে খুঁজছেন।

বিভূতিবাবুর তন্ময়তায় ছেদ পড়ল। উপরে উঠে এলেন। অনুশ্রীর মুখে আবারও গত রাতেরসেই রকমই আর্ত প্রত্যাশা। তাঁকে দেখার সঙ্গে সঙ্গে বলে উঠলেন, গিয়েছিলে? দেখা পেয়েছ?

জবাব না দিয়ে বিভূতিবাবু গম্ভীর মুখে চেয়ে রইলেন একটু। মেয়ে দুটিকে ঘর থেকে যেতে ইশারা করলেন। দরজার কাছে জগুয়া দাঁড়িয়ে।

অনুশ্রী আবারও বলতে যাচ্ছিলেন কি, তার আগেই বিভূতিবাবু প্রায় বিরক্ত মুখেই ফিরে জিজ্ঞাসা করলেন, কার দেখা পাব?

অনুশ্রীদেবী অসহিষ্ণু তাড়নায় উঠে বসতে চেষ্টা করলেন। বাধা পেয়ে পারলেন না। বলে উঠলেন, আমি যে তাকে পঞ্চবটীতে দেখেছি বিভুদা, রাতে নিজের কানে তার গান শুনেছি— তুমি বিশ্বাস করছ না? সেই গান সেই গলা আমি যে নিজের কানে শুনেছি বিভুদা—

বিভূতিবাবু গায়ে না মেখে হালকা জবাব দিলেন, আর কিছুদিন গেলে আরো অনেক কিছু দেখবে, অনেক কিছু শুনবে—এখন বেশি কথা বলো না, চুপ করো।

জোরে জোরে মাথা নাড়লেন অনুশ্রী, না—ভুল নয় বিভুদা, ভুল হতে পারে না, তুমি শুনলে না কেন? তুমি তো এখানেই ছিলে, তোমারও তো শোনার কথা!

বিভূতিবাবু ধমকেই উঠলেন এবারে। বললেন, শুনব, আর কিছুদিন তোমার পাল্লায় পড়লে আমাকেও শুনতে হবে। চুপ করো এখন, এক্ষুনি ডাক্তার এসে বকাবকি করবে। একটু থেমে আবার বললেন, কেউ আসেনি, তুমি কিছুই দেখোনি, কিছুই শোনোনি, বুঝলে? কালও

ভুল বকে বকে শেষে অজ্ঞান হয়েছ, আজও সকাল না হতে সেই রকমই শুরু করেছ। মা-মণির কাণ্ড দেখে তোমার এখানকার এই মেয়ে দুটো পর্যন্ত হতভম্ব।

অনুশ্রীদেবী চুপ। সত্যিই সব গণ্ডগোল হয়ে যাচ্ছে তাঁর। বিমূঢ় মুখে ফ্যালফ্যাল করে বিভূতিবাবুর দিকে চেয়ে রইলেন।

হঠাৎ দরজার দিকে চোখ গেল বিভূতিবাবুর। আর সঙ্গে সঙ্গে চকিত শঙ্কার ছায়া পড়ল মুখে।

দরজার গায়ে জগুয়া দাঁড়িয়ে। সে শুনেছে সব। তার চোখেমুখে কি কথা যেন উপচে বেরিয়ে আসতে চাইছে। কিছু বলার জন্য উদগ্রীব সে। 'সেকেটারী' বাবু এমন অদ্ভুত কথা বলছেন কেন জগুয়া ভেবে পাচ্ছে না। সে যেন চেঁচিয়ে বলতে চায়, মা-মণি ভুল করছেন না, ভুল বকছেন না। যা বলছেন ঠিক। কেউ একজন এসেছিল। সেই গান, সেই গলা সে নিজের কানে শুনেছে, 'সেকেটারী' বাবুরও তো শোনার কথা—

বিভূতিবাবু তাড়াতাড়ি উঠে দরজার দিকে এগোলেন। জগুয়াকে ডাকলেন ঠাণ্ডা মুখে, যেতে যেতে বললেন, শুনে যাও, একটা কাজ সেরে এসো চট্ করে—

সিঁড়ির কাছে এসে দাঁড়ালেন বিভূতিবাবু। জগুয়া পিছনে। জগুয়া এখনো কাজের কথা শোনার আগে কিছু তাঁকে বলতে চাইছে। কিন্তু 'সেকেটারী' বাবুর স্থির তীক্ষ্ণ দুই চোখে চোখ পড়তে হকচকিয়ে গেল কেমন।

বিভূতিবাবু যেন একটি একটি করে শব্দ নির্গত করলেন মুখ দিয়ে, বললেন, ডাক্তারবাবু কাল বলে গেছেন তোমার মা-মণির এতটুকু উত্তেজনা বাড়লে ক্ষতি হবে। সব শেষও হয়ে যেতে পারে। শুনেছ?

বিমূঢ় মুখে জগুয়া ঘাড় নাড়ল। শুনেছে।

বিভূতিবাবু চুপচাপ দেখলেন একটু। তারপর তেমনি মৃদু ঠাণ্ডা গলায় জিজ্ঞাসা করলেন, কাল রাতে এ-দিক দিয়ে গান গাইতে গাইতে গেছে কেউ? তুমি শুনেছ কিছু?

জগুয়া চেয়ে আছে। তার কালো মুখখানা তেলতেলে হয়ে উঠছে একটু একটু করে। চোখের কালো তারা দুটো চকচক করছে।

আস্তে আস্তে মাথা নাড়ল। শোনেনি।

—পরনাম ঠাকুর সাহেব...

—নমস্তে মহারাজ...

—গোড় পড়ি লম্বরদার (মোড়ল) সাহাব...

অনুগত বা মাথা-বিকনো গাঁয়ের পড়শীদের এই বিনম্র সম্ভাষণ ব্রিজমোহনের কানের পর্দা ছাড়িয়ে মগজ বা বুকের দিকে বিশেষ এগোয় না। শুনে শুনে এমনি অভ্যস্ত যে, কে প্রণাম জানালো সব সময় লক্ষ্যও করে না। গাঁয়ের প্রধান 'পঞ্চ'-এর প্রধান আর গাঁয়ের ভূস্বামীদের মধ্যে সব থেকে রইস মানুষ হিসেবে এই স্তুতি তার প্রাপ্য। ওরা ওদের কর্তব্য করে। কেউ না করলে সেটা চোখে পড়তে পারে। করলে সেটা আর চোখে পড়ার মতো কি? আর কর্তব্য করবে না এমন হিম্মতই বা কার? এর মধ্যে ছোট জাত বা অচ্ছুত কেউ সামনে পড়ে গেলে শশব্যস্তে সেই লোক নিজেই তার ছায়ার নাগাল থেকে সরে দাঁড়িয়ে আনত হয়। তারা নিজেরাই জানে মহারাজের ছায়া মাড়িয়ে ফেললে সেটা প্রায়শ্চিত্ত করার মতোই পাপ বা অপরাধ।

কিন্তু গাঁয়ের এই সব নিচের সারির মানুষেরা তাদের যে মাথা কাটার ক্ষমতা ধরে এমন লোকটাকে ইদানীং যেন একটু সদাশয় আর উদার দেখছে। যেমন আজও দেখল। একজনের দিকে মালিক বড় বড় দু' চোখ তুলে তাকালো, প্রসন্ন চাউনিতে শুধু ঠোঁট নয়, পরিপুষ্ট কুচকুচে কালো পাকানো গোঁফজোড়াতেও একটু বাৎসল্যের হাসি চিকিয়ে উঠল। পরের জনকে মাথা নেড়ে প্রতি-নমস্কারের স্বীকৃতি দিল। তার পরের জনকে সদয় মুখে ফিরে রাম রাম বলল। আর পায়ে পড়ি বলে যে-লোকটা নতি জানালো সে অচ্ছুত, মালিক তাকে কিনা খুব মোলায়েম করে আর্শীবাদ জানালো, ফিরে বলল, হামারা আশিস তুমহারা পর রহল্অ।

হুজুর পাশ কাটিয়ে চলে যাবার পরেও লোকটা ঘুরে দাঁড়িয়ে হাঁ করে তাকে দেখছিল।

প্রবল-প্রতাপ মহারাজের এই সদয় আচরণ দেখে তারা অবাক হয়, আবার ঘাবড়েও যায়। যারা ভুক্তভোগী তারা জানে কারো সর্বনাশ করার বা ঘাড় মটকাবার মতলব আঁটলে ঠাকুর ব্রিজমোহনের ঠোঁটের ফাঁকে, গোঁফজোড়ায় আর চোখের তারায় মোলায়েম হাসির ঝলক দেখা যায়, মুখে অমায়িক বচন শোনা যায়। তখন মনে হয় মানুষটার ভিতরে একখানা ছুরির ফলা ঝিকমিক করছে। যার দিকে অমন নজর তার তখন হৃৎকম্প। জানে মরবে কি ঘর পুড়বে ; কি সুডৌল মেয়ে বা বউয়ের ইজ্জতে টান পড়বে এই আশঙ্কায় কণ্টকিত। ওদের মতো লোকের ঘরে সুঠাম সুশ্রী মেয়ে বউ থাকাটাও অভিশাপ। রাশভারী ভূস্বামী ব্রিজমোহনের কার ওপর নজর লাগল সেটা এক ভুক্তভোগী ছাড়া আর কাক-পক্ষীরও জানার উপায় নেই। তার ভোগের সুড়ঙ্গ-পথ নিশ্ছিদ্র। কিন্তু বশম্বদ ইয়ার-বকশী এমন কি নিজের দামাল ভাইপো বাবুয়ার ভোগের ব্যাপারেও এই ঠাকুরসাহেব উদাসীন একটুও নয়। তাদের নজরে পড়লেও সুশ্রী মেয়ে বউয়ের ইজ্জত ঘরের মরদের হাতে থাকা কঠিন। বেশি জানাজানি কানাকানি না হলে জানোয়ারদের ভোগের আগুনে ইজ্জত আহুতি দিয়ে কেউ নিঃশব্দে ফিরে আসে, মুখ বুঁজে ঘর করে বা ঘরে থাকে। তাদের মরদেরাও বুদ্ধিমানের মতোই মুখে কুলুপ এঁটে থাকে। এটা তারা

ওপরওয়ালার মার ভবে। আরো বড় মার, এ-রকম ঘটনায় কাউকে নিয়ে নিজেদের মধ্যেই বেশি চেঁচামেচি হৈ-চৈ পড়ে গেলে সেই মেয়ে বা বউয়ের আর ঘরে ফেরা হয় না। ভোগের দরজা দিয়ে বেরিয়ে সোজা তাকে কোঠে বাড়ি অর্থাৎ পতিতালয়ে চলে যেতে হয়।

দুর্গ্রহের মতো এমন লোকের হঠাৎ দিল বদল হয়ে গেল এ এই ছুপা গাঁওয়ের কোন গরিব অচ্ছুত বা মেহনতী মানুষ বিশ্বাস করবে! আবার এই নরম হাব-ভাব আচরণ গাঁও-ভর মানুষের প্রতি হুঁশিয়ারির হুমকিও তো ভাবা যায় না। গ্রামসুদ্ধু মানুষের সে সর্বনাশের মতলব আঁটছে এ-ই বা হয় কি করে! দু'জন পাঁচজন তো নয়, খুব ছোট, ছোট আর মাঝারি সব স্তরের লোকের ওপরেই তার পাথুরে বুকে যেন স্নেহের দূর্বা-ঘাস গজিয়েছে। আগে এই সব লোক মাটিতে গড়াগড়ি খেয়ে নতি জানালেও দাঁড়ানো দূরে থাক, মুখের দিকে চেয়েও দেখত না। সেই লোকই কিনা এখন প্রণাম নমস্কার রাম রাম বা গোড়-পড়ির জবাবে ডাগর দু'চোখ তুলে তাকায়, স্নেহের ভাব উপচে ওঠে, মিঠা মিঠা হসে, অল্প অল্প মাথা নেড়ে পাল্টা সম্মান জানায়, এমন কি কারো ভাগ্যে থাকলে দাঁড়িয়ে গিয়ে তার ঘরের কুশল খবরও নেয়।

এই নিয়ে চিরদিনের ভাগ্যহীন মানুষদের নিজেদের মধ্যেই আলোচনা হয়, জটলা হয়। ভয়ংকর এই মানী জনের হঠাৎ এমন ভোল-বদল কেন? ইলিকশন না কি বলে তাও তো আর চার বচ্ছরের মধ্যে নেই শুনেছে। এই তো গেল বছরে বেশ শোরগোলের মধ্যে সেটা হয়ে গেল। ইলিকশন মানে ভোটের লড়াই। গাঁয়ের লোকেরা এ লড়াই আরো দু'একবার দেখেছে। বুড়োরা আরো বেশি দেখেছে। কিন্তু গেল বারের মতো উত্তেজনা আর কখনো দেখা যায়নি। আগে আগে যা হয়েছে তাতে খুব একটা হৈ-চৈ ছিল না। গাঁয়ের মানুষদের মধ্যে কে ভোটের কাগজে ছাপ মারল আর কে ঘরে বসে থাকল তা নিয়েও কারো খুব মাথাব্যথা ছিল না। কিন্তু গেল বারে যে গরম কাণ্ডখানা হয়ে গেল তা আর কখনো হয় নি। এই লড়াই ছিল মামা-ভাগ্নের লড়াই। ঠাকুর ব্রিজমোহনের সঙ্গে তার নিজের ভাগ্নের লড়াই। সেই একটা সময়ে ব্রিজমোহনের নরম মুখ দেখেছিল আর মিষ্টি কথা শুনেছিল সকলে। কেবল এই ছুপা গাঁওয়ে নয়, আশপাশের গ্রামগুলোর অচ্ছুত পাড়ায় পর্যন্ত তাকে টুঁড়তে দেখা গেছে। আর তার মুখে তখন আশমানের চন্দা এনে দেবার মতো আশার কথাও শোনা গেছে। বেশি ভোটের ছাপ পেয়ে গাঁয়ের মানুষদের হয়ে সে 'ছেম্ব্লির মেম্বর' হয়ে যেতে পারলে তাদের এত কালের জলের কষ্ট দূর হবে, সব অচ্ছুত পাড়ার জন্য সরকারের কাছ থেকে সে দু'তিনটে করে টিপকল বসানোর টাকা আদায় করবে, একটা দুটো পুকুর কাটার ব্যবস্থাও হবে, চাষের মজুরির হার নিয়ে আর কোনরকম গণ্ডগোল হবে না—এমন আরো কত ভালো ভালো কথা।

...বিশ্বাস করুক বা না করুক গাঁয়ের মানুষদের ভোটের কাগজে ছাপ মেরে বাক্সে ফেলে আসতে হয়েছে। না গিয়ে উপায় কি, ঠাকুর সাহেবের পিয়ারের ভাতিজা বাবুয়া আর তার সাগরেদরা সবাইকে ছাগল-গোরুর মতো ভোটের জায়গায় তাড়িয়ে নিয়ে গেছে, ভোটের কাগজে ছাপ মারিয়ে এনেছে। বাবুয়া হুকুম করলে যাবে না কার কাঁধের ওপর এমন একের বেশি মাথা আছে। বাবুয়া হল ব্রিজমোহনের ভূমি-সেনা দলের চাঁই, গাঁওভর মানুষের ত্রাস। চাচার মতো তার মুখে অত নরম কথা আসে না। সে বেশ স্পষ্ট করেই বুঝিয়ে দিয়েছিল, চাচার হয়ে ভোটের কাগজে ছাপ মারতে যে যাবে না তার 'ভাগমে আগ লা-গ-বো।'

এমন হুমকির ফলে আশি বছরের বুড়োবুড়িকে পর্যন্ত ভোট বাক্সের দরজায় লাইন দিতে হয়েছে। সেই ভোটের লড়াইয়ে ব্রিজমোহন নিজের ভাগ্নের কাছে হেরে যেতে পারে ছুপা গাঁওয়ের অচ্ছুত বা খেটে-খাওয়া গরিব মানুষদের তা কল্পনার মধ্যেও ছিল না। তারা হাঁ-মুখ করে শুনেছে লড়াইয়ে ব্রিজমোহন হেরেছে আর তার ভাগ্নে পবনকুমার জিতেছে। এই ছুপা গাঁওয়েরই ছাওয়াল বটে পবনকুমার, কিন্তু থাকে পাটনায়। অনেক লিখি-পড়ি জানা মরদ, আর হিম্মতও তেমনি। তার দল নিয়ে মাঝে মাঝে গাঁয়ে আসে, ডাকলে সাহস করে বেশি লোক আসবে না জানে, তাই নিজেই মহল্লায় গিয়ে 'মিটিন' করে, মুখে চোঙা লাগিয়ে গরিবদের দিলভরি কথা শোনায়, পাওনা বুঝে নেবার জন্য রুখে দাঁড়াতে বলে, জুলুমবাজ মাতব্বরদের শাসায়, হুঁশিয়ারি দেয়। এই কিছুদিন আগে পর্যন্ত আশপাশের কত গ্রামে বড়লোক ভূস্বামীদের পোষা ভূমি-সেনাদের নিষ্ঠুর অত্যাচারে কত রক্তারক্তি কাণ্ড হয়ে গেল, কত গরিবের তাজা প্রাণ গেল, কত জনকে ঘরে আগ লাগিয়ে তারা পুড়িয়ে মারল। পাটনা তো মাত্র পঞ্চাশ-ষাট সত্তর কিলোমিটার দূরে, কিন্তু সরকারের নিদ্ টোটে না, অনেক পরে সরকারি মুরুব্বিদের যদিই বা কেউ আসে, ফিরে গিয়ে রিপোর্ট দেয়, কোনো গোল নেই সব ঠাণ্ডা এখন। যা হয়ে গেছে সেটা জাত-পাতের খুনোখুনি নয়, চাষী-মজুরদের সঙ্গে ভূমির মালিকদের ফয়সলার খুনোখুনিও নয়— কেবল আপনা আপনা অলগ অওর ছুট দুশমনির ছোট ব্যাপার। কিন্তু প্রত্যেক গাঁয়ের গরিবরাই জানে, যে-সব নৃশংস ব্যাপার ঘটেছে আর এখনো মাঝে মাঝে ঘটছে তা ছোট ব্যাপার কিছু নয়।...যেখানেই রক্তারক্তি কাণ্ড ঘটেছে, আগুন জ্বলেছে, দল নিয়ে সেখানে ছুটে গেছে কেবল ব্রিজমোহনের এই ভাগ্নে পবনকুমার। তারপর পটনায় ফিরে গিয়ে সে ঝড় তুলেছে— গ্রামে যে খবরের কাগজ পড়তে পারে তার চারদিকে গোল হয়ে বসে শ্রমিক-মজুর-অচ্ছুতরা সে কি বলে বা বলছে শোনে, আর তাই বিশ্বাসও করে।

...এই ছেলেটা শিগগীরই একদিন কোনো না কোনো ভূ-স্বামীর ভূমি-সেনাদের হাতে জান খোয়াবেই ধরে নিয়ে এ-দিককার অনেক গাঁয়েরই গরিব মানুষদের বুক ঠেলে চাপা দীর্ঘ-নিঃশ্বাস ঠেলে বেরিয়েছে। ছুপা গ্রামের অচ্ছুত আর গরিবরা প্রাণের ভয়ে ভোটের কাগজে ব্রিজমোহনের নিশানায় ছাপ দিয়ে এলেও লড়াইয়ে শেষ পর্যন্ত এমন জাঁদরেল মামাকে হারিয়ে ওই ভাগ্নেই জিতল দেখে ভিতরে ভিতরে কত যে খুশি হয়েছে তারাই জানে। কিন্তু বাপরে বাপ, এ কি অতি আপনার জনকেও জানতে বা বুঝতে দিতে আছে! জানা-জানি হলে কেউ জানে বাঁচবে!

...ভাগ্নের কাছে ভোটের লড়াইয়ে হেরে ব্রিজমোহন নরম হয়েছে বা তার মতি-গতি স্বভাব বদলেছে এমন আদৌ নয়। উল্টে তার সেই থমথমে মুখ দেখে ত্রাসে বুক কেঁপেছে সকলের। আর তার আদরের ভাতিজা বাবুয়া সকলকে একরকম শাসিয়েই রেখেছিল, এ গাঁওর কেউ তার কাকার সঙ্গে বেইমানি করেছে প্রমাণ হলে সে যেন তার দিন গোনে।

...ভাইপো বাবুয়া আর ভাগ্নে পবনকুমার দু'জনেই প্রায় সমান বয়সী। বছর তিরিশ একত্রিশ হবে দু'জনারই বয়েস। একজন বড় ভাইয়ের মা-বাপ-মরা ছেলে, আর একজন বড় বোনের। কিন্তু কত তফাৎ দু'জনের! একজন হাতে মাথা কাটে, অন্যজন গরিবের সেই মাথা বাঁচানোর জন্য নিজে মাথা বাড়িয়ে দেয়।

...কিন্তু আশ্চর্য, গত চার পাঁচ মাস ধরে ব্রিজমোহনেরই শুধু হাবভাব নরম বা উদার দেখছে না ছুপার মানুষ, তার ওই দয়ামায়াশূন্য ভাতিজা বাবুয়ার হামলা আর হুমকিও যেন কিছুটা ঠাণ্ডা এখন। মাস কয়েক ধরে তারও দাপটে একটু ভাঁটা পড়েছে। অতর্কিতে যখন-তখন যেখানে-সেখানে হানা দেওয়া কমেছে। আশ-পাশের অনেক গাঁয়ের লোকই সর্বদা তার আর তার ভূমি-সেনা দলের ভয়ে কাঁটা। গরিবেরা তাদের ক্রোধের শিকার, নয়তো লোভের শিকার। তারও স্বভাব বদলেছে আর চরিত্র বদলেছে এ কখনো হয় নাকি। বিষের থলে থেকে বিষ টেনে নেওয়া সম্ভব হলে কেউটে-গোখরোর মতো ভয়ঙ্কর সাপও নাকি আবার বিষ না গজানো পর্যন্ত মিইয়ে থাকে। এই চাচা-ভাতিজারও তেমনি কিছু একটা হয়েছে মনে হয়। কিন্তু কি-ই বা হতে পারে? ছুপার বাতাস বদলে যাবার মতো কিছু তো ঘটেনি, আর পুনপু নদীর জলও একই রকম বইছে।

...মাস ছ'সাত আগে পঞ্চ-এর খুব বড় একটা বৈঠক অবশ্য বসেছিল মহাবীরজীর মন্দিরের সামনের শালতলার মস্ত আঙিনায়। পঞ্চ নয়, সরপঞ্চ বলা যেতে পারে সেটাকে। এমনি বৈঠকের থেকে অনেক বড় ব্যাপার। পঞ্চের ছোট-বড় বৈঠকই ওখানে হয়। সেই বিচার সভায় হাজির থাকার হুকুম এলে অচ্ছুত অথবা গরিব চাষী মজুররা ভয়ে কাঁপে। কোন্ অপরাধে কার ঘাড়ে কোপ পড়বে বলে এই তলব কেউ জানে না। পঞ্চ-এর পাঁচ মাতব্বরকে পাঁচ পাঁচটা জ্যান্ত বাঘ মনে করে গাঁয়ের সাধারণ মানুষেরা। এদের আসল মোড়ল বা মাথা ব্রিজমোহন তো বটেই, কিন্তু পঞ্চ-এর বৈঠকে সে কখনো মুরুব্বির আসনে বসে না। বৈঠকের সেই আসন মন্দিরের প্রধান সেবক জনার্দন পূজারীর জন্য বাঁধা। টাকা আর প্রতিপত্তির জোরেই ব্রিজমোহন "ঠাকুর সাহেব"। গরিব গ্রামবাসীদের মুখে ওটা মস্ত মর্যাদার সম্ভাষণ। কিন্তু আসলে সে ঠাকুর নয় ছত্রী। সব জাতকে টেক্কা দিতে পারে এমন উঁচু বর্ণের ছত্রী নাকি। পঞ্চ-এর বৈঠকে মুরুব্বির আসন সে যে জনার্দন পূজারীকে ছেড়ে দেয় এটা তার শিক্ষা ভদ্রতা আর বিনয় ছাড়া আর কিছু নয়। কিন্তু সকলেই জানে, জাত-পাতের গুরুঠাকুর ওই জনার্দন পূজারী ব্রিজমোহনের হাতের পুতুল। নিজে সাধু সেজে তাকে দিয়ে ইচ্ছেমতো কলকাঠি নাড়ার সুবিধে। পরের দু'জন মহাবীর প্রসাদ আর জগদেও মিশির। ব্রিজমোহনের পরে দু'জনেই এরা শাঁসালো জোতদার। আর পঞ্চ-এর পঞ্চম মাতব্বরটি হল ইট সিমেন্ট চুন সুরকি আর লোহালক্কড়ের শাঁসালো কারবারী গণপত লালা। এই তিনজনও ব্রিজমোহনের পিয়ারের মানুষ, এদেরও সে-ই পঞ্চ-এ টেনেছে।

...তা এবারের মতো মহাবীরজীর মন্দিরের সামনে পঞ্চ-এর এত বড় বৈঠক অবশ্য গাঁয়ের মানুষ শিগগীর দেখেনি। সেটা কোনো বিচার বিধানের বৈঠক ছিল না। সেই বৈঠকে গাঁয়ের সমস্ত মহল্লার সর্দার আর তাদের সাগরেদদের ডাক পড়েছিল। এমন কি খেটে-খাওয়া সর্দারনী আর অচ্ছুত পাড়ার বুড়ো আধ-বুড়ো মোড়লরা আর তাদের বউরাও বাদ পড়েনি। পরে অবশ্য এরকম একটা বৈঠকের কারণ সকলেই বুঝেছে। গত দু' আড়াই বছর ধরে গ্রামে গ্রামে চাষী মজুরদের ওপর ভূমি-সেনাদের অকথ্য অত্যাচারের খবর দিল্লিতে বড় সরকারের কানেও পৌঁছেছে। জর্জরিত শোষিত মানুষরাও নিরুপায় হয়ে কোথাও কোথাও পাল্টা বিদ্রোহ করেছে, লাহসুনায় একজন অত্যাচরী ভূস্বামীকে খুন করেছে। তার জবাবে ভূমি-সেনারা সেখানে খুনের হোলি খেলেছে আর আগ লাগিয়ে দেওয়ালির রোশনাই ছুটিয়েছে, লুঠ আর ধর্ষণের উৎসব

লাগিয়েছে। মাসাউরহি আর জাহানাবাদে চাষী মজুরদের প্রতিবাদের জবাবে ভূমি-সেনারা রক্তের স্রোত বইয়ে দিয়েছে। এইসব খুনের সঙ্গে ধর্ষণেরও অবধারিত যোগ—যুবতী মেয়ে বউ ছেড়ে কিশোরীদেরও রেহাই নেই। কত জায়গায় কত হরিজনকে পুড়িয়ে মারা হয়েছে। পাটনার কাছেই বানওয়ারা গ্রামে পাঁচজনকে পিটিয়ে মারা হয়েছে। এ-সব খবরও দিল্লির বড় সরকারের কানে তোলার লোক আছে গ্রামবাসীরা জানত না। কিন্তু দেখা গেল আছে। সেখান থেকে তাড়া খেয়ে নাকি এই সরকারের একটু টনক নড়েছে। তাই তত্ত্ব-তল্লাসি শুরু হয়েছে। গ্রামের মাতব্বরদের ডেকে বৈঠক বসছে, তাতে চাষী-মজুর-হরিজন প্রধানদের ডাকা হয়েছে। সরকারের কর্তা-ব্যক্তিরা সেখানে উপস্থিত। গরিবদের নালিশ আর অভিযোগ শুনতেই তাদের আসা, তদের অসুবিধের কথা জানতে আসা, কারো ওপর অত্যাচার বা উৎপীড়ন হয় কিনা খবর নিতে আসা।

যাদের ডাকা হয়েছিল সকলেই তারা সেই সভায় গিয়েছিল বইকি। সকলকে এনে হজির করার দায়িত্ব পড়েছিল ব্রিজমোহনের ভাতিজা বাবুয়ার ওপর। না গিয়ে পারে! সরকারের কর্তারা তাদের অভয় দিয়ে বলেছিল, সত্যি কথা বলার জন্য কারো ওপর কোনরকম নির্যাতন হবে না এই দায়িত্ব সরকারের। অতএব যার যা বলার নির্ভয়ে বলতে পারে। জনার্দন পূজারীর আগে থাকতে শেখানো বুলি তারা নির্ভয়েই বলে এসেছে। চাষী মজুররা তাদের ন্যায্য পাওনাই পাচ্ছে, এখানকার ভূস্বামীরা তাদের ওপর সদয়, ভূমিসেনারাও গরিবদের স্বার্থই দেখে, তাদের পাওনার ওপর ভাগ বসায় না বা কম মজুরীতে কাউকে কাজ করতে বাধ্য করে না। অচ্ছুতরাও এক বাক্যে স্বীকার করেছে, এই গাঁয়ে জাত-পাত নিয়ে কোনো গোল নেই, হামলা নেই—যেটুকু সংস্কার সেটুকুই কেবল আছে, বিপদে আপদে ঠাকুর মহারাজ মালিক আর লম্বরদার সাহেবরা আপনার জনের মতোই তাদের ওপর সদয়!

ব্যস, সেই প্রহসন সেখানেই শেষ। ওই 'মিটিন'-এর কতটুকু দাম তা গাঁয়ের গরিবরা যতটুকু জানে, ব্রিজমোহন তার থেকে বেশি ছাড়া কম জানে না। তার পরেও তার ভাতিজা চাষী মজুরদের কাছ থেকে ভূমিসেনাদের প্রাপ্য কর আদায় করেছে। এর পরেও অচ্ছুত ঘরের দুই একটা নতুন বয়সের মেয়ে ওদের ভোগের বলি হয়েছে। ফলে ছ'সাত মাস আগের সেই 'মিটিন'-এর জন্য ব্রিজমোহন বা তার ভাতিজা বাবুয়ার গরম মেজাজ ইদানীং একটু নরম দেখছে, এ-রকম ভাবার কোনো কারণ নেই।

...তাহলে আর কি কারণ থাকতে পারে? এটাই সকলের কখনো নির্বাক আর আপনজনের জটলায় সবাক জিজ্ঞাসা।

ব্রিজমোহন কখনো একটু স্নেহের চাউনি বিলিয়ে, কখনো একটু সদয় হেসে, কখনো সামান্য মাথা নেড়ে আর কখনো বা দুই এক কথায় কুশল জিজ্ঞাসা করে, নয়তো আশীর্বাদ জানিয়ে আনত অনুগ্রহভাজনদের আপ্লুত করে পায়ে পায়ে যে মস্ত জমিটার দিকে এগিয়ে আসছিল, সেই জমি পনেরো মাস আগেও তার নিজস্ব সম্পত্তি ছিল। একটু আধটু নয়, কম করে চৌদ্দ বিঘের জমি। অন্যত্র তার আরো যে-সব জমি আছে সে তুলনায় এই হিসেবের চৌদ্দ বিঘে

বলতে গেলে কিছুই নয়। চাষ আবাদের আরো ঢের জমি আছে তার। জমি ছাড়াও তার মতো অত বড় খাটাল আশপাশের চার পাঁচটা গাঁয়ের মধ্যে আর কোনো ভূস্বামীর নেই। সেই খাটালের দুধ দই ননী কাছাকাছির আধাশহরগুলোতে চালান যায়। এগুলি সেখানে খুব জনপ্রিয়। অনেক টাকা আসে। তাই চোখের সামনের এই চৌদ্দ বিঘে সোনা-ফলানো জমি ভারত সরকারের দখলে চলে গেল বলে আর্থিক ক্ষতিটাই তার মনস্তাপের কারণ নয়। তাছাড়া হিসেব কষলে এই আর্থিক ক্ষতিও খুব কিছু নয়। জমির মোটামুটি ন্যায্য দাম ধরেই সরকারের কাছ থেকে ক্ষতিপূরণ মিলেছে। কিন্তু নিজের হাতে থাকলে এর চার গুণ দাম পেলেও ব্রিজমোহন কি এই জমি বিক্রি করার কথা একবারও ভাবত? উল্টে এ-রকম প্রস্তাব নিয়ে যে আসত তার ঘাড়ের ওপর মাথা থাকত কিনা সন্দেহ। ঘরের ভাগ্যলছমীকে কেউ যদি টাকা দিয়ে কিনতে চায় এমন দুঃসাহস বরদাস্ত করার মানুষ ব্রিজমোহন নয়।

কিন্তু তাই হয়েছে। সব থেকে পিয়ারের জমি হাতছাড়া হয়ে গেছে। এ জমি ধরে রাখতে ব্রিজমোহন সাদা রাস্তায় হেঁটেছে, কালো রাস্তায়ও হেঁটেছে। এটা এই রাজ্যের অর্থাৎ বিহার সরকারের প্ল্যান হলে ব্রিজমোহন তুড়ি মেরে ঠাণ্ডা করে দিতে পারত। টাকা ঢাললে এ-রাজ্যে কি না হয়। ভূ-স্বামীদের হাতে রেখে ভোটের দরিয়া কে না পার হতে চায়? অবশ্য এই দরিয়া পার হতে গিয়ে এবারে তার নিজের নৌকোই ডুবেছে। সেটা ভিন্ন ব্যাপার, ভিন্ন চক্রান্ত। কিন্তু এই জমি দখলের পরোয়ানা যার হাতে সে এখানকার সরকার নয়, খোদ ভারত সরকার। গাঁয়ের যত প্রবল-প্রতাপ মানুষই হোক, তার সঙ্গে লড়াই আর কতটুকু সম্ভব?

ওই জমির যত কাছে আসছে ব্রিজমোহন, তার বড় বড় দু'চোখ পাথরের মতো কঠিন হয়ে উঠছে।

এটা তার মস্ত মোকামের লাগোয়া জমি বলা যেতে পারে। বাড়ি থেকে পঞ্চাশ ষাট গজ এগোলেই এই সুফলা জমির শুরু। এই পয়মন্ত জমি পনেরো মাস আগে পর্যন্ত তার দৌলতের নিশানা উড়িয়েছে। সকলেই জানতো শীতের আঘনী ফসল, বসন্তের রবি ফসল, আর ভাদোইয়ের হরিৎ ফসলের যৌবনে ঝলমল ওই জমির পরেই ঠাকুর ব্রিজমোহনের মোকাম। মোকামের সামনে মস্ত উঠোন, তার এক কোণে বড় আর গোল করে বাঁধানো তুলসীমঞ্চ, বারো মাসই এই মঞ্চে তুলসীর তরতাজা ঝাড়। আঙ্গনার (উঠোন) চারদিকে ইঁটের বড় বড় ঘর, সিমেন্টের মেঝে, রক্তবর্ণ ঝকঝকে টালির ছাদ। মোকামের একটা দিক আবার কোঠা মানে দেড়তলা। কোঠার একতলার ছাদ পোড়ামাটির, দোতলার টালির। আঙ্গনার একদিকে সকলের জন্য আলাদা আলাদা বাসের ঘর, সব থেকে বড় আর ভলো ঘরটা অবশ্যই মালিক মহারাজের। আঙ্গনার অন্য দিকের ঘরগুলোতে ধান চাল সাফাই গম সরষে চাষের অন্যান্য ফসল আর আনাজ ঠাসা থাকে। গরিব বা নিচু জাতের মেয়ে বউরা অপরাহ্নে আঙ্গনায় বসে ফসল ঝাড়াই বাছাই করে দিয়ে যায়। ঠাকুরাইন হেলে দুলে এসে এসে তাদের কাজ তদারক করে, কখনো সে-ও তাদের সামনে মেচিয়ার ওপর বসে যায়। ওদের কাজের হাত তখন তৎপর হয়, আর ঠাকুরাইনের মেজাজ বুঝে তারা গলা মিলিয়ে ফসল তোলা বা ফসল ঝাড়াইয়ের গান শোনায়। এখনো এর ব্যতিক্রম হয়নি বটে, কিন্তু সামনের ওই ভরা যৌবন জমির ফসল আর পুরবাইয়ার

(পূবের বাতাসের) মাতোয়ারা মিতালির ঝর-ঝর সড়-সড় শব্দ-রোমাঞ্চের যোগ-বিহনে এই গানে আগের সেই আমেজ আর আসে না। ছোলাছুলি বা হঠাৎ দমকা বাতাসে এই গরিব বউ ঝিউড়ীদের বসন আর বেসামাল হয় না। হাতের কাজ বজায় রেখে, মুখের গান বজায় রেখে বসন সামলাতে গিয়ে আর তারা হেসে কুটিপাটি হয় না, শরীফ মেজাজ ঠাকুরাইনও কারো দিকে কটাক্ষপাত করে বলে ওঠে না, এ গোরী—সামাল নে আঁচরোয়া, কোই কউয়াকা আঁখ না লাগে।

গোরী বলতে সুন্দরী যুবতী মেয়ে। ঠাকুরাইনের চোখে তখন সব সুন্দর, পৃথিবীটাই যুবতী। তাই পল্‌কা ভ্রূকুটি করে আঁচল সামলাতে বলে। কোনো কাকের চোখে পড়লে ঠুকরে শেষ করবে।

আজ সামনের সেই জমির সবুজের বাহার শেষ। সেই সঙ্গে বহুয়া (মানী) ব্রিজমোহনের মান-ইজ্জতগার মাতোয়ারায় এখন ওই খোঁড়া-খুবলানো জমি থেকে কেবল ধুলো ওড়ে, সেই ধুলোতে মোকামের তকতকে আঙ্গনা ছেয়ে যায়, ঘর নোঙরা হয়।

কিন্তু ইদানীং ব্রিজমোহনের আচরণ বদলানোর হেতু তার এই সাধের জমি সরকারের দখলে চলে গেছে বলেও নয়। এর ফলে উল্টে তার ভিতরটা আরো হিংস্র হয়ে ওঠার কথা। তাই হয়েছে।

তার হাব-ভাব চাল-চলন একটু নরম হতে দেখা যাচ্ছে অন্য কারণে। তার মনের তলায় একটা চক্রান্তের আভাস স্পষ্ট হয়ে উঠছে। এই চক্রান্তের পিছনে যে লোকটা দাঁড়িয়ে কল-কাঠি নাড়ছে, সে লোহার গাঁওয়ের লোহার মানুষ ঠাকুর কুন্দন সিং। শুধু লোহার গাঁও কেন, অন্য সব লাগোয়া গ্রামের লোকও তাকে লোহার মানুষ বলেই জানে। এ-দিকের সমস্ত তল্লাটের মধ্যে ভূস্বামী হিসেবে সে-ই সব থেকে বড় আর সব থেকে ধনী জাঁদরেল পুরুষ তাতে কারো সন্দেহ নেই। বছর ছাপ্পান্ন সাতান্ন হবে বয়েস, ব্রিজমোহনের থেকে কম করে দশ এগারো বছরের বড়। এরমধ্যে ওই লোহার মানুষের একটা হার্ট অ্যাটাকও হয়ে গেছে। কর্তব্যের দায়ে তখন আর পাঁচজন ভূস্বামীর মতো মুখে বিষাদ আর উৎকণ্ঠার প্রলেপ মাখিয়ে ব্রিজমোহনও তার মহল্লায় ছুটে গেছে। কয়েকটা দিন সেখানে থেকেও গেছে। পাটনা থেকে দু'জন বড় ডাক্তার আনিয়ে তার চিকিৎসা চলছিল। সেই ডাক্তারদের মুখেও খুব একটা আশ্বাসের কথা শোনেনি কেউ। ব্রিজমোহনও আশা করেছিল শিউজী আর কিষেণজীর কিরপায় ভূস্বামীদের মধ্যে এবারে সে অপ্রতিদ্বন্দ্বী হবে, তার ক্ষমতার পতাকা সব-থেকে উঁচুতে উড়বে।

...তা হল না। ওই লোহার মানুষ বেঁচে গেল। বেঁচেই শুধু গেল না, দেখতে দেখতে আগের মতোই তরতাজা হয়ে উঠল। এই ছাপ্পান্ন সাতান্ন বছর বয়সেও তার মেজাজ আর চালচলন ছাব্বিশ সাতাশের মতোই।

অবস্থাপন্ন ভূস্বামীদের কেউ তেমন লিখি-পঢ়ি জানা লোক নয়। সে-তুলনায় ব্রিজমোহন বিদ্বান মানুষ। একটা পরীক্ষায় পাশ দিয়ে কিছুদিনের জন্য কলেজের মুখও দেখেছিল। কিন্তু কুন্দন সিংয়ের সঙ্গে তুলনা করলে এ-দিক থেকেও সে কিছুটা নিষ্প্রভ। কুন্দন সিং বি. এ. পাশ। দিগ্‌গজ গ্র্যাজুয়েট। আর যে ভাগ্যের কাছে গেলবারে ব্রিজমোহন অবিশ্বাস্যভাবে ভোটে হেরে

গেল, সেই পবনকুমার তো একেবারে এম-এ পাশ। এ-ও যে ওই ভাগ্নের সঙ্গে কুন্দন সিংয়ের যোগসাজসের ফল তা কি ভাবতে পেরেছে? নইলে কি এমন ছাত্র ছিল ওই ভাগ্নে, তার মতোই সেকেণ্ড ডিভিশনে স্কুল ফাইনাল পাশ করেছিল, আর তারপর শহরের হস্টেলে থেকে মামার টাকার জোরে মাতব্বরি করে যাচ্ছিল। ব্রিজমোহনের সব থেকে বড় ভুলটা সেখানেই হয়ে গেছে। কান ধরে তখন তাকে ক্ষেত-খামার দেখার ভার দিয়ে নিজের চোখের সামনে রাখা উচিত ছিল। তা না করে তার ইচ্ছে বুঝে লেখা-পড়া করার স্বাধীনতা দিয়েছিল।

...বি. এ. পাশ করা পর্যন্ত ভাগ্নে পবনকুমার সব ছুটি-ছাটাতেই গাঁয়ে আসত। তখনো কি ব্রিজমোহন বুঝেছে দুধ-কলা খাইয়ে কাল-সাপ পুষছে সে! গ্রামে আসত, হৈ-চৈ করে ফূর্তি করে বেড়াতো, আশপাশের গাঁয়ে গিয়েও ছোট-বড় সকলের সঙ্গে ভাব জমাতো। আবার লোহার গাঁওয়ে কুন্দন সিংয়ের মোকানেও যাতায়াত করত। ব্রিজমোহনের প্রধান চর আর অনুচর তোতারাম সেই তখনই একটু সতর্ক হবার মতো আভাস দিয়েছিল, বলেছিল, কুন্দন সিংয়ের সঙ্গে ভাগ্নের বেশ ভাব-সাব দেখা যাচ্ছে, তার সঙ্গে বসে দিব্বি গপ্প-টপ্প করতে দেখে। তোতারামের ওইরকমই বোকা-বোকা বলার ধরন, কিন্তু লোকটা যে কত তুখোড় চালাক তা ব্রিজমোহনের থেকে এখন কে আর বেশি জানে। কিন্তু তখন তার কথায় কান দেয়নি। ভাগ্নে এখানে এলে আট ক্রোশ সাইকেল ঠেঙিয়ে লোহার গাঁওয়ে যেত কুন্দন সিংয়ের ছোট ভাইয়ের কাছে পড়তে। সেই ছোটভাই তখন পাটনায় ভাগ্নের কলেজের মাস্টার। ওই মাস্টারভাইও কলেজ ছুটি হলে লোহার গাঁওয়ে দাদার কাছে আসে। ভাগ্নের সেখানে যাবার ব্যাপারে কারো আপত্তি নেই, কারণ বড় তরফের ঘরের খবর আর তার মতলব জানতে বুঝতে সুবিধে হয়।

...ব্রিজমোহনের টনক কিছুটা নড়েছিল ভাগ্নে পবনকুমার এম. এ. পাশ দিয়ে বেরুবার আগেই। তখনই গাঁয়ের চাষী-মজুদের প্রাপ্য ঠিক-ঠিক না দেওয়া আর অচ্ছুতদের ওপর নির্যাতনের প্রতিবাদে মামা-ভাগ্নের কথা কাটাকাটি হয়েছিল। ঝগড়া আরো চরমে উঠেছিল মামাতো ভাই বাবুয়াকে অত আস্কারা দেবার জন্য। ভূমি-সেনার দল নিয়ে তাদের স্বার্থ দেখার নামে তার অত্যাচার বরদাস্ত করতে চায়নি। তারপর থেকেই ভাগ্নে মামাবাড়ি আসা ছেড়েছে। পাটনায় সেইসময় থেকেই সে চাষী মজুর অচ্ছুত হরিজনদের হয়ে লড়াইয়ে নেমেছে, জায়গায় জায়গায় গিয়ে তাদের দাবি নিয়ে গরম-গরম বক্তৃতা করেছে, ভূমি-সেনাদের এককথায় শ্রাদ্ধ করে ছেড়েছে। ছুপা গাঁওয়ের বুকের ওপর দাঁড়িয়ে না হোক, একেবারে লাগোয়া গ্রামগুলোতে গিয়েও নিজের মামার আর তার ভূমি-সেনাদের অত্যাচার নিয়ে বক্তৃতার ঝড় তুলেছে। কিন্তু কখনো লোহার-গাঁও বা তার আশপাশে গিয়ে পাণ্ডাগিরি করেনি বা কুন্দন সিংয়ের গায়ে কোনরকম হুল ফোটাতে চেষ্টা করেনি। তার বিরুদ্ধে কোনো কথা বলেনি। অথচ কুন্দন সিংয়ের ভূমি-সেনার সংখ্যা ব্রিজমোহনের দেড়গুণ হবে।

...তখনো ছুটিছাটায় সে মামাবাড়ি আসেনি, কিন্তু ব্রিজমোহনের পাকা খবর, লোহারগাঁওয়ে কুন্দন সিংয়ের মোকামে সে ছুটি কাটাতে এসেছে। তখন তার ভাইয়ের কাছে পড়তে আসার কোন প্রশ্ন নেই। সেই মাস্টার ভাই পাটনার কলেজে তখন আর মাস্টারিও করছে না। ততদিনে সে দিল্লির লোকসভায় গিয়ে জাঁকিয়ে বসেছে। সেটা রাজ্যের বিধানসভার মতো ছোটখাটো

ভোটের ব্যাপার নয়। আট-দশ লক্ষ লোক নিয়ে সেই ভোটের যুদ্ধ। সেই যুদ্ধে নাকি বড়দরের সেনাপতির কাজ করেছে ব্রিজমোহনের এই ভাগ্নে। কপাল বটে কুন্দন সিং লোকটার, এতবড় ভোটযুদ্ধে জিতে তার ছোটভাই কিনা দিল্লির শাসক দলের মেম্বর। সেই জোরে লোহারগাঁওয়ের কুন্দন সিং আরো শক্ত-পোক্ত লোহার মানুষ হয়ে উঠতে পেরেছে।

...ভাগ্নের বেচাল দেখে, বিশেষ করে তার ভূমিসেনাদের বিরুদ্ধে লোক খেপানোর চেষ্টা দেখে শুধু ব্রিজমোহন কেন, ছোট-বড় সব ভূস্বামীদেরই শিরায় রক্তে আগুন ধরার কথা। সকলেরই এই ভূমিসেনারা প্রধান বল। সব জাতের মেহনতী মানুষদের পদানত করে রাখার এরা সেরা যন্ত্র। পরোপকারের মুখোশ পরে সন্ত্রাসের অস্ত্র ঘুরিয়ে ভূস্বামীদের বনিয়াদ এরাই নিরাপদ আর নির্বিঘ্ন রাখে। ব্রিজমোহন কাজের অছিলায় আর ছেলেদের দেখার অজুহাতে পটনায় এসেছে। তার দুই ছেলেই পাটনায় হস্টেলে থেকে স্কুলে পড়ে। এসেছে যখন, ভাগ্নের সঙ্গেও দেখা করেছে। মাথা গরম করে ফল হবে না সেটা বোঝা হয়েছে। তার কুশল আর পড়াশুনার খবর নিয়ে স্নেহের বকুনির সুরে বলেছে, তুহার কা মতলব, কাহে তু এইসন চলত?

ভাগ্নের ফিরে মোলায়েম প্রশ্ন, এ মামা—হামারা কইসে চলনে পর তুহারা খুশ বাঢ়ে?

—হামরা খুশিয়াকে লিয়ে তু না শোচত, বোল, ঠাকুর কুন্দন কেয়সে তুহারা আপন হইলন? তু না জানত ও কইসন্ আদমী?

এবারে তার মুখের ওপর ভাগ্নের স্পষ্ট জবাব, সে কেমন লোক খুব ভালো করেই জানি, খুব কঠিন লোক, কিন্তু তোমার থেকে ঢের সাচ্চা লোক।

এরপর এমন ভাগ্নের মুখ দেখাও পাপ। ব্রিজমোহন উঠে এসেছে।... কুন্দন সিংয়ের মতো সে লোক-দেখানো ভাঁওতাবাজী কিছু করেনি সত্যি কথা। গরমি কালে ওটা করে লোহারগাঁওয়ের গরিব আর অচ্ছুত পাড়ায় দুটো কুঁয়া আর দুটো টিপ-কল করে দিয়েছে। নিজের ভূমিসেনার তদারকিতে একটা 'পুকুর' কেটে দিয়েছে, আর একটা পাঠশালা করে দিয়েছে যেখানে অচ্ছুতদের ছেলেমেয়েরাও ফারাকে বসে পড়তে পারে। নাম হয়েছে কুন্দন সিংয়ের, কিন্তু এসবের বেশির ভাগ হয়েছে সরকারের টাকায় এ কি ওই ভাগ্নে হারামজাদা জানে না? পাঠশালার টাকা তো এসেছে তার ওই দিল্লির ভাইয়ের সুপারিশের জোরে। উল্টে কত টাকা নিজের হারেমে ঢুকেছে তার খবর কে রাখে?...যা কিছু হয়েছে, সবই করিয়েছে তার ভূমিসেনাদের দিয়ে, এটাই তার বড়রকমের চালবাজী। এমন ধূর্তামি ব্রিজমোহনেরও মাথায় আসেনি সত্যি কথা। নইলে সরকারের টাকায় দুটো কুঁয়া আর দুটো টিপকল তো ছুপার পঞ্চ-এর মাতব্বরেরাও করে দিয়েছিল। সেসব খুব তাড়াতাড়ি খারাপ হয়ে গেল সেটা গরিবদের ভাগ্যের দোষ ছাড়া আর কার দোষ!

...আর সাচ্চা লোক কুন্দন সিং? তার কত জায়গায় বাগানবাড়ি, কত জায়গায় কটা বেনামী মোকান, আর সেসব জায়গায় কতরকম মেহফিলের হুল্লোড় হত, বিলায়তি মদের বন্যা বইতো, কত বাঈওয়ালীর পায়েলের ঝংকার উঠত, আর কত গরিব গেরস্ত ঘরের সুন্দরী বউয়ের ঘুঙট্ খসত—সে খবর তোরা রাখিস?...কুন্দন সিংয়ের যখন বিয়ে, ব্রিজমোহনের তখন বছর বারো তেরো বয়েস। নেওতা পেয়ে সেও তো গেছল। নতুন বউ নয় তো, গতরে

